# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## ভীষ্মপর্ব্ব

## ১৯

দর্শনাচার্য্য-

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন

শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৯

## প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ শ্রীমদ্ হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সানন্দ সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ।

—ঃ*ঃ—

সঞ্জয় উবাচ ।

কৃতেঽবহারে সৈন্যানাং প্রথমে ভরতর্ষভ ! ।
ভীষ্মে চ যুদ্ধসংরব্ধে হৃষ্টে দুর্য্যোধনে তথা ॥১॥
ধর্ম্মরাজস্ততস্তূর্ণমভিগম্য জনার্দ্দনম্ ।
ভ্রাতৃভিঃ সহিতঃ সর্বৈঃ সর্বৈশ্চৈব জনেশ্বরৈঃ ॥২॥
শুচা পরময়া যুক্তশ্চিন্তয়ানঃ পরাজয়ম্ ।
বার্ষ্ণেয়মব্রবীদ্রাজন্ ! দৃষ্ট্বা ভীষ্মস্য বিক্রমম্ ॥৩॥ (বিশেষকম্)
কৃষ্ণ ! পশ্য মহেষ্বাসং ভীষ্মং ভীমপরাক্রমম্ ।
শরৈর্দহন্তং সৈন্যং মে গ্রীষ্মে কক্ষমিবানলম্ ॥৪॥
কথমেনং মহাত্মানং শক্ষ্যামঃ প্রতিবীক্ষিতুম্ ।
লেলিহ্যমানং সৈন্যং মে হবিষ্মন্তমিবানলম্ ॥৫॥

---

ভারতকৌমুদী

কৃত ইতি। অবহারে যুদ্ধবিরামে, প্রথমে দিবসে। যুদ্ধায় সংরব্ধে মহোৎসাহিনি। জনেশ্বরৈ রাজভিঃ। চিন্তয়ানশ্চিন্তয়মানঃ। বার্ষ্ণেয়ং কৃষ্ণম্ ॥১—৩॥

কৃষ্ণেতি। মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্। কক্ষং তৃণরাশিং দহন্তম্ ॥৪॥

কথমিতি। লেলিহ্যমানং পুনঃ পুনর্গ্রসন্তম্। হবিষ্মন্তং ঘৃতযুক্তম্ ॥৫॥

---

সঞ্জয় বলিলেন—"ভরতশ্রেষ্ঠ রাজা! সেই প্রথম দিনে সৈন্যগণকে যুদ্ধ হইতে বিরত করিলে, অথচ ভীষ্ম যুদ্ধের জন্য বিশেষ উৎসাহী থাকিলে এবং দুর্য্যোধন আনন্দিত হইলে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির নিজের পরাজয় ভাবিয়া অত্যন্ত শোকার্ত্ত হইয়া সকল ভ্রাতা ও সকল রাজার সহিত সত্বর কৃষ্ণের নিকট যাইয়া ভীষ্মের বিক্রমের বিষয় স্মরণ করিয়া কৃষ্ণকে বলিলেন—॥১—৩॥

'কৃষ্ণ! দেখ—গ্রীষ্মকালে অগ্নি যেমন তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ মহাধনুর্দ্ধর ও ভয়ঙ্কর পরাক্রমশালী ভীষ্ম বাণদ্বারা আমার সৈন্যগণকে দগ্ধ করিতেছেন ॥৪॥

ঘৃতাহুতিযুক্ত অগ্নির ন্যায় মহাবল ভীষ্ম আমার সৈন্যগণকে গ্রাস করিতেছেন, এ অবস্থায় আমরা কি করিয়া উঁহার প্রতি দৃষ্টিপাত করিতে সমর্থ হইব ? ॥৫॥

এনং হি পুরুষব্যাঘ্রং ধনুষ্মন্তং মহাবলম্।
দৃষ্ট্বা বিপ্রদ্রুতং সৈন্যং সমরে মার্গণাহতম্ ॥৬॥
শক্যো জেতুং যমঃ ক্রুদ্ধো বজ্রপাণিশ্চ সংযুগে।
বরুণঃ পাশভৃদ্বাপি কুবেরো বা গদাধরঃ ॥৭॥
ন তু ভীষ্মো মহাতেজাঃ শক্যো জেতুং মহাবলঃ।
সোঽহমেবং গতে মগ্নো ভীষ্মাগাধজলেঽপ্লবে ॥৮॥
আত্মনো বুদ্ধিদৌর্বল্যাদ্ভীষ্মমাসাদ্য কেশব!।
বনং যাস্যামি বার্ষ্ণেয়! শ্রেয়ো মে তত্র জীবিতুম্ ॥৯॥
ন ত্বিমান্ পৃথিবীপালান্ দাতুং ভীষ্মায় মৃত্যবে।
ক্ষপয়িষ্যতি সেনাং মে কৃষ্ণ! ভীষ্মো মহাস্ত্রবিৎ ॥১০॥

ভারতকৌমুদী

এনমিতি। বিপ্রদ্রুতং পলায়িতম্। মার্গণৈর্ভীষ্মস্যৈব শরৈরাহতম্ ॥৬॥
শক্য ইতি। বজ্রপাণিরিন্দ্রঃ, সংযুগে যুদ্ধে। পাশভৃৎ পাশধারী ॥৭॥
নেতি। ভীষ্ম এব অগাধজলং তস্মিন্, অপ্লবে ভেলকরহিতে ॥৮॥
আত্মন ইতি। বুদ্ধেদৌর্বল্যাদল্পত্বাৎ, আসাদ্য যুদ্ধে প্রাপ্য তত্র পরাজয়াৎ ॥৯॥
নেতি। মৃত্যবে যমস্বরূপায়, দাতুং ন শ্রেয় ইত্যনুবৃত্তিঃ ॥১০॥

আমার অনেক সৈন্য যুদ্ধে ধনুর্দ্ধারী ও মহাবল এই পুরুষশ্রেষ্ঠকে দেখিয়া এবং উঁহার বাণে আহত হইয়া পলায়ন করিয়াছিল ॥৬॥

দেখ, যুদ্ধে ক্রুদ্ধ যমকে, বজ্রপাণি ইন্দ্রকে, পাশহস্ত বরুণকে এবং গদাধারী কুবেরকেও জয় করিতে পারা যায় ॥৭॥

কিন্তু মহাতেজা ও মহাবল ভীষ্মকে জয় করিতে পারা যায় না; সুতরাং এই অবস্থায় আমি ভেলাশূন্য ভীষ্মরূপ অগাধজলে মগ্ন হইলাম ॥৮॥

বৃষ্ণিনন্দন কৃষ্ণ! আমি নিজের বুদ্ধির দোষে যুদ্ধে ভীষ্মের সহিত মিলিত হইয়া তাহাতে প্রথমেই পরাজিত হওয়ায় বনেই যাইব, সেখানে জীবন ধারণ করা বরং ভাল ॥৯॥

কিন্তু সাক্ষাৎ যমস্বরূপ ভীষ্মের হস্তে এই রাজগণকে সমর্পণ করা ভাল নহে। কেন না, কৃষ্ণ! মহাস্ত্রবিৎ ভীষ্ম আমার সৈন্যগণকে একেবারে ক্ষয় করিয়া ফেলিবেন ॥১০॥

---

(৬) এতং হি পুরুষব্যাঘ্রম্—রা নি। (৯)…শ্রেয়ো বা মে ন জীবিতম্—পি। (১০) ন ত্বেতান্—রা নি।

যথাঽনলং প্রজ্বলিতং পতঙ্গাঃ সমভিদ্রুতাঃ।
বিনাশায়োপগচ্ছন্তি তথা মে সৈনিকো জনঃ ॥১১॥
স্বয়ং নীতোঽস্মি বার্ষ্ণেয়! রাজ্যহেতোঃ পরাক্রমী।
ভ্রাতরশ্চৈব মে বীরাঃ কর্শিতাঃ শরপীড়িতাঃ ॥১২॥
মৎকৃতে ভ্রাতৃহার্দ্দেন রাজ্যাদ্‌ভ্রষ্টাস্তথা সুখাৎ।
জীবিতং বহু মন্যেঽহং জীবিতং হ্যদ্য দুর্লভম্ ॥১৩॥
জীবিতস্য চ শেষেণ তপস্তপ্স্যামি দুশ্চরম্।
ন ঘাতয়িষ্যামি রণে মিত্রাণীমানি কেশব! ॥১৪॥
রথান্ মে বহুসাহস্রান্ দিব্যৈরস্ত্রৈর্মহাবলঃ।
ঘাতয়ত্যনিশং ভীষ্মঃ প্রবরাণাং প্রহারিণাম্ ॥১৫॥
কিন্নু কৃত্বা হিতং মে স্যাদ্‌ব্রূহি মাধব! মা চিরম্।
মধ্যস্থমিব পশ্যামি সমরে সব্যসাচিনম্ ॥১৬॥

ভারতকৌমুদী

যথেতি। পতঙ্গাঃ শলভাঃ, সমভিদ্রুতা অতিসত্বরাঃ সন্তঃ ॥১১॥
স্বয়মিতি। নীতোঽস্মি ভীষ্মেণ। পরাক্রমী সন্নপ্যহম্ ॥১২॥
মদিতি। মৎকৃতে মন্নিমিত্তে, ভ্রাতৃহার্দ্দেন ভ্রাতৃস্নেহেন, ভ্রষ্টা ভ্রাতরঃ ॥১৩॥
জীবিতস্যেতি। শেষেণ অবশিষ্টকালেন। ন ঘাতয়িষ্যামি ভীষ্মেণ ॥১৪॥
রথানিতি। প্রবরাণাং মে প্রহারিণাং যোধানাং রথান্। ঘাতয়তীতি স্বার্থে ইন্ ॥১৫॥

পতঙ্গসমূহ (ফড়িংগুলি) যেমন বিনাশের জন্যই প্রজ্বলিত অগ্নির মধ্যে যাইয়া দ্রুত পতিত হয়, সেইরূপ আমার সৈন্যেরা ভীষ্মের নিকট যাইবে ॥১১॥

হায়! কৃষ্ণ! আমি পরাক্রমশালী হইয়াও রাজ্যের জন্য ক্ষয় প্রাপ্ত হইলাম এবং আমার বীর ভ্রাতারাও ভীষ্মের বাণে পীড়িত হইয়া কৃশ হইয়া গিয়াছেন ॥১২॥

আমার ভ্রাতারা ভ্রাতৃস্নেহবশতঃ আমার জন্যই রাজ্য ও সুখ হইতে ভ্রষ্ট হইয়াছেন; কিন্তু আমি উঁহাদের জীবনই বহু মনে করি, অথচ যুদ্ধে উঁহাদের জীবন দুর্লভ ॥১৩॥

কেশব! আমি জীবনের অবশিষ্ট সময়ে দুষ্কর তপস্যাই করিব; কিন্তু যুদ্ধে এই মিত্রগণকে বিনাশ করাইব না ॥১৪॥

কারণ, মহাবল ভীষ্ম দিব্য অস্ত্রদ্বারা আমার প্রধান যোদ্ধৃগণের বহুসহস্র রথ সর্ব্বদা বিনষ্ট করিবেন ॥১৫॥

(১১)···বিনাশায়ৈব—রা নি। (১৪) জীবিতস্য·তু—পি।

একো ভীমঃ পরং শক্ত্যা যুধ্যত্যেষ মহাভুজঃ ।
কেবলং বাহুবীর্য্যেণ ক্ষত্রধর্ম্মমনুস্মরন্ ॥১৭॥
গদয়া বীরঘাতিন্যা যথোৎসাহং মহামনাঃ ।
করোত্যসুকরং কর্ম্ম রথাশ্বনরদন্তিষু ॥১৮॥
নালমেষ ক্ষয়ং কর্ত্তুং পরসৈন্যস্য মারিষ ! ।
আর্জ্জবেনৈব যুদ্ধেন বীর ! বর্ষশতৈরপি ॥১৯॥
একোঽস্ত্রবিৎ সখা তেঽয়ং সোঽপ্যস্মান্ সমুপেক্ষতে ।
নির্দহ্যমানান্ ভীষ্মেণ দ্রোণেন চ মহাত্মনা ॥২০॥
দিব্যান্যস্ত্রাণি ভীষ্মস্য দ্রোণস্য চ মহাত্মনঃ ।
ধক্ষ্যন্তি ক্ষত্রিয়ান্ সর্ব্বান্ প্রযুক্তানি পুনঃ পুনঃ ॥২১॥

ভারতকৌমুদী

কিমিতি। মধ্যস্থমুদাসীনমিব পশ্যামি অকিঞ্চিৎকরণাৎ। সব্যসাচিনমর্জ্জুনম্ ॥১৬॥
এক ইতি। পরমুত্তমম্। কেবলং বাহুবীর্য্যেণ ন তু ধনুরাদিনা ॥১৭॥
গদয়েতি। অসুকরং দুষ্করং বহুবীরবধাদিকং কর্ম্ম ॥১৮॥
নেতি। নালং ন সমর্থঃ। হে মারিষ ! আর্য্য ! । আর্জ্জবেনৈব সরলভাবেনৈব ॥১৯॥
এক ইতি। অস্ত্রবিৎ দেবাদীনাম্, সখা অর্জ্জুনঃ ॥২০॥
দিব্যানীতি। ধক্ষ্যন্তি দগ্ধান্ করিষ্যন্তি। প্রযুক্তানি নিক্ষিপ্তানি ॥২১॥

কৃষ্ণ ! কি করিলে আমার মঙ্গল হইবে, তাহা তুমি সত্বর বল, বিলম্ব করিও না ! আমি যুদ্ধে অর্জ্জুনকে উদাসীনের ন্যায় দেখিতেছি ॥১৬॥

একমাত্র এই মহাবাহু ভীমসেনই ক্ষত্রিয়ধর্ম্ম স্মরণ করিয়া কেবল বাহুবলে আপন শক্তি অনুসারে উত্তম যুদ্ধ করিতেছেন ॥১৭॥

এই মহাত্মা আপন উৎসাহ অনুসারে বীরঘাতিনী গদাদ্বারা বিপক্ষের হস্তী, অশ্ব, রথ ও পদাতিবিষয়ে দুষ্কর কার্য্য করিতেছেন ॥১৮॥

কিন্তু মাননীয় বীর ! কেবল একাকী ইনি সরলভাবে যুদ্ধ করিয়া বহুশত বৎসরেও বিপক্ষসৈন্যের ক্ষয় করিতে সমর্থ হইবেন না ॥১৯॥

একমাত্র অস্ত্রজ্ঞ তোমার এই যে সখা (অর্জ্জুন) রহিয়াছেন, ইনিও আমাদিগকে উপেক্ষাই করিতেছেন ; এদিকে মহাত্মা ভীষ্ম ও দ্রোণ নিঃশেষে দগ্ধ করিবার উপক্রম করিয়াছেন ॥২০॥

মহাত্মা ভীষ্ম ও দ্রোণকর্ত্তৃক বার বার নিক্ষিপ্ত দিব্য অস্ত্র সকল আমার পক্ষের সমস্ত ক্ষত্রিয়কে দগ্ধ করিয়া ফেলিবে ॥২১॥

(১৭)···যুধ্যত্যেব—রা নি। (১৮)···রথাশ্ব নরপঙ্‌ক্তিষু—নি।

কৃষ্ণ! ভীষ্মঃ সুসংরব্ধঃ সহিতঃ সর্ব্বপার্থিবৈঃ।
ক্ষপয়িষ্যতি নো নূনং যাদৃশোঽস্য পরাক্রমঃ ॥২২॥
স ত্বং পশ্য মহাভাগ! যোগীশ্বর! মহারথম্।
ভীষ্মং যঃ শময়েৎ সংখ্যে দাবাগ্নিং জলদো যথা ॥২৩॥
তব প্রাসাদাদ্গোবিন্দ! পাণ্ডবা নিহতদ্বিষঃ।
স্বরাজ্যমনুসম্প্রাপ্তা মোদিষ্যন্তে সবান্ধবাঃ ॥২৪॥
এবমুক্ত্বা ততঃ পার্থো ধ্যায়ন্নাস্তে মহামনাঃ।
চিরমন্তর্মনা ভূত্বা শোকোপহতচেতনঃ ॥২৫॥
শোকার্ত্তং তমথো জ্ঞাত্বা দুঃখোপহতচেতসম্।
অব্রবীত্তত্র গোবিন্দো হর্ষয়ন্ সর্ব্বপাণ্ডবান্ ॥২৬॥
মা শুচো ভরতশ্রেষ্ঠ! ন ত্বং শোচিতুমর্হসি।
যস্য তে ভ্রাতরঃ শূরাঃ সর্ব্বলোকেষু ধন্বিনঃ ॥২৭॥

---

ভারতকৌমুদী

কৃষ্ণেতি। সুসংরব্ধঃ অতীবক্রুদ্ধঃ। নঃ অস্মান্ ॥২২॥
স ইতি। পশ্য অনুসন্ধেহি। শময়েৎ নিবারয়েৎ, সংখ্যে যুদ্ধে ॥২৩॥
তবেতি। অনুসম্প্রাপ্তাঃ সন্তঃ ॥২৪॥
এবমিতি। পার্থো যুধিষ্ঠিরঃ। অন্তরন্তরঙ্গে বিষাদে মনো যস্য সঃ ॥২৫॥
শোকেতি। দুঃখোপহতচেতসং দুঃখাক্রান্তচিত্তম্ ॥২৬॥

---

কৃষ্ণ! ভীষ্মের যেরূপ পরাক্রম রহিয়াছে, তাহাতে উনি অত্যন্ত ক্রুদ্ধ ও সকল রাজার সহিত মিলিত হইয়া নিশ্চয়ই আমাদিগকে ধ্বংস করিবেন ॥২২॥

অতএব মহাভাগ যোগীশ্বর কৃষ্ণ! মেঘ যেমন দাবাগ্নিকে নিবারণ করে, সেইরূপ যিনি যুদ্ধে ভীষ্মকে নিবারণ করিতে পারিবেন, এমন মহারথের অনুসন্ধান কর ॥২৩॥

কৃষ্ণ! তোমার অনুগ্রহে পাণ্ডবেরা শত্রুসংহার ও আপন রাজ্য লাভ করিয়া বন্ধুবর্গের সহিত আমোদ অনুভব করিবেন' ॥২৪॥

এইরূপ বলিয়া মহামনা যুধিষ্ঠির বিষণ্নমনা ও শোকার্ত্তচিত্ত হইয়া দীর্ঘকাল উপবেশন করিয়া রহিলেন ॥২৫॥

তৎপরে কৃষ্ণ তাঁহাকে শোকার্ত্ত ও দুঃখিতচিত্ত জানিয়া সকল পাণ্ডবকে আনন্দিত করিতে থাকিয়া বলিতে লাগিলেন—॥২৬॥

---

(২৬) শোকার্ত্তং পাণ্ডবং দৃষ্ট্বা দুঃখেনাবৃতচেতসম্—পি।

অহঞ্চ প্রিয়কৃদ্রাজন্ ! সাত্যকিশ্চ মহারথঃ ।
বিরাটদ্রুপদৌ চেমৌ ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ ॥২৮॥
তথৈব সবলাশ্চেমে রাজানো রাজসত্তম ! ।
ত্বৎপ্রসাদং প্রতীক্ষন্তে ত্বদ্ভক্তাশ্চ বিশাংপতে ! ॥২৯॥
এষ তে পার্ষতো নিত্যং হিতকামঃ প্রিয়ে রতঃ ।
সৈনাপত্যমনুপ্রাপ্তো ধৃষ্টদ্যুম্নো মহাবলঃ ॥৩০॥
শিখণ্ডী চ মহাবাহো ! ভীষ্মস্য নিধনং কিল ।
এতচ্ছ্রুত্বা ততো রাজা ধৃষ্টদ্যুম্নং মহারথম্ ॥৩১॥
অব্রবীৎ সমিতৌ তস্যাং বাসুদেবস্য শৃণ্বতঃ ।
ধৃষ্টদ্যুম্ন ! নিবোধেদং যত্ত্বাং বক্ষ্যামি মারিষ ! ॥৩২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

মেতি। মা শুচঃ শোকং ন কুরু। শোকাভাবে কারণমাহ—যস্যেতি ॥২৭॥

অহমিতি। প্রিয়কৃদিতি বচনবিপরিণামেন সর্ব্বত্রান্বয়ঃ ॥২৮॥

তথেতি। সবলাঃ সসৈন্যাঃ। তব প্রসাদমনুগ্রহম্ ॥২৯॥

এষ ইতি। পার্ষতঃ পৃষতপৌত্রঃ। সৈনাপত্যং সেনাপতিত্বম্ ॥৩০॥

শিখণ্ডীতি। নিধনং মরণকারণম্, কিলেত্যৈতিহ্যে। সমিতৌ সভায়াম্। হে মারিষ ! আর্য্য ! পত্ন্যা জ্যেষ্ঠত্বাদীদৃশং সম্বোধনম্ ॥৩১—৩২॥

'ভরতশ্রেষ্ঠ ! যাঁহার ভ্রাতারা বীর ও সমগ্র জগতে ধনুর্দ্ধর বলিয়া প্রসিদ্ধ, সেই আপনি শোক করিতে পারেন না ; সুতরাং শোক করিবেন না ॥২৭॥

রাজা ! আমি, মহারথ সাত্যকি, এই বিরাট ও দ্রুপদ এবং পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন, আমরা সকলেই আপনার প্রিয়কারী ॥২৮॥

নরনাথ রাজশ্রেষ্ঠ ! সৈন্যগণের সহিত এই রাজারাও আপনার ভক্ত এবং আপনার অনুগ্রহের প্রতীক্ষা করেন ॥২৯॥

এই পৃষতনন্দন মহাবল ধৃষ্টদ্যুম্নও সর্ব্বদাই আপনার হিতৈষী ও প্রিয়কার্য্যে নিরত ; অথচ ইনিই আপনার সেনাপতির পদ পাইয়াছেন ॥৩০॥

তা'র পর মহাবাহু ! আমরা শুনিয়াছি যে, শিখণ্ডীও ভীষ্মের মৃত্যুর কারণ হইবেন'। এই কথা শুনিয়া তাহার পর রাজা যুধিষ্ঠির সেই সভায় কৃষ্ণের সমক্ষে মহারথ ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—'আর্য্য ধৃষ্টদ্যুম্ন ! আমি আপনাকে যাহা বলিব, তাহা আপনি শ্রবণ করুন ॥৩১—৩২॥

(২৮) ··সাত্যকিশ্চ মহাবলঃ—পি। (২৯)···ত্বদ্ভক্তাশ্চ বিশেষতঃ—পি। (৩০) অয়ং তে—পি।

নাতিক্রম্যং ভবেত্তচ্চ বচনং মম ভাষিতম্।
ভবান্ সেনাপতির্মহ্যং বাসুদেবেন সম্মিতঃ ॥৩৩॥
কার্ত্তিকেয়ো যথা নিত্যং দেবানামভবৎ পুরা।
তথা ত্বমপি পাণ্ডূনাং সেনানীঃ পুরুষর্ষভ! ॥৩৪॥
স ত্বং পুরুষশার্দ্দূল! বিক্রম্য জহি কৌরবান্।
অহঞ্চ তেঽনুযাস্যামি ভীমঃ কৃষ্ণশ্চ মারিষ! ॥৩৫॥
মাদ্রীপুত্রৌ চ সহিতৌ দ্রৌপদেয়াশ্চ দংশিতাঃ।
যে চান্যে পৃথিবীপালাঃ প্রধানাঃ পুরুষর্ষভ! ॥৩৬॥
তত উদ্ধর্ষয়ন্ সর্ব্বান্ ধৃষ্টদ্যুম্নোঽভ্যভাষত।
অহং দ্রোণান্তকঃ পার্থ! বিহিতঃ শম্ভুনা পুরা ॥৩৭॥
রণে ভীষ্মং কৃপং দ্রোণং তথা শল্যং জয়দ্রথম্।
সর্ব্বানদ্য রণে দৃপ্তান্ প্রতিযোৎস্যামি পার্থিব! ॥৩৮॥

ভারতকৌমুদী

নেতি। মহ্যং মম, সম্মিতঃ সমানঃ ॥৩৩॥
কার্ত্তিকেয় ইতি। পাণ্ডূনাং পাণ্ডবানাম্, সেনানীঃ সেনাপতিঃ ॥৩৪॥
স ইতি। পূর্ব্বযুদ্ধে অর্জ্জুনস্যৌদাসীন্যাদাক্ষেপেণ তদনুল্লেখঃ ॥৩৫॥
মাদ্রীতি। দংশিতাঃ সন্নদ্ধাঃ। অনুযাস্যন্তীতি বিপরিণামেনানুবৃত্তিঃ ॥৩৬॥
তত ইতি। উদ্ধর্ষয়ন্ অধিকমানন্দয়ন্। হে পার্থ! যুধিষ্ঠির! ॥৩৭॥
রণ ইতি। রণে সর্ব্বস্মিন্নেব যুদ্ধ ইত্যপুনরুক্তিঃ, দৃপ্তান্ দর্পযুক্তান্ ॥৩৮॥

আমার সে বাক্য আপনি লঙ্ঘন করিবেন না। আপনি কৃষ্ণের তুল্য এবং আমার সেনাপতি হইয়াছেন ॥৩৩॥

পুরুষশ্রেষ্ঠ! পূর্ব্বকালে কার্ত্তিক যেমন সর্ব্বদা দেবগণের সেনাপতি হইতেন, সেইরূপ আপনিও বর্ত্তমানে আমার সেনাপতি হইয়াছেন ॥৩৪॥

অতএব পুরুষশ্রেষ্ঠ! সেই আপনি কৌরবগণকে সংহার করুন। আর্য্য! আমি, ভীম ও কৃষ্ণ—আমরা আপনার অনুগমন করিব ॥৩৫॥

পুরুষশ্রেষ্ঠ! সম্মিলিত নকুল ও সহদেব, যুদ্ধসজ্জায় সজ্জিত দ্রৌপদীর পুত্রগণ এবং অন্য যে সকল প্রধান প্রধান রাজা আছেন, তাঁহারা আপনার অনুসরণ করিবেন' ॥৩৬॥

তাহার পর ধৃষ্টদ্যুম্ন সকলকে আনন্দিত করতঃ বলিলেন—'পৃথানন্দন! পূর্ব্বকালে মহাদেব আমাকে দ্রোণহন্তা করিয়া সৃষ্টি করিয়াছেন ॥৩৭॥

(৩৮)...সর্ব্বানস্ত রণে দৃপ্তা—পি।

অথোৎক্রুষ্টং মহেষ্বাসৈঃ পাণ্ডবৈর্যুদ্ধদুর্ম্মদৈঃ।
সমুদ্যতে পার্থিবেন্দ্রে পার্ষতে শত্রুসূদনে ॥৩৯॥
তমব্রবীৎ পুনঃ পার্থঃ পার্ষতং পৃতনাপতিম্।
ব্যূহঃ ক্রৌঞ্চারুণো নাম সর্ব্বশত্রুনিবর্হণঃ ॥৪০॥
যং বৃহস্পতিরিন্দ্রায় তদা দেবাসুরেঽব্রবীৎ।
তং যথাবৎ প্রতিব্যূহ পরানীকবিনাশনম্ ॥৪১॥
অদৃষ্টপূর্ব্বং রাজানঃ পশ্যন্তু কুরুভিঃ সহ।
তথোক্তঃ স নৃদেবেন বিষ্ণুর্বজ্রভৃতা যথা ॥৪২॥
প্রভাতে সর্ব্বসৈন্যানামগ্রে চক্রে ধনঞ্জয়ম্।
আদিত্যপথগঃ কেতুস্তস্যাদ্ভুতমনোরমঃ ॥৪৩॥

ভারতকৌমুদী

অথেতি। উৎক্রুষ্টম্ আনন্দধ্বনিঃ কৃতঃ। সমুদ্যতে যুদ্ধায়, পার্ষতে ধৃষ্টদ্যুম্নে ॥৩৯॥
তমিতি। পার্থো যুধিষ্ঠিরঃ, পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্। ব্যূহঃ অস্তি ॥৪০॥
যমিতি। দেবাসুরে যুদ্ধে। প্রতিব্যূহ প্রতিব্যূহভাবেন রচয় ॥৪১॥
অদৃষ্টেতি। অদৃষ্টপূর্ব্বং ব্যূহম্। নৃদেবেন যুধিষ্ঠিরেণ ॥৪২॥
প্রভাত ইতি। চক্রে ধৃষ্টদ্যুম্নঃ স্থাপিতবান্। আদিত্যপথগঃ অত্যুচ্চ ইত্যর্থঃ ॥৪৩॥

ভারতভাবদীপঃ

কৃতেঽবহারে ইতি ॥১—৩॥ কক্ষং তৃণম্ ॥৪—৭॥ অপ্লবে উড়ুপশূন্যে ॥৮—১৮॥ আর্জ্জবেন অকুটিলেন দিব্যাস্ত্রমায়াহীনেন ॥১৯—২৪॥ অন্তর্মনাঃ বিমনাঃ ॥২৫—২৭॥ নিধনং

অতএব রাজা! যুদ্ধদর্পিত ভীষ্ম, দ্রোণ, কৃপ, শল্য ও জয়দ্রথ—ইঁহাদের সকলের সহিতই আজ আমি সমরাঙ্গনে প্রতিপক্ষভাবে যুদ্ধ করিব ॥৩৮॥

তাহার পর ক্ষত্রিয়শ্রেষ্ঠ ও শত্রুদমন ধৃষ্টদ্যুম্ন যুদ্ধের জন্য উদ্যত হইলে মহাধনুর্দ্ধর ও যুদ্ধদুর্দ্ধর্ষ পাণ্ডবেরা উচ্চ আনন্দধ্বনি করিলেন ॥৩৯॥

পরে যুধিষ্ঠির পুনরায় সেনাপতি ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—'সমস্ত শত্রুর পরাজয়কারী 'ক্রৌঞ্চারুণ'নামে একপ্রকার ব্যূহ আছে ॥৪০॥

দেবাসুরযুদ্ধের সময়ে বৃহস্পতি ইন্দ্রের নিকট যে ব্যূহের বিবরণ বলিয়াছিলেন, বিপক্ষসৈন্যবিনাশক সেই ব্যূহ যথানিয়মে রচনা করুন ॥৪১॥

কৌরবগণের সহিত আমাদের পক্ষীয় রাজারা সেই অদৃষ্টপূর্ব্ব ব্যূহ দর্শন করুন'। ইহার পরে ইন্দ্র যেমন বিষ্ণুর নিকট বলিয়াছিলেন, সেইরূপ রাজা যুধিষ্ঠির ক্রৌঞ্চারুণব্যূহের বিবরণ ধৃষ্টদ্যুম্নের নিকট বলিলেন ॥৪২॥

(৩৯)…শত্রুতাপনে—পি। (৪০)…ততঃ পার্থঃ—রা নি। (৪১)…প্রতিব্যূহম—রা নি

শাসনাৎ পুরুহূতস্য নির্ম্মিতো বিশ্বকর্ম্মণা।
ইন্দ্রায়ুধসবর্ণাভিঃ পতাকাভিরলঙ্কৃতঃ ॥৪৪॥
আকাশগ ইবাকাশে গন্ধর্ব্বনগরোপমঃ।
নৃত্যমান ইবাভাতি রথচর্য্যাসু মারিষ! ॥৪৫॥
তেন রত্নবতা পার্থঃ স চ গাণ্ডীবধন্বনা।
বভূব পরমোপেতঃ সুমেরুরিব ভানুনা ॥৪৬॥
শিরোঽভূদ্দ্রুপদো রাজা মহত্যা সেনয়া বৃতঃ।
কুন্তিভোজশ্চ চৈদ্যশ্চ চক্ষুরাস্তাং নরেশ্বর! ॥৪৭॥

---

ভারতকৌমুদী

শাসনাদিতি। শাসনাদাদেশাৎ, পুরুহূতস্য ইন্দ্রস্য ॥৪৪॥

আকাশেতি। আকাশগ ইব স কেতুঃ। রথস্য চর্য্যাসু বিচরণকালেষু ॥৪৫॥

তেনেতি। তেন কেতুনা, পার্থোঽর্জ্জুনঃ, স কেতুশ্চ। পরমং সুন্দরং যথা স্যাত্তথা উপেতো যুক্তঃ। ভানুঃ সুমেরুণেব চেতার্থঃ ॥৪৬॥

শির ইতি। শিরঃ ক্রৌঞ্চব্যূহস্য। এবমগ্রত্র। চক্ষুশ্চক্ষুর্দ্বয়ম্ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

নিধনহেতুঃ ॥৩০—৩১॥ ভাষিতমুক্তম্ ॥৩২॥ মহ্যং মম ॥৩৩—৪৩॥ আকাশগ ইব পক্ষীব ॥৪৪॥ রথচর্য্যাসু রথবর্ত্মসু ॥৪৫॥ পরমোপেতঃ পরাঃ উৎকৃষ্টা চাসৌ মা লক্ষ্মীশ্চেতি পরমা তয়া উপেতঃ ॥৪৬—৫২॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫০॥

---

তাহার পর প্রভাতকালে ধৃষ্টদ্যুম্ন সমস্ত সৈন্যের অগ্রে অর্জ্জুনকে স্থাপন করিলেন। আশ্চর্য্য ও মনোহর তাঁহার ধ্বজটা সূর্য্যের পথ পর্য্যন্ত উঠিল ॥৪৩॥

বিশ্বকর্ম্মা ইন্দ্রের আদেশে সেই ধ্বজটা নির্ম্মাণ করিয়াছিলেন এবং ইন্দ্রধনুর ন্যায় নানা বর্ণের পতাকাসমূহদ্বারা সেই ধ্বজটাকে শোভিত করিয়াছিলেন ॥৪৪॥

আর্য্য! রথখানা চলিবার সময়ে সেই ধ্বজটা আকাশগামীর ন্যায়, গন্ধর্ব্বনগরের ধ্বজের ন্যায়, নৃত্যশীলের ন্যায় শোভা পাইত ॥৪৫॥

এবং সুমেরুপর্ব্বত যেমন সূর্য্যদ্বারা শোভা পায়, আবার সূর্য্যও যেমন সুমেরুপর্ব্বতদ্বারা শোভা পান, সেইরূপ অর্জ্জুন সেই রত্নখচিত ধ্বজদ্বারা শোভা পাইতে লাগিলেন, আবার সেই রত্নখচিত ধ্বজও অর্জ্জুনদ্বারা শোভা পাইতে লাগিল ॥৪৬॥

---

(৪৭) চক্ষুর্ভ্যাং তৌ জনেশ্বরৌ—রা নি।

দাশার্ণকাঃ প্রভদ্রাশ্চ দাশেরকগণৈঃ সহ।
অনূপকাঃ কিরাতাশ্চ গ্রীবায়াং ভরতর্ষভ ! ॥৪৮॥
পটচ্চরৈশ্চ পৌণ্ড্রৈশ্চ রাজন্ ! পৌরবকৈস্তথা।
নিষাদৈঃ সহিতশ্চাপি পৃষ্ঠমাসীদ্‌যুধিষ্ঠিরঃ ॥৪৯॥
পক্ষৌ তু ভীমসেনশ্চ ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ।
দ্রৌপদেয়াভিমন্যুশ্চ সাত্যকিশ্চ মহারথঃ ॥৫০॥
পিশাচা দারদাশ্চৈব পুণ্ড্রাঃ কুণ্ডীবিষৈঃ সহ।
মারুতা ধেনুকাশ্চৈব তঙ্গণাঃ পরতঙ্গণাঃ ॥৫১॥
বাহ্লিকাস্তিত্তিরাশ্চৈব চোলাঃ পাণ্ড্যাশ্চ ভারত ! ।
এতে জনপদা রাজন্ ! দক্ষিণং পক্ষমাশ্রিতাঃ ॥৫২॥ (বিশেষকম্)
অগ্নিবেশাস্তহুণ্ডাশ্চ মালবা দানভারয়ঃ।
শবরা উদ্ভসাশ্চৈব বৎসাশ্চ স নাকুলৈঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

দাশেতি। দাশার্ণাদয়স্তত্তদ্দেশবাসিনঃ। গ্রীবায়ামাসন্নিতি শেষঃ ॥৪৮॥

পটচ্চরৈরিতি। পৃষ্ঠং ব্যূহস্য পৃষ্ঠবর্ত্তী ॥৪৯॥

পক্ষাবিতি। ভীমসেনো ধৃষ্টদ্যুম্নশ্চ উভয়োঃ পক্ষয়োঃ প্রধানাবাস্তামিত্যর্থঃ। দ্রৌপদেয়ৈ-র্দ্রৌপদীপুত্রৈর্যুক্তঃ অভিমন্যুরিতি দ্রৌপদেয়াভিমন্যুঃ। মধ্যপদলোপী সমাসঃ। জনপদাঃ পিশাচাদিজনপদবাসিন ইতি তাৎপর্য্যম্ ॥৫০—৫২॥

নরনাথ! দ্রুপদরাজা বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া সেই ব্যূহের মস্তক হইলেন এবং কুন্তিভোজ ও চেদিরাজ তাহার নয়নযুগলস্থানে রহিলেন ॥৪৭॥

ভরতশ্রেষ্ঠ! দশার্ণ, প্রভদ্র, দাশের, অনূপ ও কিরাতদেশবাসী যোদ্ধারা সেই ক্রৌঞ্চব্যূহের গ্রীবাদেশে থাকিলে ॥৪৮॥

রাজা! পটচ্চর, পৌণ্ড্র, পৌরব ও নিষাদদেশবাসী যোদ্ধাদের সহিত যুধিষ্ঠির ঐ ব্যূহের পৃষ্ঠবর্ত্তী হইলেন ॥৪৯॥

ভরতনন্দন রাজা! ভীমসেন ও পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন—ইঁহারা দুই জন দক্ষিণ ও বামপক্ষবর্ত্তী যোদ্ধাদের মধ্যে প্রধান রহিলেন; আর দ্রৌপদীর পুত্রগণ, অভিমন্যু, মহারথ সাত্যকি এবং পিশাচ, দারদ, পুণ্ড্র, কুণ্ডীবিষ, মারুত, ধেনুক, তঙ্গণ, পরতঙ্গণ, বাহ্লিক, তিত্তির, চোল ও পাণ্ড্যদেশবাসী সৈন্যেরা সেই ক্রৌঞ্চব্যূহের দক্ষিণপক্ষদেশে রহিলেন ॥৫০—৫২॥

(৪৮) এষু শ্লোকেষু পুস্তকভেদেষ্বেব পাঠভেদাঃ পরিলক্ষ্যন্তে।

নকুলঃ সহদেবশ্চ বামং পক্ষং সমাশ্রিতাঃ।
রথানামযুতং পক্ষৌ শিরস্তু নিযুতং তথা ॥৫৪॥ (যুগ্মকম্)
পৃষ্ঠমর্বুদমেবাসীৎ সহস্রাণি চ বিংশতিঃ।
গ্রীবায়াং নিযুতঞ্চাপি সহস্রাণি চ সপ্ততিঃ ॥৫৫॥
পক্ষকোটিপ্রপক্ষেষু পক্ষান্তেষু চ বারণাঃ।
জগ্মুঃ পরিবৃতা রাজন্! চলন্ত ইব পর্ব্বতাঃ ॥৫৬॥
জঘনং পালয়ামাস বিরাটঃ সহ কেকয়ৈঃ।
কাশিরাজশ্চ শৈব্যশ্চ রথানামযুতৈস্ত্রিভিঃ ॥৫৭॥
এবমেনং মহাব্যূহং ব্যূহ্য ভারত! পাণ্ডবাঃ।
সূর্য্যোদয়ং ত ইচ্ছন্তঃ স্থিতা যুদ্ধায় দংশিতাঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

অগ্নীতি। দেশবাচিভিরগ্নিবেশাদিশব্দৈরপি তত্তদ্বাসিনো লক্ষ্যন্তে। অত্রাযুতাদিপদানি বহুসংখ্যাবিশেষপরাণি, অন্যথা পাণ্ডবপক্ষে সপ্তাক্ষৌহিণ্যুক্তিবিরোধঃ স্যাৎ ॥৫৩—৫৪॥

পৃষ্ঠমিতি। অর্বুদং সৈন্যানাম্। অন্যত্রাপ্যেবম্ ॥৫৫॥

পক্ষেতি। পক্ষৌ ক্রৌঞ্চপক্ষিতুল্যব্যূহস্য পক্ষদ্বয়ম্, কোটী তয়োরগ্রদেশদ্বয়ম্, প্রপক্ষাঃ পক্ষান্তর্গতদেশাশ্চ তেষু, পক্ষান্তেষু পক্ষসন্নিহিতদেশেষু চ, বারণা হস্তিনঃ, পরিবৃতাঃ সৈন্যৈঃ পরিবেষ্টিতাঃ সন্তঃ ॥৫৬॥

জঘনমিতি। কেকয়ৈঃ কেকয়দেশীয়সৈন্যৈঃ ॥৫৭॥

এবমিতি। ব্যূহ্য রচয়িত্বা। দংশিতাঃ সন্নদ্ধাঃ ॥৫৮॥

অগ্নিবেশ, তুহুণ্ড, মালব, দানভারি, শবর, উদ্ভস, বৎস এবং নাকুলদেশবাসী যোদ্ধাদের সহিত নকুল ও সহদেব সেই ব্যূহের বামপক্ষদেশে থাকিলেন। সেই ক্রৌঞ্চব্যূহের দুই পক্ষদেশে অযুত ও মস্তকদেশে নিযুত রথিসৈন্য রহিল ॥৫৩—৫৪॥

অর্বুদ ও বিংশতি সহস্র সৈন্যদ্বারা তাহার পৃষ্ঠদেশ রচিত হইল এবং গ্রীবাদেশে নিযুত ও সপ্ততি সহস্র সৈন্য রহিল ॥৫৫॥

রাজা! সেই ক্রৌঞ্চব্যূহের দুইটা পাখায়, তাহার অগ্রদেশে ও মধ্যদেশে এবং তাহার নিকটবর্ত্তী স্থানে সৈন্যে পরিবেষ্টিত বহুসংখ্যক হস্তী, গমনশীল পর্ব্বতসমূহের ন্যায় গমন করিতে লাগিল ॥৫৬॥

কেকয়দেশীয় সৈন্যের সহিত বিরাট এবং ত্রিংশৎ সহস্র রথারোহী সৈন্যের সহিত কাশিরাজ শৈব্য সেই ব্যূহের জঘনদেশ রক্ষা করিতে লাগিলেন ॥৫৭॥

তেষামাদিত্যবর্ণানি বিমলানি মহান্তি চ।
শ্বেতচ্ছত্রাণ্যশোভন্ত বারণেষু রথেষু চ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দ্বিতীয়দিবসযুদ্ধে ক্রৌঞ্চব্যূহনির্ম্মাণে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০

—:*:—

## একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

ক্রৌঞ্চং দৃষ্ট্বা ততো ব্যূহমভেদ্যং তনয়স্তব।
রক্ষ্যমাণং মহাঘোরং পার্থেনামিততেজসা ॥১॥
আচার্য্যমুপসঙ্গম্য কৃপং শল্যঞ্চ পার্থিব !।
সৌমদত্তিং বিকর্ণঞ্চ সোঽশ্বত্থামানমেব চ ॥২॥
দুঃশাসনাদীন্ ভ্রাতৄংশ্চ সর্ব্বানেব চ ভারত !।
অন্যাংশ্চ সুবহূন্ শূরান্ যুদ্ধায় সমুপাগতান্ ॥৩॥
প্রাহেদং বচনং কালে হর্ষয়ংস্তনয়স্তব।
নানাশস্ত্রপ্রহরণাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ ॥৪॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

তেষামিতি। আদিত্যবর্ণানি সূর্য্যবদুজ্জ্বলানি। বারণেষু হস্তিষু ॥৫৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভরতনন্দন! যুদ্ধসজ্জায় সজ্জিত পাণ্ডবেরা এইভাবে এই মহাব্যূহ রচনা করিয়া সূর্য্যোদয়ের প্রতীক্ষা করিতে থাকিয়া যুদ্ধের জন্য অবস্থান করিতে থাকিলেন ॥৫৮॥

তাঁহাদের সূর্য্যতুল্য উজ্জ্বল, নির্ম্মল ও বিশাল শ্বেতচ্ছত্র সকল হস্তীর উপরে ও রথের উপরে শোভা পাইতে লাগিল" ॥৫৯॥

—:*:—

(৫৯) শ্বেতচ্ছত্রাণ্যদৃশ্যন্ত—পি। (১) ক্রৌঞ্চং ততো মহাব্যূহম্ · ব্যূহং দৃষ্ট্বা মহাঘোরং পার্থেনাদিত্যতেজসা—পি। (২) শল্যঞ্চ মারিষ !—পি বা। (৪) সর্ব্বে সর্ব্বশাস্ত্রার্থকোবিদাঃ—পি বা।

এইকৈকশঃ সমর্থা হি যূয়ং সর্ব্বে মহারথাঃ।
পাণ্ডুপুত্রান্ রণে হন্তুং সসৈন্যান্ কিমু সংহতাঃ ॥৫॥
অপর্য্যাপ্তং তদস্মাকং বলং ভীষ্মাভিরক্ষিতম্।
পর্য্যাপ্তং ত্বিদমেতেষাং বলং ভীমাভিরক্ষিতম্ ॥৬॥
সংস্থানাঃ শূরসেনাশ্চ বেত্রিকাঃ কুকুরাস্তথা।
আরোচকাস্ত্রিগর্ত্তাশ্চ মদ্রকা যবনাস্তথা ॥৭॥
শত্রুঞ্জয়েন সহিতাস্তথা দুঃশাসনেন চ।
বিকর্ণেন চ বীরেণ তথা নন্দোপনন্দকৈঃ ॥৮॥
চিত্রসেনেন সহিতাঃ সহিতাঃ পারিভদ্রকৈঃ।
ভীষ্মমেবাভিরক্ষন্তু সহ সৈন্যপুরস্কৃতাঃ ॥৯॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ক্রৌঞ্চমিতি। তব তনয় ইব স তব তনয়ো ভবতো যোগ্যঃ পুত্রো দুর্য্যোধন ইত্যর্থঃ। অতো ন পুনরুক্তিঃ। পার্থেনার্জ্জুনেন। আচার্য্যং দ্রোণম্। সৌমদত্তিং ভূরিশ্রবসম্। অন্যান্ জয়দ্রথাদীন্। নানা শস্ত্রাণ্যেব প্রহরণানি প্রহারসাধনানি যেষাং তে ॥১—৪॥

এইকৈকশ ইতি। এইকৈকশো হি প্রত্যেকমেব। সংহতা মিলিতাঃ সন্তঃ ॥৫॥

অপর্য্যাপ্তমিতি। অপর্য্যাপ্তম্ আধিক্যাদপরিমিতম্। পর্য্যাপ্তমল্পত্বাৎ পরিমিতম্ ॥৬॥

সংস্থানা ইতি। সংস্থানাদয়ো দেশবাচিনঃ শব্দাস্তত্তদ্দেশবাসিসৈন্যেষু লক্ষ্যন্তে। শত্রুঞ্জয়েন তদাখ্যেন বীরেণ। সহ যুগপৎ, সৈন্যৈঃ পুরস্কৃতা অগ্রেসরীকৃতাঃ ॥৭—৯॥

সঞ্জয় বলিলেন—"ভরতনন্দন রাজা! তাহার পর আপনার পুত্রের মত পুত্র দুর্য্যোধন—দ্রোণ, কৃপ, শল্য ভূরিশ্রবা, বিকর্ণ, অশ্বত্থামা, দুঃশাসনপ্রভৃতি সকল ভ্রাতা এবং যুদ্ধের জন্য উপস্থিত অন্যান্য বহুতর বীরগণের নিকট উপস্থিত হইয়া তাঁহাদিগকে আনন্দিত করিতে থাকিয়া উপযুক্ত সময়ে এই কথা বলিলেন—"বীরগণ! আপনারা সকলেই নানাবিধ অস্ত্রধারী ও যুদ্ধে বিশারদ ॥১—৪॥

বিশেষতঃ আপনারা সকলেই মহারথ; সুতরাং আপনারা প্রত্যেকেই যুদ্ধে সৈন্যগণের সহিত পাণ্ডবগণকে বিনাশ করিতে পারেন; এ অবস্থায় আপনারা মিলিত হইয়া যে পারিবেন, এ বিষয়ে আর বক্তব্য আছে কি ॥৫॥

তা'র পর, ভীষ্মরক্ষিত আমাদের সৈন্য অপরিমিত, আর ভীমরক্ষিত পাণ্ডবসৈন্য পরিমিত ॥৬॥

(৬) পর্য্যাপ্তমিদমেতেষাং—রা নি। (৭) রেচকাশ্চ ত্রিগর্ত্তাশ্চ—পি বা। (৮) বিকর্ণেন সুবীরেণ—পি বা। (৯) মণিভদ্রকৈঃ···সৈন্যপুরঃসরাঃ—পি বা।

ততো ভীষ্মশ্চ দ্রোণশ্চ তব পুত্রাশ্চ মারিষ ! ।
অব্যূহস্ত মহাব্যূহং পাণ্ডূনাং প্রতিবাধকম্ ॥১০॥
ভীষ্মঃ সৈন্যেন মহতা সমন্তাৎ পরিবারিতঃ ।
যযৌ প্রকর্ষন্ মহতীং বাহিনীং সুররাড়িব ॥১১॥
তমন্বয়াম্মহেষ্বাসো ভারদ্বাজঃ প্রতাপবান্ ।
কুন্তলৈশ্চ দশার্ণৈশ্চ মাগধৈশ্চ বিশাংপতে ! ॥১২॥
বিদর্ভৈর্মেকলৈশ্চৈব কর্ণপ্রাবরণৈরপি ।
সহিতৈঃ সর্ব্বসৈন্যেন ভীষ্মমাহবশোভিনম্ ॥১৩॥ (যুগ্মকম্)
গান্ধারাঃ সিন্ধুসৌবীরাঃ শিবয়োহথ বসাতয়ঃ ।
শকুনিশ্চ স্বসৈন্যেন ভারদ্বাজমপালয়ৎ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। হে মারিষ ! আর্য্য !। অব্যূহস্ত অরচয়ন্ত ॥১০॥
ভীষ্ম ইতি। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ। সুররাট্ ইন্দ্রঃ ॥১১॥
তমিতি। অন্বয়াৎ অন্বগচ্ছৎ। সহিতৈর্মিলিতৈঃ ॥১২—১৩॥
গান্ধারা ইতি। ভারদ্বাজং দ্রোণম্, অপালয়ৎ অনুগমনেন ॥১৪॥

এখন সংস্থান, শূরসেন, বেত্রিক, কুকুর, আরোচক, ত্রিগর্ত্ত, মদ্রক ও যবন-দেশীয় বীরেরা আপন আপন সৈন্যগণকে লইয়া এবং শত্রুঞ্জয়, দুঃশাসন, বিকর্ণ, নন্দ, উপনন্দ, চিত্রসেন ও পারিভদ্রকগণের সহিত মিলিত হইয়া যুগপৎ ভীষ্মকে রক্ষা করিতে থাকুন” ॥১—৯॥

মাননীয় রাজা ! তাহার পর ভীষ্ম, দ্রোণ ও আপনার পুত্রেরা পাণ্ডবগণের নিবারক একটা মহাব্যূহ রচনা করিলেন ॥১০॥

তৎপরে ভীষ্ম দেবরাজের ন্যায় সেই বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া এবং তাহা আকর্ষণ করিতে থাকিয়া গমন করিতে লাগিলেন ॥১১॥

নরনাথ ! তদনন্তর মহাধনুর্দ্ধর ও প্রতাপশালী দ্রোণাচার্য্য—কুন্তল, দশার্ণ, মগধ, বিদর্ভ, মেকল ও কর্ণপ্রাবরণদেশীয় বীরগণ এবং সমস্ত সৈন্যের সহিত মিলিত হইয়া যুদ্ধশোভী ভীষ্মের অনুগমন করিতে থাকিলেন ॥১২—১৩॥

গান্ধার, সিন্ধুসৌবীর, শিবি ও বসাতিদেশীয় বীরগণ এবং শকুনি—ইঁহারা আপন আপন সৈন্যের সহিত মিলিত হইয়া দ্রোণাচার্য্যকে রক্ষা করিতে লাগিলেন ॥১৪॥

(১০) পার্থানাং প্রতিবারণে—পি,...পার্থানাং প্রতিবাধনে—বা। (১৩) সহিতাঃ সর্ব্বসৈন্যেন—রা নি ।

ততো দুর্য্যোধনো রাজা সহিতঃ সর্ব্বসোদরৈঃ।
অশ্বাতকৈর্বিকর্ণৈশ্চ তথা চাম্বষ্ঠকোশলৈঃ ॥১৫॥
দরদৈশ্চ শকৈশ্চৈব তথা ক্ষুদ্রকমালবৈঃ।
অভ্যরক্ষত সংহৃষ্টঃ সৌবলেয়স্য বাহিনীম্ ॥১৬॥ (যুগ্মকম্)
ভূরিশ্রবাঃ শলঃ শল্যো ভগদত্তশ্চ মারিষ ! ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ বামং পার্শ্বমপালয়ন্ ॥১৭॥
সৌমদত্তিঃ সুশর্ম্মা চ কাম্বোজশ্চ সুদক্ষিণঃ।
শ্রুতায়ুশ্চাচ্যুতায়ুশ্চ দক্ষিণং পার্শ্বমাস্থিতাঃ ॥১৮॥
অশ্বত্থামা কৃপশ্চৈব কৃতবর্ম্মা চ সাত্বতঃ।
মহত্যা সেনয়া সার্দ্ধং সেনাপৃষ্ঠে ব্যবস্থিতাঃ ॥১৯॥
পৃষ্ঠগোপাস্তু তস্যাসন্ নানাদেশ্যা জনেশ্বরাঃ।
কেতুমান্ বসুদানশ্চ পুত্রঃ কাশ্যস্য মারিষ ! ॥২০॥

ভারতকৌমুদী

তত ইতি। বিকর্ণৈস্তদ্দেশীয়ৈঃ। সৌবলেয়স্য শকুনেঃ ॥১৫—১৬॥
ভূরীতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। বামং পার্শ্বং ব্যূহস্য ॥১৭॥
সৌমেতি। সৌমদত্তিঃ ভূরিশ্রবোভিন্নঃ সোমদত্তস্য পুত্রঃ ভূরিশ্রবসঃ প্রাগুক্তত্বাৎ ॥১৮॥
অশ্বেতি। সাত্বতস্তদ্বংশীয়ঃ কৃতবর্ম্মা। সেনায়া ব্যূহস্য পৃষ্ঠে পশ্চাৎ ॥১৯॥

ভারতভাবদীপঃ

ক্রৌঞ্চমিতি ॥১—৫॥ অপর্য্যাপ্তমপরিমেয়ম্ ॥৬—১৯॥ অভিভবত্যভিভূঃ ক্বিপ্ ॥২০—৩০॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫১॥

তাহার পর রাজা দুর্য্যোধন—সমস্ত সহোদর এবং অশ্বাতক, বিকর্ণ, অম্বষ্ঠ, কোশল, দরদ, শক, ক্ষুদ্রক ও মালবদেশীয় যোদ্ধাদের সহিত মিলিত হইয়া আনন্দিত চিত্তে শকুনির সৈন্য রক্ষা করিতে থাকিলেন ॥১৫—১৬॥

মাননীয় রাজা! ভূরিশ্রবা, শল, শল্য, ভগদত্ত এবং অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ—ইঁহারা ব্যূহের বামপার্শ্বরক্ষক হইলেন ॥১৭॥

সোমদত্তের অপর পুত্র, সুশর্ম্মা, কাম্বোজরাজ সুদক্ষিণ, শ্রুতায়ু ও অচ্যুতায়ু—ইঁহারা ব্যূহের দক্ষিণপার্শ্বে রহিলেন ॥১৮॥

অশ্বত্থামা, কৃপাচার্য্য ও সাত্বত কৃতবর্ম্মা—ইঁহারা বিশাল সৈন্যের সহিত ব্যূহের পূর্ব্বভাগে থাকিলেন ॥১৯॥

(১০) ভগদত্তশ্চ মারিষঃ—রা নি। (১৮) পক্ষমাস্থিতাঃ—রা নি। (২০) পুত্রঃ কাশ্যস্য চাভিভূঃ—রা নি।

ততস্তে তাবকাঃ সর্ব্বে হৃষ্টা যুদ্ধায় ভারত ! ।
দধ্মুঃ শঙ্খান্ মুদা যুক্তাঃ সিংহনাদাংস্তথাঽনদন্ ॥২১॥
তেষাং শ্রুত্বা তু হৃষ্টানাং বৃদ্ধঃ কুরুপিতামহঃ ।
সিংহনাদং বিনদ্যোচ্চৈঃ শঙ্খং দধ্মৌ প্রতাপবান্ ॥২২॥
ততঃ শঙ্খাশ্চ ভের্য্যশ্চ পণবা বিবিধাঃ পরৈঃ ।
আনকাশ্চাভ্যহন্যন্ত স শব্দস্তুমুলোঽভবৎ ॥২৩॥
ততঃ শ্বেতৈর্হয়ৈর্যুক্তে মহতি স্যন্দনে স্থিতৌ ।
প্রদধ্মতুঃ শঙ্খবরৌ হেমরত্নপরিষ্কৃতৌ ॥২৪॥
পাঞ্চজন্যং হৃষীকেশো দেবদত্তং ধনঞ্জয়ঃ ।
পৌণ্ড্রং দধ্মৌ মহাশঙ্খং ভীমকর্ম্মা বৃকোদরঃ ॥২৫॥

---

ভারতকৌমুদী

পৃষ্ঠেতি। পৃষ্ঠগোপাঃ পৃষ্ঠরক্ষকাঃ, তস্য অশ্বত্থামাদিবীরগণস্য ॥২০॥
তত ইতি। তাবকাস্ত্বৎপক্ষীয়াঃ। মুদা আনন্দেন। অনদন্ অকুর্ব্বন্ ॥২১॥
তেষামিতি। কুরূণাং দুর্য্যোধনাদীনাং পিতামহো ভীষ্মঃ। বিনদ্য কৃত্বা ॥২২॥
তত ইতি। পণবানকাবপি বাদ্যবিশেষৌ। পরৈর্বিপক্ষৈঃ পাণ্ডবৈরপি ॥২৩॥
তত ইতি। স্যন্দনে রথে। হেমভিঃ রত্নৈশ্চ পরিষ্কৃতৌ শোভিতৌ ॥২৪॥
শঙ্খবরৌ নাম্না বিবৃণোতি—পাঞ্চেতি। পৌণ্ড্রং নাম ॥২৫॥

আর মাননীয় রাজা! কেতুমান্, বসুদান ও কাশ্যপুত্রপ্রভৃতি নানা দেশীয় রাজারা অশ্বত্থামাপ্রভৃতির পৃষ্ঠরক্ষক হইলেন ॥২০॥

ভরতনন্দন! তাহার পর আপনার পক্ষীয় যোদ্ধারা সকলে যুদ্ধের জন্য উৎফুল্ল ও আনন্দিত হইয়া শঙ্খধ্বনি ও সিংহনাদ করিলেন ॥২১॥

সেই আনন্দিত বীরগণের শঙ্খধ্বনিপ্রভৃতি শুনিয়া বৃদ্ধ ও প্রতাপশালী ভীষ্মও উচ্চস্বরে সিংহনাদ করিয়া শঙ্খধ্বনি করিলেন ॥২২॥

তাহার পর পাণ্ডবপক্ষেও শঙ্খ, ভেরী, নানাবিধ পণব ও অনেকের ধ্বনি হইতে লাগিল; তাহাতে সেই ধ্বনি তুমুল হইয়া পড়িল ॥২৩॥

তাহার পর কৃষ্ণ ও অর্জ্জুন শ্বেতাশ্বযুক্ত বিশাল রথে থাকিয়া স্বর্ণ ও রত্নখচিত উত্তম দুইটা শঙ্খের ধ্বনি করিলেন ॥২৪॥

কৃষ্ণ পাঞ্চজন্যশঙ্খের এবং অর্জ্জুন দেবদত্তনামক শঙ্খের ধ্বনি করিলেন, আর ভয়ঙ্করকর্ম্মা ভীমসেন পৌণ্ড্রনামক শঙ্খ বাজাইলেন ॥২৫॥

(২১) তথোন্নদন্—রা নি। (২৩) পেশ্চশ্চ বিবিধাঃ পরৈঃ—রা নি।

অনন্তবিজয়ং রাজা কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।
নকুলঃ সহদেবশ্চ সুঘোষমণিপুষ্পকৌ ॥২৬॥
কাশীরাজশ্চ শৈব্যশ্চ শিখণ্ডী চ মহারথঃ।
ধৃষ্টদ্যুম্নো বিরাটশ্চ সাত্যকিশ্চ মহারথঃ ॥২৭॥
পাঞ্চাল্যশ্চ মহেষ্বাসো দ্রৌপদেয়াশ্চ পঞ্চ যে।
সর্ব্বে দধ্মুর্মহাশঙ্খান্ সিংহনাদাংশ্চ নেদিরে ॥২৮॥ (যুগ্মকম্)
স ঘোষঃ সুমহাংস্তত্র বীরৈস্তৈঃ সমুদীরিতঃ।
নভশ্চ পৃথিবীঞ্চৈব তুমুলো ব্যনুনাদয়ন্ ॥২৯॥
এবমেতে মহারাজ! প্রহৃষ্টাঃ কুরুপাণ্ডবাঃ।
পুনর্যুদ্ধায় সংজগ্মুস্তাপয়ানাঃ পরস্পরম্ ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দ্বিতীয়দিবসযুদ্ধে কৌরবব্যূহরচনায়ামেকপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতকৌমুদী

অনন্তেতি। যথাসম্ভবং দধ্মৌ দধ্মতুরিতি শেষঃ ॥২৬॥

কাশীতি। শৈব্যঃ শিবিবংশীয়ঃ কশ্চিদ্রাজা। পাঞ্চাল্যো দ্রুপদঃ ॥২৭—২৮॥

স ইতি। সমুদীরিতঃ শঙ্খৈঃ কৃতঃ। ব্যনুনাদয়ন্নাসীৎ ॥২৯॥

এবমিতি। তাপয়ানা উদ্বেজয়ন্তঃ। মকারাগমাভাব আর্ষঃ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

কুন্তীনন্দন রাজা যুধিষ্ঠির অনন্তবিজয়নামক শঙ্খ এবং নকুল ও সহদেব যথাক্রমে সুঘোষ ও মণিপুষ্পনামক শঙ্খ বাদিত করিলেন ॥২৬॥

তা'র পর কাশীরাজ, শৈব্য, মহারথ শিখণ্ডী, ধৃষ্টদ্যুম্ন, বিরাট, মহারথ সাত্যকি, মহাধনুর্দ্ধর দ্রুপদ এবং দ্রৌপদীর পঞ্চ পুত্র—ইঁহারা সকলে মহাশঙ্খ সকল বাজাইলেন এবং সিংহনাদ করিলেন ॥২৭—২৮॥

তৎকালে সেই বীরগণকৃত সেই তুমুল ও বিশাল শব্দ আকাশ ও পৃথিবী নিনাদিত করিয়া বিস্তৃত হইল ॥২৯॥

মহারাজ! এইভাবে সেই প্রহৃষ্ট কুরুপাণ্ডবেরা পরস্পর সন্তপ্ত করিয়া যুদ্ধের জন্য পুনরায় সমরাঙ্গনে গমন করিলেন" ॥৩০॥

(২৮) পাঞ্চাল্যাশ্চ মহেষ্বাসাঃ—রা নি। (২৯) তুমুলোঽভ্যনুনাদয়ন্—পি।
(৩০) ত্রাসয়ানাঃ পরস্পরম্—পি।

# দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

ধৃতরাষ্ট্র উবাচ।

এবং ব্যূঢ়েষ্বনীকেষু মামকেষ্বিতরেষু চ।
কথং প্রহরতাং শ্রেষ্ঠাঃ সম্প্রহারং প্রচক্রিরে ॥১॥

সঞ্জয় উবাচ।

সমং ব্যূঢ়েষ্বনীকেষু সন্নদ্ধরুচিরধ্বজম্।
অপারমিব সংদৃশ্য সাগরপ্রতিমং বলম্ ॥২॥
তেষাং মধ্যে স্থিতো রাজন্! পুত্রো দুর্য্যোধনস্তব।
অব্রবীত্তাবকান্ সর্ব্বান্ যুধ্যধ্বমিতি দংশিতাঃ ॥৩॥ (যুগ্মকম্)
তে মনঃ ক্রূরমাধায় সমভিত্যক্তজীবিতাঃ।
পাণ্ডবানভ্যবর্ত্তন্ত সর্ব্ব এবোচ্ছ্রিতধ্বজাঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

এবমিতি। ব্যূঢ়েষু ব্যূহরূপেণ সন্নিবেশিতেষু, অনীকেষু সৈন্যেষু ॥১॥

সমমিতি। সমং সমানম্। সন্নদ্ধা রথাদিষু বদ্ধা রুচিরা ধ্বজা যস্য তৎ। তেষাং স্বপক্ষীয়সৈন্যানাম্। দংশিতা যুদ্ধায় সন্নদ্ধা যূয়ম্ ॥২—৩॥

ত ইতি। আধায় বিধায়, সমভিত্যক্তজীবিতা জীবনত্যাগায়োদ্যতাঃ ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! আমার পক্ষের সৈন্য ও বিপক্ষের সৈন্য এইরূপে ব্যূহভাবে সন্নিবেশিত করিলে বীরশ্রেষ্ঠেরা কিরূপ যুদ্ধ করিলেন?" ॥১॥

সঞ্জয় বলিলেন—"রাজা! উভয়পক্ষের সৈন্য সমানভাবে ব্যূহরূপে সন্নিবেশিত করিলে, আপনার পুত্র দুর্য্যোধন আপন সৈন্যমধ্যে থাকিয়া আপনার সকল সৈন্যকে বলিলেন—'আপনারা যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়াছেন; সুতরাং এখন যুদ্ধারম্ভ করুন'॥২—৩॥

তখন আপনার পক্ষীয় বীরেরা সকলেই জীবনত্যাগে উদ্যত হইয়া মনকে কঠিন করিয়া ধ্বজ উত্তোলনপূর্ব্বক পাণ্ডবগণের প্রতি ধাবিত হইলেন ॥৪॥

---

(২) এবং ব্যূঢ়েষ্বনীকেষু সন্নদ্ধা রুচিরধ্বজাঃ—পি, সমং ব্যূঢ়েষ্বনীকেষু সন্নদ্ধা রুচিরধ্বজাঃ—ব। ব, তথা ব্যূঢ়েষ্বনীকেষু সন্নদ্ধরুচিরধ্বজাঃ—নি।

ততো যুদ্ধং সমভবত্তুমুলং রোমহর্ষণম্।
তাবকানাং পরেষাঞ্চ ব্যতিষক্তরথদ্বিপম্ ॥৫॥
মুক্তাস্তু রথিভির্বাণা রুক্মপুঙ্খাঃ সুতেজিতাঃ।
সন্নিপেতুরকুণ্ঠাগ্রা নাগেষু চ হয়েষু চ ॥৬॥
তথা প্রবৃত্তে সংগ্রামে ধনুরুদ্যম্য দংশিতঃ।
অভিপত্য মহাবাহুর্ভীষ্মো ভীমপরাক্রমঃ ॥৭॥
সৌভদ্রে ভীমসেনে চ সাত্যকৌ চ মহারথে।
কৈকেয়ে চ বিরাটে চ ধৃষ্টদ্যুম্নে চ পার্ষতে ॥৮॥
এতেষু নরবীরেষু চেদিমৎস্যেষু চাভিভূঃ।
ববর্ষ শরবর্ষাণি বৃদ্ধঃ কুরুপিতামহঃ ॥৯॥ (বিশেষকম্)
প্রাকম্পত মহাব্যূহস্তস্মিন্ বীরসমাগমে।
সর্ব্বেষামেব সৈন্যানামাসীদ্ব্যতিকরো মহান্ ॥১০॥

ভারতকৌমুদী

তত ইতি। ব্যতিষক্তাঃ পরস্পরং লগ্না রথা দ্বিপা হস্তিনশ্চ যত্র তৎ ॥৫॥

মুক্তা ইতি। মুক্তাঃ ক্ষিপ্তাঃ। অকুণ্ঠাগ্রা অব্যর্থফলকাঃ, নাগেষু হস্তিষু ॥৬॥

তথেতি। দংশিতঃ কৃতসন্নাহঃ। সৌভদ্রে অভিমন্যৌ। পার্ষতে পৃষতপৌত্রে। অভিভবতি শত্রূন্ পরাজয়ত ইতি অভিভূঃ। কুরূণাং যুধিষ্ঠিরাদীনাং পিতামহঃ ॥৭—৯॥

প্রেতি। ব্যতিকরঃ পরস্পরসম্মেলনম্ ॥১০॥

---

তাহার পর আপনার পক্ষের ও বিপক্ষের রথ ও হস্তী সকল পরস্পর মিলিত হইল এবং তুমুল ও লোমহর্ষণ যুদ্ধ হইতে লাগিল ॥৫॥

ক্রমে রথারোহীরা যে সকল স্বর্ণপুঙ্খ, সুশাণিত ও সুতীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিতে লাগিলেন, সেগুলি যাইয়া বিপক্ষের হস্তী ও অশ্বগণের উপরে পতিত হইতে লাগিল ॥৬॥

সেইরূপ যুদ্ধারম্ভ হইলে যুদ্ধসজ্জায় সজ্জিত, মহাবাহু ভয়ঙ্করপরাক্রমশালী, শত্রুবিজয়ী, বৃদ্ধ ও কৌরবপিতামহ ভীষ্ম ধনু উত্তোলনপূর্ব্বক অগ্রবর্ত্তী হইয়া অভিমন্যু, ভীমসেন, মহারথ সাত্যকি, কেকয়রাজ, বিরাট ও পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন—এই সকল নরবীরগণের উপরে এবং চেদিদেশীয় ও মৎস্যদেশীয় সৈন্যগণের গাত্রে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৭-৯॥

(৮) অর্জ্জুনে চ মহারথে—পি। (৯) মৎস্যেষু বা বিভুঃ—পি বা।
(১০) অভিদ্রুত ততো ব্যূহঃ—রা নি।

সাদিনো ধ্বজিনশ্চৈব হতাঃ প্রবরবাজিনঃ।
বিপ্রযাতরথানীকাঃ সমপদ্যন্ত পাণ্ডবাঃ ॥১১॥
অর্জ্জুনস্তু নরব্যাঘ্রো দৃষ্ট্বা ভীষ্মং মহারথম্।
বার্ষ্ণেয়মব্রবীৎ ক্রুদ্ধো যাহি যত্র পিতামহঃ ॥১২॥
এষ ভীষ্মঃ সুসংক্রুদ্ধো বার্ষ্ণেয় ! মম বাহিনীম্।
নাশয়িষ্যতি সুব্যক্তং দুর্য্যোধনহিতে রতঃ ॥১৩॥
এষ দ্রোণঃ কৃপঃ শল্যো বিকর্ণশ্চ জনার্দ্দন !।
ধার্ত্তরাষ্ট্রাশ্চ সহিতা দুর্য্যোধনপুরোগমাঃ ॥১৪॥
পাঞ্চালান্ নিহনিষ্যন্তি রক্ষিতা দৃঢ়ধন্বনা।
সোঽহং ভীষ্মং বধিষ্যামি সৈন্যহেতোর্জনার্দ্দন ! ॥১৫॥(যুগ্মকম্)
তমব্রবীদ্বাসুদেবো যত্তো ভব ধনঞ্জয় !।
এষ ত্বাং প্রাপয়ে বীর ! পিতামহরথং প্রতি ॥১৬॥

ভারতকৌমুদী

সাদিন ইতি। সাদিনো হস্ত্যারোহিণঃ। বিপ্রযাতং পলায়িতং রথানীকং যেষাং তে ॥১১॥
অর্জ্জুন ইতি। ভীষ্মং যুদ্ধপ্রবৃত্তমিত্যাশয়ঃ। বার্ষ্ণেয়ং কৃষ্ণম্ ॥১২॥
এষ ইতি। সুব্যক্তং ধ্রুবমিত্যর্থঃ ॥১৩॥
এষ ইতি। সহিতা মিলিতাঃ। দৃঢ়ধন্বনা ভীষ্মেণ। সৈন্যহেতোঃ স্বসৈন্যরক্ষার্থম্ ॥১৪—১৫॥

বীরগণের সেই সম্মেলনের সময়ে উভয়পক্ষের বিশাল ব্যূহই বিচলিত হইল এবং সকল সৈন্যেরই অত্যন্ত সংঘর্ষ চলিতে লাগিল ॥১০॥

ক্রমে পাণ্ডবপক্ষের হস্ত্যারোহী, ধ্বজধারী ও উত্তম অশ্বারোহী সৈন্যেরা নিহত হইতে থাকিল এবং রথারোহী সৈন্যেরা পলায়ন করিতে লাগিল ॥১১॥

তখন নরশ্রেষ্ঠ অর্জ্জুন মহারথ ভীষ্মকে দেখিয়া ক্রুদ্ধ হইয়া কৃষ্ণকে বলিলেন— 'কৃষ্ণ ! ভীষ্ম যেখানে রহিয়াছেন, সেখানে যাও ॥১২॥

দুর্য্যোধনের হিতে নিরত এই ভীষ্ম অত্যন্ত ক্রুদ্ধ হইয়া নিশ্চয়ই আমাদের সৈন্য বিনাশ করিবেন ॥১৩॥

আর কৃষ্ণ ! এই দ্রোণ, কৃপ, শল্য, বিকর্ণ এবং দুর্য্যোধনপ্রভৃতি সম্মিলিত ধার্ত্তরাষ্ট্রগণ দৃঢ়কার্ম্মুক ভীষ্মকর্ত্তৃক রক্ষিত থাকিয়া আমাদের পাঞ্চালসৈন্য সংহার করিবেন। অতএব কৃষ্ণ ! আমি আপন সৈন্যগণের রক্ষার জন্য ভীষ্মকে বধ করিব' ॥১৪—১৫॥

(১১) হতপ্রবরবাজিনঃ ··বিপ্রক্রুতরথানীকাঃ—রা নি। (১৬) এষ ত্বাং প্রাপয়িষ্যামি—রা নি।

এবমুক্ত্বা ততঃ শৌরী রথং তং লোকবিশ্রুতম্।
প্রাপয়ামাস ভীষ্মস্য রথং প্রতি জনেশ্বর!॥১৭॥
চলদ্বহুপতাকেন বলাকাবর্ণবাজিনা।
সমুচ্ছ্রিতমহাভীমনদদ্বানরকেতুনা।
মহতা মেঘনাদেন রথেনাদিত্যবর্চ্চসা॥১৮॥
বিনিঘ্নন্ কৌরবানীকং শূরসেনাংশ্চ পাণ্ডবঃ।
প্রায়াচ্ছরণদঃ শীঘ্রং সুহৃদাং হর্ষবর্দ্ধনঃ॥১৯॥ (যুগ্মকম্)
তমাপতন্তং বেগেন প্রভিন্নমিব বারণম্।
ত্রাসয়ন্তং রণে শূরান্ মর্দ্দয়ন্তঞ্চ সায়কৈঃ॥২০॥
সৈন্ধবপ্রমুখৈর্গুপ্তঃ প্রাচ্যসৌবীরকেকয়ৈঃ।
সহসা প্রত্যুদীয়ায় ভীষ্মঃ শান্তনবোঽর্জ্জুনম্॥২১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তমিতি। তমর্জ্জুনম্। যত্তো যুদ্ধায় যত্নবান্। প্রাপয়ে নয়ামি॥১৬॥

এবমিতি। শৌরিঃ কৃষ্ণঃ। লোকে জগতি বিশ্রুতিং বিখ্যাতম্॥১৭॥

চলদিতি। চলন্ত্যো বহ্ব্যঃ পতাকা যত্র তেন, বলাকাবর্ণা বকপক্ষিবৎ শুভ্রবর্ণা বাজিনো ঘোটকা যস্য তেন, মহাভীমং নদন্ বানরো যত্র স সমুচ্ছ্রিতঃ অত্যুচ্চো মহাভীমনদদ্বানরঃ কেতুর্ধ্বজো যস্য তেন, মেঘস্যেব নাদো যস্য তেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। পাণ্ডবোঽর্জ্জুনঃ। শরণদঃ স্বসৈন্যরক্ষকঃ॥১৮—১৯॥

তখন কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন—'বীর অর্জ্জুন! তুমি যুদ্ধের জন্য প্রস্তুত হও; এই আমি তোমাকে ভীষ্মের রথের দিকে লইয়া যাইতেছি'॥১৬॥

নরনাথ! এইরূপ বলিয়া তাহার পর কৃষ্ণ সেই জগৎ বিখ্যাত রথখানাকে ভীষ্মের রথের সম্মুখে লইয়া গেলেন॥১৭॥

সেই রথে বহুতর পতাকা দুলিতেছিল, বকপক্ষীর ন্যায় শুভ্রবর্ণ চারিটা অশ্ব যোজিত ছিল, তাহার অত্যুচ্চ ধ্বজের উপরে থাকিয়া একটা বানর ভয়ঙ্কর শব্দ করিতেছিল এবং তাহার চক্রের শব্দ মেঘগর্জনের ন্যায় গম্ভীর ছিল, আর তাহার বর্ণ সূর্য্যের ন্যায় উজ্জ্বল ছিল; এহেন বিশাল রথে আরোহণ করিয়া স্বসৈন্যরক্ষক ও বন্ধুবর্গের আনন্দবর্দ্ধক অর্জ্জুন কৌরবসৈন্য ও শূরসেনদেশীয় সৈন্যগণকে সংহার করিতে থাকিয়া সত্বর ভীষ্মের রথের সম্মুখে গমন করিলেন॥১৮—১৯॥

---

(১৮) রথেনামিততেজসা—রা নি।

কো হি গাণ্ডীবধন্বানমন্যঃ কুরুপিতামহাৎ।
দ্রোণবৈকর্ত্তনাভ্যাং বা রথী সংযাতুমর্হতি ॥২২॥
ততো ভীষ্মো মহাবাহুঃ কৌরবাণাং পিতামহঃ।
অর্জ্জুনং সপ্তসপ্তত্যা নারাচানাং সমার্পয়ৎ ॥২৩॥
দ্রোণশ্চ পঞ্চবিংশত্যা কৃপঃ পঞ্চাশতা শরৈঃ।
দুর্য্যোধনশ্চতুঃষষ্ট্যা শল্যশ্চ নবভিঃ শরৈঃ ॥২৪॥
সৈন্ধবো নবভিশ্চৈব শকুনিশ্চাপি পঞ্চভিঃ।
বিকর্ণো দশভির্ভল্লৈ রাজন্! বিব্যাধ পাণ্ডবম্ ॥২৫॥ (যুগ্মকম্)
স তৈর্বিদ্ধো মহাবাহুঃ সমন্তান্নিশিতৈঃ শরৈঃ।
ন বিব্যথে মহেষ্বাসো বিদ্যমান ইবাচলঃ ॥২৬॥

ভারতকৌমুদী

তমিতি। প্রভিন্নং মদস্রাবিণম্, বারণং হস্তিনম্। সৈন্ধবপ্রমুখৈর্জয়দ্রথপ্রভৃতিভিঃ, গুপ্তো রক্ষিতঃ। তমর্জ্জুনমিতি সম্বন্ধঃ ॥২০—২১॥

ক ইতি। দ্রোণবৈকর্ত্তনাভ্যাঞ্চান্য ইতি সম্বন্ধঃ। বৈকর্ত্তনশ্চ কর্ণঃ ॥২২॥

তত ইতি। নারাচানাং বাণবিশেষাণাম্, সমার্পয়ৎ অপীড়য়ৎ ॥২৩॥

দ্রোণ ইতি। পঞ্চবিংশত্যা শরৈঃ। সৈন্ধবো জয়দ্রথঃ। পাণ্ডবমর্জ্জুনম্ ॥২৪—২৫॥

অর্জ্জুন—মদস্রাবী হস্তীর ন্যায় বেগে আসিতে লাগিলে, বীরগণকে সন্ত্রস্ত করিয়া তুলিলে এবং বাণদ্বারা কৌরবসৈন্যগণকে মর্দ্দন করিতে থাকিলে, শান্তনুনন্দন ভীষ্ম তৎক্ষণাৎ তাঁহার সম্মুখে উপস্থিত হইলেন; সেই সময়ে জয়দ্রথপ্রভৃতি বীরগণ এবং প্রাচ্যদেশীয়, সৌবীরদেশীয় ও কেকয়দেশীয় বীরেরা তাঁহাকে রক্ষা করিতে থাকিলেন ॥২০—২১॥

ভীষ্ম, দ্রোণ ও কর্ণ ভিন্ন অন্য কোন্ রথী যুদ্ধে গাণ্ডীবধনুর্দ্ধারী অর্জ্জুনের সম্মুখে গমন করিতে সমর্থ হয়? ॥২২॥,

তাহার পরে যুধিষ্ঠিরপ্রভৃতি কৌরবগণের পিতামহ মহাবাহু ভীষ্ম সপ্তসপ্ততি নারাচদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥২৩॥

রাজা! তৎপরে দ্রোণ পঁচিশটা, কৃপ পঞ্চাশটা, দুর্য্যোধন চৌষট্টিটা, শল্য নয়টা, জয়দ্রথ নয়টা এবং শকুনি পাঁচটা বাণদ্বারা, আর বিকর্ণ দশটা ভল্লদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥২৪—২৫॥

(২৩) ততো ভীষ্মো মহারাজ! সমার্দ্দম্—বা, ততো ভীষ্মো মহারাজ!…সমাচিনোৎ—রা নি। (২৫) দ্রৌণিঃ ষষ্ট্যা নরব্যাঘ্র!…বিকর্ণশ্চ ত্রিভিঃ শরৈঃ। আর্ত্তায়নিস্ত্রিভির্ভল্লৈঃ—পি বা।

স ভীষ্মং পঞ্চবিংশত্যা কৃপঞ্চ নবভিঃ শরৈঃ।
দ্রোণং ষষ্ট্যা নরব্যাঘ্রো বিকর্ণঞ্চ ত্রিভিঃ শরৈঃ ॥২৭॥
শল্যঞ্চৈব ত্রিভির্বাণৈ রাজানঞ্চৈব পঞ্চভিঃ।
প্রত্যবিধ্যদমেয়াত্মা কিরীটী ভরতর্ষভ ! ॥২৮॥ (যুগ্মকম্)
তং সাত্যকির্বিরাটশ্চ ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ।
সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ পরিবব্রুর্ধনঞ্জয়ম্ ॥২৯॥
ততো দ্রোণং মহেষ্বাসং গাঙ্গেয়স্য প্রিয়ে রতম্।
অভ্যবর্ত্তত পাঞ্চাল্যঃ সংযুক্তঃ সহ সোমকৈঃ ॥৩০॥
ভীষ্মস্তু রথিনাং শ্রেষ্ঠো রাজন্ ! বিব্যাধ পাণ্ডবম্।
অশীত্যা নিশিতৈর্বাণৈস্ততোঽক্রোশন্ত তাবকাঃ ॥৩১॥

---

ভারতকৌমুদী

স ইতি। সঃ অর্জ্জুনঃ। সমন্তাদ্দেহস্য সর্ব্বাসু দিক্ষু ॥২৬॥

স ইতি। স কিরীটী। রাজানং দুর্যোধনম্। অমেয়াত্মা অজ্ঞেয়স্বভাবঃ ॥২৭—২৮॥

তমিতি। সৌভদ্রঃ অভিমন্যুঃ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ, পরিবব্রুঃ পরিবেষ্টিতবন্তঃ ॥২৯॥

তত ইতি। গাঙ্গেয়স্য ভীষ্মস্য। পাঞ্চাল্যো ধৃষ্টদ্যুম্নঃ ॥৩০॥

ভীষ্ম ইতি। পাণ্ডবমর্জ্জুনম্। অক্রোশন্ত আনন্দকোলাহলমকুর্ব্বন্ ॥৩১॥

তখন মহাবাহু ও মহাধনুর্দ্ধর অর্জ্জুন দেহের সকল দিকে সেই নিশিত বাণসমূহদ্বারা বিদ্ধ হইয়াও ভিদ্যমান পর্ব্বতের ন্যায় ব্যথিত হইলেন না ॥২৬॥

ভরতশ্রেষ্ঠ ! ক্রমে নরশ্রেষ্ঠ ও অজ্ঞেয়স্বভাব অর্জ্জুন পঁচিশটাদ্বারা ভীষ্মকে, নয়টাদ্বারা কৃপকে, ষাটটাদ্বারা দ্রোণকে, তিনটাদ্বারা বিকর্ণকে, তিনটাদ্বারা শল্যকে এবং পাঁচটা বাণদ্বারা দুর্য্যোধনকে প্রতিবিদ্ধ করিলেন ॥২৭—২৮॥

এই সময়ে সাত্যকি, বিরাট, পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন, অভিমন্যু এবং দ্রৌপদীর পুত্রগণ, ইঁহারা সাহায্য করিবার জন্য অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন ॥২৯॥

তাহার পর ধৃষ্টদ্যুম্ন সোমকগণের সহিত মিলিত হইয়া ভীষ্মের প্রিয়কার্য্যে নিরত ও মহাধনুর্দ্ধর দ্রোণের প্রতি ধাবিত হইলেন ॥৩০॥

রাজা ! এদিকে রথিশ্রেষ্ঠ ভীষ্ম অশীতিসংখ্যক নিশিত বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন; তাহাতে আপনার পক্ষীয় যোদ্ধারা আনন্দে কোলাহল করিয়া উঠিলেন ॥৩১॥

---

(২৯) দ্রৌপদেয়াভিমন্যুশ্চ পরিবব্রুঃ—পি বা। (৩১) অক্রোশন্ত পাণ্ডবাঃ—নি।

তেষাস্তু নিনদং শ্রুত্বা প্রহৃষ্টানাং প্রহৃষ্টবৎ।
প্রবিবেশ ততো মধ্যং নরসিংহঃ প্রতাপবান্ ॥৩২॥
তেষাস্তু রথসিংহানাং মধ্যং প্রাপ্য ধনঞ্জয়ঃ।
চিক্রীড় ধনুষা রাজন্! লক্ষং কৃত্বা মহারথান্ ॥৩৩॥
ক্ষত্রিয়াণাং শিরাংস্যুগ্রৈঃ কৃন্তন্ শস্ত্রৈর্মহারথঃ।
শূন্যান্ কৃত্বা রথোপস্থান্ ব্যচরৎ ফাল্গুনস্তদা ॥৩৪॥
ততো দুর্য্যোধনো রাজা ভীষ্মমাহ জনেশ্বরঃ।
পীড্যমানং স্বকং সৈন্যং দৃষ্ট্বা পার্থেন সংযুগে ॥৩৫॥
এষ পাণ্ডুসুতস্তাত! কৃষ্ণেন সহিতো বলী।
পাতয়ন্ সর্ব্বসৈন্যানি মূলং নঃ পরিকৃন্ততি ॥৩৬॥
ত্বয়ি জীবতি গাঙ্গেয়! দ্রোণে চ রথিনাং বরে।
ত্বৎকৃতে চৈব কর্ণেঽপি ন্যস্তশস্ত্রো বিশাংপতে! ॥৩৭॥

---

ভারতকৌমুদী

তেষামিতি। প্রহৃষ্টবৎ আনন্দিত ইব। নরসিংহোঽর্জ্জুনঃ ॥৩২॥
তেষামিতি। রথসিংহানাং রথিশ্রেষ্ঠানাম্। লক্ষং শস্ত্রাঘাতবিষয়ান্ ॥৩৩॥
ক্ষত্রিয়াণামিতি। কৃন্তন্ ছিন্দন্। রথস্য উপস্থান্ উপরিতনদেশান্ ॥৩৪॥
তত ইতি। স্বকং স্বকীয়ম্। পার্থেন অর্জ্জুনেন ॥৩৫॥

আনন্দিত কৌরবগণের কোলাহল শুনিয়া প্রতাপশালী ও নরশ্রেষ্ঠ অর্জ্জুন আনন্দিত হইয়াই যেন বিপক্ষসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৩২॥

এবং রাজা! অর্জ্জুন সেই রথিশ্রেষ্ঠগণের মধ্যে প্রবেশপূর্ব্বক মহারথগণকে লক্ষ্য করিয়া ধনুদ্বারা যেন ক্রীড়া করিতে লাগিলেন ॥৩৩॥

কেন না, তখন মহারথ অর্জ্জুন ভয়ঙ্কর অস্ত্রসমূহদ্বারা ক্ষত্রিয়গণের মস্তক ছেদন করতঃ রথের উপরিভাগ শূন্য করিয়া করিয়া বিচরণ করিতে থাকিলেন ॥৩৪॥

তদনন্তর নরনাথ রাজা দুর্য্যোধন যুদ্ধে অর্জ্জুনকর্ত্তৃক আপন সৈন্য বিনষ্ট হইতে দেখিয়া ভীষ্মকে বলিলেন—॥৩৫॥

'পিতামহ! আপনি ও রথিশ্রেষ্ঠ দ্রোণ জীবিত থাকিতে এই বলবান্ পাণ্ডব কৃষ্ণের সহিত মিলিত হইয়া সমস্ত সৈন্য নিপাত করিতে থাকিয়া

(৩২) সহিতানাং প্রহৃষ্টবৎ—রা নি। (৩৩) তেষাং মহারথানাং স মধ্যম্—রা নি।
(৩৪) অয়ং শ্লোকঃ পি বা রা নাস্তি।

ন যুধ্যতে রণে পার্থান্ হিতকামঃ সদা মম।
স তথা কুরু গাঙ্গেয়! যথা হন্যেত ফাল্গুনঃ ॥৩৮॥ (বিশেষকম্)
এবমুক্তস্ততো রাজন্! পিতা দেবব্রতস্তব।
ধিক্ ক্ষত্রধর্ম্মমিত্যুক্ত্বা প্রায়াৎ পার্থরথং প্রতি ॥৩৯॥
উভৌ শ্বেতহয়ৌ রাজন্! সংযুক্তৌ প্রেক্ষ্য পার্থিবাঃ।
সিংহনাদান্ ভৃশং চক্রুঃ শঙ্খান্ দধ্মুশ্চ মারিষ! ॥৪০॥
দ্রৌণির্দুর্য্যোধনশ্চৈব বিকর্ণশ্চ তবাত্মজঃ।
পরিবার্য্য রণে ভীষ্মং স্থিতা যুদ্ধায় মারিষ! ॥৪১॥
তথৈব পাণ্ডবাঃ সর্ব্বে পরিবার্য্য ধনঞ্জয়ম্।
স্থিতা যুদ্ধায় মহতে ততো যুদ্ধমবর্ত্তত ॥৪২॥

ভারতকৌমুদী

এষ ইতি। মূলং জয়নিদানম্, নঃ অস্মাকম্, পরিকৃন্ততি নাশয়তি। ত্বৎকৃতে ত্বন্নিমিত্তে। যোগ্যত্বাদ্বিশাংপত ইতি সম্বোধনম্। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥৩৬—৩৮॥

এবমিতি। ধিক্ ক্ষত্রধর্ম্মম্, পরমস্নেহপাত্রেণার্জ্জুনেনাপি সহ যোদ্ধব্যত্বাৎ ॥৩৯॥

উভাবিতি। উভৌ শ্বেতহয়ৌ ভীষ্মার্জ্জুনৌ, ভীষ্মস্যাপি শ্বেতহয়ত্বাৎ ॥৪০॥

দ্রৌণিরিতি। দ্রৌণিরশ্বত্থামা। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৪১॥

তথেতি। মহতে যুদ্ধায়, ভীমার্জ্জুনাভ্যামারভ্যমানত্বাৎ ॥৪২॥

আমাদের জয়ের মূলই ছেদন করিতেছে। এদিকে সর্ব্বদা আমার হিতকামী কর্ণও আপনার জন্যই অস্ত্র ত্যাগ করিয়াছেন; সুতরাং তিনি সমরাঙ্গনে পাণ্ডবদের সহিত যুদ্ধ করিতেছেন না; অতএব নরনাথ গঙ্গানন্দন! আপনি তেমন কাজ করুন, যাহাতে অর্জ্জুনকে বধ করা যায়' ॥৩৬—৩৮॥

রাজা! দুর্য্যোধন এইরূপ বলিলে, আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম 'ক্ষত্রিয়-ধর্ম্মকে ধিক্' এই কথা বলিয়া অর্জ্জুনের রথের দিকে গমন করিলেন ॥৩৯॥

মাননীয় রাজা! তৎকালে উভয়পক্ষের রাজারাই শ্বেতাশ্বযুক্ত ভীষ্ম ও অর্জ্জুনকে যুদ্ধার্থ সম্মিলিত দেখিয়া বিশাল সিংহনাদ ও শঙ্খধ্বনি করিলেন ॥৪০॥

আর্য্য! তখন অশ্বত্থামা এবং আপনার পুত্র দুর্য্যোধন ও বিকর্ণ—ইঁহারা যুদ্ধের জন্য ভীষ্মকে পরিবেষ্টন করিয়া রহিলেন ॥৪১॥

আবার ও-দিকেও পাণ্ডবেরা সকলে মহাযুদ্ধের জন্য অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিলেন। তাহার পর যুদ্ধারম্ভ হইল ॥৪২॥

(৩৮) ন যুধ্যতি—রা নি। (৩৯)…ধিক্ ক্ষাত্রং ধর্ম্মম্—রা নি। (৪০)…সংসক্তৌ প্রেক্ষ্য—রা নি।

গাঙ্গেয়স্তু রণে পার্থমানর্চ্ছ নবভিঃ শরৈঃ।
তমর্জ্জুনঃ প্রত্যবিধ্যদ্দশভির্মর্ম্মভেদিভিঃ ॥৪৩॥
ততঃ শরসহস্রেণ সুপ্রযুক্তেন পাণ্ডবঃ।
অর্জ্জুনঃ সমরশ্লাঘী ভীষ্মস্যাবারয়দ্দিশঃ ॥৪৪॥
শরজালং ততস্তত্তু শরজালেন পার্থিব !।
বারয়ামাস পার্থস্য ভীষ্মঃ শান্তনবস্তদা ॥৪৫॥
উভৌ পরমসংহৃষ্টাবুভৌ যুদ্ধাভিনন্দিনৌ।
নির্বিশেষমযুধ্যেতাং কৃতপ্রতিকৃতৈষিণৌ ॥৪৬॥
ভীষ্মচাপবিমুক্তানি শরজালানি সংঘশঃ।
শীর্য্যমাণান্যদৃশ্যন্ত ভিন্নান্যর্জ্জুনসায়কৈঃ ॥৪৭॥
তথৈবার্জ্জুনমুক্তানি শরজালানি সর্ব্বশঃ।
গাঙ্গেয়শরনুন্নানি প্রাপতন্ত মহীতলে ॥৪৮॥

ভারতকৌমুদী

গাঙ্গেয় ইতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। আনর্চ্ছৎ আবৃণোৎ। দশভিঃ শরৈরেব ॥৪৩॥
তত ইতি। সুপ্রযুক্তেন সম্যঙ্নিক্ষিপ্তেন। অবারয়ৎ আচ্ছাদয়ৎ ॥৪৪॥
শরেতি। শান্তনবপদং ভীষ্মান্তরব্যাবৃত্ত্যর্থম্। এবমন্যত্রাপি ॥৪৫॥
উভাবিতি। কৃতস্য পরকৃতপ্রহারস্য প্রতিকৃতং প্রতিকারমিচ্ছত ইতি তৌ ॥৪৬॥
ভীষ্মেতি। শীর্য্যমাণানি ব্যর্থীভূতানি, ভিন্নানি ছিন্নানি ॥৪৭॥

প্রথমে ভীষ্ম সমরাঙ্গনে নয়টা বাণদ্বারা অর্জ্জুনকে আবৃত করিলেন; আবার অর্জ্জুনও মর্ম্মভেদী দশটা বাণদ্বারা ভীষ্মকে বিদ্ধ করিলেন ॥৪৩॥

তাহার পর সমরশ্লাঘী পাণ্ডুনন্দন অর্জ্জুন সমীচীনভাবে নিক্ষিপ্ত বহুতর বাণদ্বারা ভীষ্মের সমস্ত দিক্ আবৃত করিয়া ফেলিলেন ॥৪৪॥

রাজা! তদনন্তর শান্তনুনন্দন ভীষ্ম আপন বাণসমূহদ্বারা অর্জ্জুনের বাণসমূহকে বারণ করিলেন ॥৪৫॥

ভীষ্ম ও অর্জ্জুন—উভয়েই পরম আনন্দিত, উভয়েই সমরশ্লাঘী এবং উভয়েই পরকৃত প্রহারের প্রতীকারাভিলাষী হইয়া সমানভাবে যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৬॥

তৎকালে দেখা গেল—ভীষ্মের ধনু হইতে নির্গত বাণসমূহ অর্জ্জুনের বাণসমূহে ছিন্ন হইয়া ব্যর্থ হইতে লাগিল ॥৪৭॥

(৪৫)...শরজালেন মারিষ !—রা নি। (৪৮)...শরজালানি ভাগশঃ—পি।

অর্জ্জুনঃ পঞ্চবিংশত্যা ভীষ্মমাচ্ছিঁচ্ছিতৈঃ শরৈঃ।
ভীষ্মোঽপি সমরে পার্থং বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ ॥৪৯॥
অন্যোন্যস্য হয়ান্ বিদ্ধা ধ্বজৌ চ সুমহাবলৌ।
রথেশাং রথচক্রঞ্চ চিক্রীড়তুররিন্দমৌ ॥৫০॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! ভীষ্মঃ প্রহরতাং বরঃ।
বাসুদেবং ত্রিভির্বাণৈরাজঘান স্তনান্তরে ॥৫১॥
ভীষ্মচাপচ্যুতৈস্তৈস্তু নিবিদ্ধো মধুসূদনঃ।
বিররাজ রণে রাজন্! সপুষ্প ইব কিংশুকঃ ॥৫২॥
ততোঽর্জ্জুনো ভৃশং ক্রুদ্ধো নিবিদ্ধং প্রেক্ষ্য মাধবম্।
গাঙ্গেয়সারথিং সংখ্যে নিবিভেদ ত্রিভিঃ শরৈঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

তথেতি। গাঙ্গেয়স্য ভীষ্মস্য শরৈর্ম্মানি অপসারিতানি ॥৪৮॥
অর্জ্জুন ইতি। আচ্ছিঁৎ আবৃণোৎ, শিতৈঃ সুতীক্ষ্ণীকৃতৈঃ ॥৪৯॥
অন্যোন্যস্যেতি। রথস্য ঈশাং দারুবিশেষম্, চিক্রীড়তুরিব ॥৫০॥
তত ইতি। প্রহরতাং যোদ্ধৃণাম্। স্তনান্তরে বক্ষসো মধ্যদেশে ॥৫১॥
ভীষ্মেতি। সপুষ্প ইব, ভীষ্মশরাঘাতেন রক্তরক্তীকৃতদেহত্বান্মধুসূদনস্য ॥৫২॥
তত ইতি। গাঙ্গেয়স্য ভীষ্মস্য সারথিম্, সংখ্যে যুদ্ধে ॥৫৩॥

সেইরূপই অর্জ্জুননিক্ষিপ্ত সমস্ত বাণসমূহও ভীষ্মের বাণে ছিন্ন হইয়া ভূতলে পতিত হইতে থাকিল ॥৪৮॥

ক্রমে অর্জ্জুন পঁচিশটা নিশিত বাণদ্বারা ভীষ্মকে তাড়ন করিলেন, আবার ভীষ্মও বহুতর নিশিত বাণদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥৪৯॥

অতিমহাবল ও শত্রুদমনকারী ভীষ্ম ও অর্জ্জুন পরস্পরের অশ্ব, ধ্বজ এবং রথের দীর্ঘ দারু ও চক্র বিদ্ধ করিয়া যেন খেলা করিতে লাগিলেন ॥৫০॥

মহারাজ! তাহার পর বীরশ্রেষ্ঠ ভীষ্ম ক্রুদ্ধ হইয়া তিনটা বাণদ্বারা কৃষ্ণের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৫১॥

রাজা! কৃষ্ণ সেই ভীষ্মকার্ম্মুকনির্গত বাণদ্বারা বিদ্ধ হইয়া সমরাঙ্গনে পুষ্পসমন্বিত কিংশুকবৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৫২॥

তদনন্তর অর্জ্জুন কৃষ্ণকে বিদ্ধ দেখিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া তিনটা বাণদ্বারা ভীষ্মের সারথিকেও বিদ্ধ করিলেন ॥৫৩॥

(৫০) অন্যোন্যং তৌ হয়ান্—পি বা। (৫৩) সারথিং কুরুবৃদ্ধস্য নির্বিভেদ—রা নি।

যতমানৌ তু তৌ বীরাবন্যোন্যস্য বধং প্রতি।
নাশক্নুতাং তদান্যোন্যমভিসন্ধাতুমাহবে ॥৫৪॥
তৌ মণ্ডলানি চিত্রাণি গতপ্রত্যাগতানি চ।
অদর্শয়েতাং বহুধা সূতসামর্থ্যলাঘবাৎ ॥৫৫॥
অন্তরঞ্চ প্রহারেষু তর্কয়ন্তৌ পরস্পরম্।
রাজন্নন্তরমার্গস্থৌ স্থিতাবাস্তাং মুহুর্মুহুঃ ॥৫৬॥
উভৌ সিংহরবোন্মিশ্রং শঙ্খশব্দঞ্চ চক্রতুঃ।
তথৈব চাপনির্ঘোষং চক্রতুস্তৌ মহারথৌ ॥৫৭॥
তয়োঃ শঙ্খনিনাদেন রথনেমিস্বনেন চ।
দারিতা সহসা ভূমিশ্চকম্পে চ ননাদ চ ॥৫৮॥
ন তয়োরন্তরং কশ্চিদ্দদৃশে ভরতর্ষভ!।
বলিনৌ যুদ্ধদুর্দ্ধর্ষাবন্যোন্যসদৃশাবুভৌ ॥৫৯॥

ভারতকৌমুদী

যতেতি। অভিসন্ধাতুং নাশক্নুতাং ছিদ্রাভাবাৎ, আহবে যুদ্ধে ॥৫৪॥
তাবিতি। সূতয়োঃ সারথ্যোঃ সামর্থ্যস্য রথচালনশক্তের্লাঘবাৎ নৈপুণ্যাৎ ॥৫৫॥
অন্তরমিতি। অন্তরং ছিদ্রম্। অন্তরমার্গস্থৌ ছিদ্রান্বেষণপরায়ণৌ ॥৫৬॥
উভাবিতি। সিংহরবোন্মিশ্রং সিংহনাদযুক্তম্ ॥৫৭॥
তয়োরিতি। রথনেমে রথচক্রপ্রান্তস্য স্বনেন শব্দেন ॥৫৮॥

সেই বীরেরা দুই জনই পরস্পরের বধের জন্য যত্নবান্ হইয়াও তৎকালে যুদ্ধে পরস্পরের প্রতি অস্ত্রসন্ধান করিতে সমর্থ হইলেন না ॥৫৪॥

তাঁহারা দুই জনই আপন আপন সারথির শক্তিনৈপুণ্যবশতঃ বহুবিধ বিচিত্র মণ্ডলাকারে গতি এবং গমন ও প্রত্যাগমন দেখাইতে লাগিলেন ॥৫৫॥

রাজা! তাঁহারা দুই জনই পরস্পরের ছিদ্রান্বেষণে প্রবৃত্ত থাকিয়া বার বার প্রহারের ছিদ্রানুসন্ধান করিতে লাগিলেন ॥৫৬॥

সেই মহারথেরা উভয়েই সিংহনাদ, শঙ্খধ্বনি এবং ধনুষ্টঙ্কার করিতে থাকিলেন ॥৫৭॥

তাঁহাদের শঙ্খের শব্দে ও রথচক্রের শব্দে তত্রত্য ভূমি তৎক্ষণাৎ বিদীর্ণ, কম্পিত ও শব্দিত হইতে লাগিল ॥৫৮॥

(৫৪)…ন শক্নুতাম্—রা নি। (৫৫) মণ্ডলানি বিচিত্রাণি—পি বা। (৫৬)…তর্কয়ন্তৌ বিশাংপতে!—পি বা। (৫৮) তয়োঃ শঙ্খপ্রণাদেন—পি বা। (৫৯) নোভয়োরন্তরং—রা নি।

চিহ্নমাত্রেণ ভীষ্মঞ্চ প্রজজ্ঞুস্তত্র কৌরবাঃ।
তথা পাণ্ডুসুতাঃ পার্থং চিহ্নমাত্রেণ জজ্ঞিরে ॥৬০॥
তয়োর্নৃবরয়োর্দৃষ্ট্বা তাদৃশং তং পরাক্রমম্।
বিস্ময়ং সর্ব্বভূতানি জগ্মুর্ভারতসংযুগে ॥৬১॥
ন তয়োরন্তরং কশ্চিদ্রণে পশ্যতি ভারত !।
ধর্ম্মে স্থিতস্য হি যথা ন কশ্চিদ্বৃজিনং ক্বচিৎ ॥৬২॥
উভৌ হি শরজালেন তাবদৃশ্যৌ বভূবতুঃ।
প্রকাশৌ চ পুনস্তূর্ণং বভূবতুরুভৌ রণে ॥৬৩॥
তত্র দেবাঃ সগন্ধর্ব্বাশ্চারণাশ্চর্ষিভিঃ সহ।
অন্যোন্যং প্রত্যভাষন্ত তয়োর্দৃষ্ট্বা পরাক্রমম্ ॥৬৪॥

ভারতকৌমুদী

নেতি। অন্তরং ছিদ্রম্। দর্শনাভাবে হেতুমাহ—বলিনাবিতি ॥৫৯॥
চিহ্নেতি। চিহ্নমাত্রেণ কৌরবপক্ষীয়চিহ্নমাত্রদর্শনেন। পার্থমর্জ্জুনম্ ॥৬০॥
তয়োরিতি। নৃবরয়োর্নরশ্রেষ্ঠয়োঃ। ভারতসংযুগে ভরতবংশীয়ানাং যুদ্ধে ॥৬১॥
নেতি। অন্তরং ছিদ্রম্। ধর্ম্মে স্থিতস্য ধার্ম্মিকজনস্য। বৃজিনং পাপম্ ॥৬২॥
উভাবিতি। অদৃশ্যৌ আবৃতত্বাৎ। প্রকাশৌ, শরজালয়োরপসারণাৎ ॥৬৩॥
তত্রেতি। চারণা অপি দেবযোনিবিশেষাঃ ॥৬৪॥

ভরতশ্রেষ্ঠ! কেহই তাঁহাদের ছিদ্র দেখিতে পাইল না। কারণ, তাঁহারা উভয়েই বলবান, যুদ্ধদুর্দ্ধর্ষ ও পরস্পর সমান বলিয়া প্রতীত হইতেছিলেন ॥৫৯॥

তখন কেবল কৌরবপক্ষীয় চিহ্ন দেখিয়াই কৌরবেরা ভীষ্মকে চিনিতে লাগিলেন, আবার পাণ্ডবেরাও পাণ্ডবপক্ষীয় চিহ্নমাত্র দেখিয়াই অর্জ্জুনকে চিনিতে থাকিলেন ॥৬০॥

সেই ভারতযুদ্ধে নরশ্রেষ্ঠ ভীষ্ম ও অর্জ্জুনের তাদৃশ পরাক্রম দেখিয়া সমস্ত লোকই বিস্ময়াপন্ন হইল ॥৬১॥

ভরতনন্দন! ধার্ম্মিক লোকের যেমন কখনও কেহ পাপ দেখিতে পায় না, সেইরূপ যুদ্ধে কেহই ভীষ্ম ও অর্জ্জুনের ছিদ্র দেখিতে পাইল না ॥৬২॥

তাঁহারা উভয়েই পরস্পরের শরজালে কখনও অদৃশ্য হইতে লাগিলেন, আবার উভয়েই সত্বর প্রকাশিত হইতে থাকিলেন ॥৬৩॥

(৬০) ভীষ্মন্ত—রা নি। (৬১) তয়োর্নৃবরয়ো রাজন্! দৃষ্ট্বা তাদৃক্ পরাক্রমম্।—ভরতসংযুগে—পি বা। (৬২) ন তয়োর্বিবরং কশ্চিৎ—রা নি। (৬৪) ততো দেবাঃ—চারণাশ্চ মহর্ষিভিঃ—পি।

ন শক্যৌ যুধি সংরব্ধৌ জেতুমেতৌ মহারথৌ।
সদেবাসুরগন্ধর্বৈর্লোকৈরপি কথঞ্চন ॥৬৫॥
আশ্চর্য্যভূতং লোকেষু যুদ্ধমেতন্মহাদ্ভুতম্।
নৈব চৈতাদৃশং যুদ্ধং ভবিষ্যতি কদাচন ॥৬৬॥
নহি শক্যো রণে জেতুং ভীষ্মঃ পার্থেন ধীমতা।
সধনুঃ সরথঃ সাশ্বঃ প্রবপন্ সায়কান্ রণে ॥৬৭॥
তথৈব পাণ্ডবং যুদ্ধে দেবৈরপি দুরাসদম্।
ন বিজেতুং রণে ভীষ্ম উৎসহেত ধনুর্দ্ধরম্ ॥৬৮॥

ভারতকৌমুদী

নেতি। সংরব্ধৌ ক্রুদ্ধৌ। লোকৈস্ত্রিভির্ভুবনৈঃ ॥৬৫॥

আশ্চর্য্যেতি। আশ্চর্য্যভূতং মহাদ্ভুতমিত্যর্থপুনরুক্তির্বিস্ময়াতিরেকাৎ ॥৬৬॥

নহীতি। পার্থেনার্জ্জুনেন। প্রবপন্ নিক্ষিপন্। ধনুরাদ্যভাবে তু জেতুং শক্যোঽপি ॥৬৭॥

তথেতি। পাণ্ডবমর্জ্জুনম্। দুরাসদং দুর্জ্জয়ম্। উৎসহেত শক্নুয়াৎ ॥৬৮॥

ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৯॥ ব্যতিকরো মেলকঃ সমাগম ইত্যর্থঃ ॥১০—১৪॥ দৃঢ়ধন্বনা ভীষ্মেণ ॥১৫॥ যত্তঃ যত্নবান্ ॥১৬—৫৪॥ অন্তরং ছিদ্রম্, তর্কয়ন্তৌ চিন্তয়ন্তৌ ॥৫৫॥ অন্তরমার্গস্থৌ ছিদ্রান্বেষণপরৌ ॥৫৬—৫৮॥ চিহ্নং ধ্বজঃ ॥৫৯—৬৮॥ আলোকাৎ আ সংসারস্থিতেঃ ॥৬৯—৭৩॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫২॥

তখন গন্ধর্ব্ব, চারণ ও ঋষিগণের সহিত দেবতারা ভীষ্ম ও অর্জ্জুনের পরাক্রম দেখিয়া পরস্পর বলাবলি করিতে লাগিলেন—॥৬৪॥

'দেবতা, অসুর ও গন্ধর্ব্বগণের সহিত সমগ্র ত্রিভুবনও কোন প্রকারেই যুদ্ধে ক্রুদ্ধ এই মহারথ দুই জনকে জয় করিতে সমর্থ হয় না ॥৬৫॥

ত্রিজগতের মধ্যেই এই যুদ্ধ অত্যন্ত আশ্চর্য্য। এরূপ যুদ্ধ আর কখনও হইবে না ॥৬৬॥

ভীষ্ম ধনু লইয়া অশ্বসংযুক্ত রথে আরোহণ করিয়া যে যুদ্ধে বাণক্ষেপ করিতে থাকিবেন, সে যুদ্ধে বুদ্ধিমান্ অর্জ্জুন কখনও উঁহাকে জয় করিতে সমর্থ হইবেন না ॥৬৭॥

সেইরূপ যুদ্ধে দেবগণেরও দুর্জ্জয় ধনুর্দ্ধর অর্জ্জুনকে ভীষ্ম কখনও যুদ্ধে জয় করিতে সমর্থ হইবেন না ॥৬৮॥

(৬৬) নৈতাদৃশানি যুদ্ধানি ভবিষ্যন্তি—বা নি।

# ঊনষষ্টিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ধৃতরাষ্ট্র উবাচ।

প্রতিজ্ঞাতে ততস্তস্মিন্ যুদ্ধে ভীষ্মেণ দারুণে।
ক্রোধিতো মম পুত্রেণ দুঃখিতেন বিশেষতঃ ॥১॥
ভীষ্মঃ কিমকরোত্তত্র পাণ্ডবেয়েষু সঞ্জয়!।
পিতামহে বা পাঞ্চালাস্তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥২॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

গতপূর্ব্বাহ্নভূয়িষ্ঠে তস্মিন্নহনি ভারত!।
পশ্চিমাং দিশমাস্থায় স্থিতে চাপি দিবাকরে ॥৩॥
জয়ং প্রাপ্তেষু হৃষ্টেষু পাণ্ডবেষু মহাত্মসু।
সর্ব্বধর্ম্মবিশেষজ্ঞঃ পিতা দেবব্রতস্তব ॥৪॥

---

ভারতকৌমুদী

পাণ্ডবা ইতি। মহদিতি দধ্মুরিতি ক্রিয়ায়া বিশেষণম্ ॥৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

প্রতীতি। দুঃখিতেন সৈন্যপলায়নাৎ পিতামহে পাণ্ডবাদীনাং পিতামহতয়া তদ্রূপো প্রসিদ্ধে ভীষ্মে, পাঞ্চালা বা কিমকুর্ব্বন্নিতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥১—২॥

---

**রাজা! তাহার পর পাণ্ডবেরাও সেই শব্দ শুনিয়া শঙ্খ, ভেরী ও মৃদঙ্গের বিশাল ধ্বনি করিলেন" ॥৪৬॥**

—ঃ*ঃ—

**ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! ভীষ্ম সেইরূপ দারুণ যুদ্ধের প্রতিজ্ঞা করিলে এবং অত্যন্ত দুঃখিত দুর্য্যোধন তাঁহার ক্রোধ জন্মাইলে, তখন তিনি পাণ্ডবগণের প্রতি কি করিলেন এবং পাঞ্চালেরাই বা তাঁহার প্রতি কি করিল? সঞ্জয়! তাহা তুমি আমার নিকট বল" ॥১—২॥**

(১) প্রতিজ্ঞাতে তু ভীষ্মেণ তস্মিন্ যুদ্ধে সুদারুণে। মম পুত্রস্য বাক্যেস্তু ক্রোধিতেন বিশেষতঃ ॥—পি,···মম পুত্রস্য বাক্যৈস্তু ক্রোধিতেন বিশাংপতে!—বা। (২) পাণ্ডবেয়েষু ভারত!—রা নি। (৩) কিঞ্চিদ্যাতে দিবাকরে—পি বা।

অভ্যয়াজ্জবনৈরশ্বৈঃ পাণ্ডবানামনীকিনীম্।
মহত্যা সেনয়া গুপ্তস্তব পুত্রৈশ্চ সর্ব্বশঃ ॥৫॥ (বিশেষকম্)
প্রাবর্ত্তত ততো যুদ্ধং তুমুলং লোমহর্ষণম্।
অস্মাকং পাণ্ডবৈঃ সার্দ্ধমনয়াত্তব ভারত! ॥৬॥
ধনুষাং কূজতাং তত্র তলানাঞ্চাভিহন্যতাম্।
মহান্ সমভবচ্ছব্দো গিরীণামিব দীর্য্যতাম্ ॥৭॥
তিষ্ঠ স্থিতোঽস্মি বিধ্যৈনং নিবর্ত্তস্ব স্থিরো ভব।
স্থিরোঽস্মি প্রহরস্বেতি শব্দোঽশ্রূয়ত সর্ব্বশঃ ॥৮॥

## ভারতকৌমুদী

গতেতি। গতঃ পূর্ব্বাহ্লাৎ দ্বিধাবিভক্তদিনপূর্ব্বার্দ্ধাৎ ভূয়িষ্ঠঃ অধিকঃ কালো যস্য তস্মিন্। পশ্চিমাং কিয়তীম্, আস্থায় আশ্রিত্য। দেবব্রতো ভীষ্মঃ। অভ্যয়াদভ্যগচ্ছৎ, জবনৈর্বেগবদ্ভিঃ। অনীকিনীং সেনাম্। গুপ্তো রক্ষিতঃ ॥৩—৫॥

প্রাবর্ত্ততেতি। তব অনয়াৎ দুর্নীতেঃ। অন্যথা ন যুদ্ধসম্ভাবনেতি ভাবঃ ॥৬॥

ধনুষামিতি। কূজতাম্ অস্ত্রক্ষেপকালে অব্যক্তং শব্দং কুর্ব্বতাম্, তলানাং হস্তাবাপানাম্, অভিহন্যতাং ধনুর্গুণেনাভিহন্যমানানাম্। দীর্য্যতাং বিদার্য্যমাণানাম্ ॥৭॥

তিষ্ঠেতি। শব্দো যোদ্ধৃভিঃ পরস্পরমুচ্চারিতঃ, সর্ব্বশঃ সর্ব্বত্র ॥৮॥

সঞ্জয় বলিলেন—"ভরতনন্দন! সেই দিনের পূর্ব্বার্দ্ধ অতীত হইলে এবং সূর্য্য কিছু পশ্চিম দিকে গমন করিলে, আর মহাত্মা পাণ্ডবেরা জয় লাভ করিয়া আনন্দিত থাকিলে, সর্ব্বধর্ম্মের বিশেষজ্ঞ আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম বিশাল সৈন্য এবং আপনার পুত্রগণকর্তৃক সকল দিকে রক্ষিত হইয়া বেগযুক্ত ঘোটকচালিত রথে আরোহণ করিয়া পাণ্ডবসৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৩—৫॥

ভরতনন্দন! তাহার পর আপনারই দুর্নীতিনিবন্ধন পাণ্ডবগণের সহিত আমাদের তুমুল ও লোমহর্ষণ যুদ্ধ আরম্ভ হইল ॥৬॥

তৎকালে ধনুষ্টঙ্কার ও হস্তাবাপের উপরে ধনুর গুণের আঘাত হইতে লাগিলে, পর্ব্বত বিদীর্ণ হইতে থাকিলে যেরূপ গুরুতর শব্দ হয়, সেইরূপ গুরুতর শব্দ হইতে লাগিল (হস্তাবাপ—ধনুর গুণের আঘাত নিবারণের জন্য হস্তধৃত চর্ম্মাবরণ) ॥৭॥

'থাক, রহিয়াছি, ইহাকে বিদ্ধ কর, ফের, স্থির হও, স্থির হইয়াছি এবং প্রহার কর'— এইরূপ শব্দ সকল দিকে শুনা যাইতে থাকিল ॥৮॥

(৫) রোমহর্ষণম্—রা নি। (৭) বভূব তুমুলঃ শব্দঃ—পি বা। (৮) বিদ্ধ্যেনম্—রা নি

কাঞ্চনেষু তনুত্রেষু কিরীটেষু ধ্বজেষু চ।
শিলানামিব শৈলেষু পতন্তীনামভূৎ স্বনঃ ॥৯॥
পতিতান্যুত্তমাঙ্গানি বাহবশ্চ বিভূষিতাঃ।
ব্যচেষ্টন্ত মহীং প্রাপ্য শতশোঽথ সহস্রশঃ ॥১০॥
কৃত্তোত্তমাঙ্গাঃ কেচিত্তু তথৈবোদ্যতকার্ম্মুকাঃ।
প্রগৃহীতায়ুধাশ্চৈব তস্থুঃ পুরুষসত্তমাঃ ॥১১॥
প্রাবর্ত্তত মহাবেগা নদী রুধিরবাহিনী।
মাতঙ্গাঙ্গশিলা ঘোরা মাংসশোণিতকর্দ্দমা ॥১২॥
বরাশ্বনরনাগানাং শরীরপ্রভবা তদা।
পরলোকার্ণবমুখী গৃধ্রগোমায়ুমোদিনী ॥১৩॥ (যুগ্মকম্)
ন দৃষ্টং ন শ্রুতং বাপি যুদ্ধমেতাদৃশং ক্বচিৎ।
যথা তব সুতানাঞ্চ পাণ্ডবানাঞ্চ ভারত! ॥১৪॥

---

### ভারতকৌমুদী

কাঞ্চনেম্বিতি। তনুত্রেষু বর্ম্মসু। শিলানাং বর্ষোপলানামিব ॥৯॥

পতিতানীতি। উত্তমাঙ্গানি শিরাংসি। ব্যচেষ্টন্ত বিশেষাণাস্পন্দন্ত ॥১০॥

কৃত্তেতি। কৃত্তোত্তমাঙ্গাশ্ছিন্নমস্তকাঃ। তস্থুঃ কিয়ন্তং কালমিতি শেষঃ ॥১১॥

প্রেতি। মাতঙ্গানাং হস্তিনামঙ্গান্যেব শিলাঃ প্রস্তরা যস্যাং সা। পরলোক এব অর্ণবঃ সাগরস্তন্মুখী তদভিমুখী, গৃধ্রগোমায়ূন্ শকুনিশৃগালান্ মোদয়তীতি সা ॥১২—১৩॥

নেতি। সুতানাং দুর্য্যোধনাদীনাং পাণ্ডবানাঞ্চ যথা তদানীন্তনং যুদ্ধম্ ॥১৪॥

---

স্বর্ণময় বর্ম্ম, কিরীট ও ধ্বজের উপরে শরবৃষ্টি পতিত হইতে থাকিলে পর্ব্বতের উপরে শিলাবৃষ্টির ন্যায় শব্দ হইতে থাকিল ॥৯॥

শত শত ও সহস্র সহস্র মস্তক এবং অলঙ্কৃত বাহু ভূতলে পতিত হইয়া স্পন্দিত হইতে লাগিল ॥১০॥

মস্তক ছিন্ন হইলেও কতকগুলি প্রধান যোদ্ধা ধনু উত্তোলন ও অস্ত্র ধারণ করিয়া কিছু কাল দাঁড়াইয়া রহিল ॥১১॥

তখন প্রধান প্রধান হস্তী, অশ্ব ও পদাতির শরীর হইতে উৎপন্ন, গুরুতর-বেগযুক্ত ও ভয়ঙ্কর একটা রক্তের নদী প্রবাহিত হইল; হস্তীর অঙ্গ তাহার প্রস্তর এবং মাংস ও ঘনীভূত রক্ত তাহার কর্দ্দম ছিল। যে নদীটা পরলোক-রূপ সমুদ্রের অভিমুখে যাইতেছিল এবং শকুন ও শৃগালের আনন্দ জন্মাইতে-ছিল ॥১২—১৩॥

---

(৯) পতিতানামভূদ্ধ্বনিঃ—রা নি। (১১) হৃতোত্তমাঙ্গাঃ—রা নি। (১২) শিলা রৌদ্রা—রা নি। (১৪) এতাদৃশং নৃপ!—রা নি।

নাসীদ্রথপথস্তত্র যোধৈর্যুধি নিপাতিতৈঃ।
গজৈশ্চ পতিতৈর্নীলৈর্গিরিশৃঙ্গৈরিবাবৃতঃ ॥১৫॥
বিকীর্ণৈঃ কবচৈশ্চিত্রৈঃ শিরস্ত্রাণৈশ্চ মারিষ!।
শুশুভে তদ্রণস্থানং শরদীব নভস্তলম্ ॥১৬॥
বিনির্ভিন্নাঃ শরৈঃ কেচিদন্ত্রাপীড়প্রকর্ষিণঃ।
অভীতাঃ সমরে শত্রূনভ্যধাবন্ত দর্পিতাঃ ॥১৭॥
তাত! ভ্রাতঃ! সখে! বন্ধো! বয়স্য! সুত! মাতুল!।
মা মাং পরিত্যজেত্যন্যে চুক্রুশুঃ পতিতা রণে ॥১৮॥
অথাভ্যেতি ত্বমাগচ্ছ কিং ভীতোঽসি ক্ব যাস্যসি।
স্থিতোঽহং সমরে মা ভৈরিতি চান্যে বিচুক্রুশুঃ ॥১৯॥

---

## ভারতকৌমুদী

নেতি। যোধৈর্যোদ্ধৃভিঃ। আবৃত ইতি হেতুভূতং বিশেষণম্ ॥১৫॥
বিকীর্ণৈরিতি। বিকীর্ণৈর্বিক্ষিপ্তৈঃ। শিরস্ত্রাণৈরুষ্ণীষৈঃ ॥১৬॥
বিনিরিতি। অন্ত্রাণি নাড়ীবিশেষান্ আপীড়ং যথা স্যাত্তথা প্রকর্ষন্তীতি তে ॥১৭॥
তাতেতি। চুক্রুশুঃ আর্ত্তস্বরেণোচুঃ ॥১৮॥
অথেতি। বিচুক্রুশুর্যথাসম্ভবমুচ্চৈরূচুঃ ॥১৯॥

---

ভরতনন্দন! তৎকালে আপনার পুত্রগণের ও পাণ্ডবগণের যেরূপ যুদ্ধ হইতে লাগিল, এরূপ যুদ্ধ কখনও দেখি নাই বা শুনিও নাই ॥১৪॥

যুদ্ধে নিপাতিত যোদ্ধগণে এবং পর্ব্বতশৃঙ্গের ন্যায় নীলবর্ণ পতিত হস্তিগণে আবৃত থাকায় সমরাঙ্গনে রথ চলিবার পথ ছিল না ॥১৫॥

মাননীয় রাজা! নানাস্থানে বিক্ষিপ্ত বিচিত্র কবচে এবং উষ্ণীষে সে সমর-ভূমিটা শরৎকালের আকাশের ন্যায় শোভা পাইতে লাগিল ॥১৬॥

কতকগুলি যোদ্ধা বাণের আঘাতে উদর বিদীর্ণ হওয়ায় দারুণ যাতনার সহিত নাড়ী আকর্ষণ করিতে থাকিয়া, সে অবস্থাতেও ভীত না হইয়া দর্পসহকারেই সমরাঙ্গনে শত্রুগণের দিকে ধাবিত হইতে লাগিল ॥১৭॥

'পিতা! ভ্রাতা! সখা! বন্ধু! বয়স্য! পুত্র! মাতুল! আমাকে পরিত্যাগ করিবেন না বা পরিত্যাগ করিও না' এইভাবে যুদ্ধে নিপতিত সৈন্যেরা কাতর স্বরে বলিতে থাকিল ॥১৮॥

---

(১৫) গজৈর্নিপতিতৈঃ—পি বা। (১৭) বিনির্ভিন্নাননাঃ কেচিদন্তাপীড়প্রকর্ষিণঃ। অদীনাঃ—পি বা। (১৮) মম! মাতুল!—রা নি।

তত্র ভীষ্মঃ শান্তনবো নিত্যং মণ্ডলকার্ম্মুকঃ।
মুমোচ বাণান্ দীপ্তাগ্রানহীনাশীবিষানিব ॥২০॥
শরৈরেকায়নীকুর্ব্বন্ দিশঃ সর্ব্বা যতব্রতঃ।
বিব্যাধ পাণ্ডবরথানাদিশ্যাদিশ্য ভারত! ॥২১॥
স নৃত্যন্ বৈ রথোপস্থে দর্শয়ন্ পাণিলাঘবম্।
অলাতচক্রবদ্রাজন্! তত্র তত্র স্ম দৃশ্যতে ॥২২॥
তমেকং সমরে শূরং পাণ্ডবাঃ সৃঞ্জয়ৈঃ সহ।
অনেকশতসাহস্রং সমপশ্যন্ত লাঘবাৎ ॥২৩॥
মায়াকৃতাত্মানমিব ভীষ্মং তত্র স্ম মেনিরে।
পূর্ব্বস্যাং দিশি তং দৃষ্ট্বা প্রতীচ্যাং দদৃশুর্জনাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তত্রেতি। মণ্ডলং সর্ব্বদাকর্ষণাদ্গোলাকারং কার্ম্মুকং যস্য সঃ। অহীন্ সর্পান্ ॥২০॥

শরৈরিতি। একময়নম্ অবস্থা যাসাং তাঃ কুর্ব্বন্ আবৃণ্বন্নিত্যর্থঃ। পাণ্ডবানাং রথান্ রথারোহিণঃ, আদিশ্যাদিশ্য নামং হন্মি ত্বামং হন্মীত্যেবমুল্লিখ্যোল্লিখ্য ॥২১॥

স ইতি। অলাতচক্রবৎ ঘূর্ণিতাগ্নিসংসক্তকাষ্ঠবৎ নৃত্যন্ ॥২২॥

তমিতি। অনেকশতসাহস্রমিব, লাঘবাৎ সর্ব্বত্র দ্রুতভ্রমণাৎ ॥২৩॥

মায়েতি। মায়য়া কৃতা আত্মনো বহূনি শরীরাণি যেন তমিব ॥২৪॥

---

'আইস, তুমি আইস, কেন ভীত হইতেছ, কোথায় যাইবে? আমি রহিয়াছি এবং যুদ্ধে ভীত হইও না' এইরূপে অন্য সৈন্যেরা বলিতে লাগিল ॥১৯॥

সেই সময়ে শান্তনুনন্দন ভীষ্ম ধনুখানাকে সর্ব্বদা মণ্ডলাকার করিয়া তীক্ষ্ণ-বিষ সর্পের ন্যায় উজ্জ্বলমুখ বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥২০॥

ভরতনন্দন! ভীষ্ম বাণদ্বারা সমস্ত দিক্ আবৃত করতঃ, নাম উল্লেখ করিয়া করিয়া পাণ্ডবপক্ষের রথীদিগকে বিদ্ধ করিতে লাগিলেন ॥২১॥

রাজা! তখন সেখানে দেখা গেল—ভীষ্ম লঘুহস্ততা দেখাইতে থাকিয়া রথের উপরে, ঘূর্ণিত অগ্নিযুক্ত কাষ্ঠের ন্যায় নৃত্য করিতেছেন ॥২২॥

মহাবীর এক ভীষ্ম সমরাঙ্গনে দ্রুত ভ্রমণ করিতেছিলেন বলিয়া পাণ্ডবগণ ও সৃঞ্জয়গণ তাঁহাকে অনেক শত সহস্রের ন্যায় দেখিতে লাগিলেন ॥২৩॥

সে স্থানের যোদ্ধারা ভীষ্মকে পূর্ব্বদিকে দেখিয়া তৎক্ষণাৎ পশ্চিমদিকে দেখিতে থাকিল; সুতরাং তখন তাহারা ভীষ্মকে মায়ার প্রভাবে বহুদেহধারী বলিয়া মনে করিতে লাগিল ॥২৪॥

---

(২১) জঘান পাণ্ডবরথানাদিশ্য ভরতর্ষভ!—রা নি। (২২) চরন্ বৈ রথমার্গেষু—পি বা।

উদীচ্যাঞ্চৈবমালোক্য দক্ষিণস্যাং পুনঃ প্রভো !।
এবং স সমরে শূরো গাঙ্গেয়ঃ প্রত্যদৃশ্যত ॥২৫॥
ন চৈবং পাণ্ডবেয়ানাং কশ্চিচ্ছক্লোতি বীক্ষিতুম্।
বিশিখানেব পশ্যন্তি ভীষ্মচাপচ্যুতান্ বহূন্ ॥২৬॥
কুর্ব্বাণং সমরে কর্ম্ম সূদয়ানঞ্চ বাহিনীম্।
ব্যাক্রোশন্ত রণে তত্র নরা বহুবিধা বহু।
অমানুষেণ রূপেণ চরন্তং পিতরং তব ॥২৭॥
শলভা ইব রাজানঃ পতন্তি বিধিচোদিতাঃ।
ভীষ্মাগ্নিমভিসংক্রুদ্ধং বিনাশায় সহস্রশঃ ॥২৮॥

ভারতকৌমুদী

উদীচ্যামিতি। এবং শরান্ ক্ষিপন্তম্। দক্ষিণস্যাং তথৈবালোকয়ন্নিতি শেষঃ ॥২৫॥

নেতি। বীক্ষিতুং ভীষ্মম্। বিশিখান্ বাণান্ ॥২৬॥

কুর্ব্বাণমিতি। সূদয়ানং মদ্দয়ন্তম্। ব্যাক্রোশন্তাভাষন্ত। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

শলভা ইতি। শলভাঃ পতঙ্গাঃ, পতন্তি স্ম, বিধিচোদিতা দৈবপ্রেরিতাঃ ॥২৮॥

এবং রাজা! তত্রত্য লোকেরা ভীষ্মকে উত্তরদিকে দেখিয়া আবার দক্ষিণদিকে দেখিতে লাগিল; এইভাবে বীর ভীষ্মকে সমরাঙ্গনে দেখা যাইতে থাকিল ॥২৫॥

পাণ্ডবপক্ষের কোন ব্যক্তিই ভীষ্মের প্রতি দৃষ্টিপাত করিতে সমর্থ হইল না; কিন্তু সকলেই ভীষ্মকার্ম্মুকনির্গত বাণই কেবল দেখিতে লাগিল ॥২৬॥

আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম অমানুষরূপে যুদ্ধে বিচরণ করিতে থাকিয়া দারুণ কার্য্য করিতে থাকিলেন এবং বিপক্ষবাহিনীকে আকুল করিয়া তুলিলেন। তখন উভয়পক্ষের নানাপ্রকার লোকেরা যুদ্ধবিষয়ে ভীষ্মসম্বন্ধে বহুবিধ কথা বলিতে লাগিল ॥২৭॥

পতঙ্গ-(ফড়িং) সমূহ যেমন দৈবপ্রেরিত হইয়া আপনাদের বিনাশের জন্যই যাইয়া অগ্নির মধ্যে পতিত হয়, সহস্র সহস্র রাজাও তেমন দৈবপ্রেরিত হইয়া আপনাদের বিনাশের জন্যই যাইয়া মহাক্রুদ্ধ ভীষ্মের নিকট উপস্থিত হইতে লাগিলেন ॥২৮॥

(২৫) প্রতিবিধ্যন্ স সমরে—পি বা। (২৭) বীরা বহুবিধং বহু—পি বা।
(২৮) রাজানঃ পশ্যন্তি স্ম প্রমোহিতাঃ—রা নি।

নহি মোঘঃ শরঃ কশ্চিদাসীদ্ভীষ্মস্য সংযুগে।
নরনাগাশ্বকায়েষু বহুত্বাল্লঘুযোধিনঃ ॥২৯॥
ভিনত্ত্যেকেন বাণেন সুমুখেন পতত্রিণা।
গজং কঙ্কটসন্নদ্ধং বজ্রেণেব শিলোচ্চয়ম্ ॥৩০॥
দ্বৌ ত্রীনপি গজারোহান্ পিণ্ডিতান্ বর্ম্মিতানপি।
নারাচেন সুমুক্তেন নিজঘান পিতা তব ॥৩১॥
যো যো ভীষ্মং নরব্যাঘ্রমভ্যেতি যুধি কশ্চন।
মুহূর্ত্তদৃষ্টঃ স ময়া পতিতো ভুবি দৃশ্যতে ॥৩২॥
এবং সা ধর্ম্মরাজস্য বধ্যমানা মহাচমূঃ।
ভীষ্মেণাতুলবীর্য্যেণ ব্যশীর্য্যত সহস্রধা ॥৩৩॥
প্রাকম্পত মহাসেনা শরবর্ষাভিপীড়িতা।
পশ্যতো বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

নহীতি। মোঘো ব্যর্থঃ। বহুত্বাৎ শরাণাম্, লঘুযোধিনো দ্রুতাস্ত্রক্ষেপিণঃ ॥২৯॥
ভিনত্তীতি। সুমুখেন সুতীক্ষ্ণেন, পতত্রিণা কঙ্কপক্ষযুক্তেন। কঙ্কটসন্নদ্ধং বর্ম্মাবৃতম্।
দ্বাবিতি। পিণ্ডিতান্ সমসূত্রস্থিতান্, বর্ম্মিতান্ বর্ম্মাবৃতান্ ॥৩১॥
য ইতি। ভীষ্মস্য লঘুহস্তত্বাদব্যর্থশস্ত্রত্বাচ্চেতি ভাবঃ ॥৩২॥
এবমিতি। ধর্ম্মরাজস্য যুধিষ্ঠিরস্য। ব্যশীর্য্যত বিচ্ছিন্নাভবৎ ॥৩৩॥

যুদ্ধে ভীষ্মের কোন বাণই মানুষ, হস্তী ও অশ্বের দেহে ব্যর্থ হয় নাই। কেন না, তাঁহার বাণও বহু ছিল, তিনিও দ্রুত অস্ত্রক্ষেপ করিতে পারিতেন ॥২৯॥

ইন্দ্র যেমন বজ্রদ্বারা পর্ব্বত বিদীর্ণ করেন, সেইরূপ ভীষ্ম এক একটা কঙ্কপত্রযুক্ত সুতীক্ষ্ণ বাণদ্বারা বর্ম্মাবৃত এক একটা হস্তীকে বিদীর্ণ করিতে লাগিলেন ॥৩০॥

আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম এক একটা সুনিক্ষিপ্ত নারাচদ্বারা সমসূত্রে স্থিত বর্ম্মাবৃতদেহ দুই তিন জন গজারোহীকেও বধ করিতে থাকিলেন ॥৩১॥

যে যে লোক যুদ্ধে নরশ্রেষ্ঠ ভীষ্মের নিকট যাইতে লাগিল, সেই সেই লোককেই আমি একটু একটু কালমাত্র দেখিতে পাইলাম, পরক্ষণেই ভূতলে পতিত দেখিতে লাগিলাম ॥৩২॥

অতুলবীর্য্য ভীষ্ম এইভাবে বধ করিতে লাগিলে যুধিষ্ঠিরের সেই বিশাল সৈন্য সহস্রভাগে বিচ্ছিন্ন হইয়া গেল ॥৩৩॥

(৩৪) প্রাকল্যত মহাসেনা—পি বা। পার্থস্যাথ শিখণ্ডিনঃ—রা নি

যতমানাপি তে বীরা দ্রবমাণান্ মহারথান্।
নাশক্নুবন্ বারয়িতুং ভীষ্মবাণপ্রপীড়িতান্ ॥৩৫॥
মহেন্দ্রসমবীর্য্যেণ বধ্যমানা মহাচমূঃ।
অভজ্যত মহারাজ! ন চ দ্বৌ সহ ধাবতঃ ॥৩৬॥
আবিদ্ধনরনাগাশ্বং পতিতধ্বজকূবরম্।
অনীকং পাণ্ডুপুত্রাণাং হাহাভূতমচেতনম্ ॥৩৭॥
জঘানাত্র পিতা পুত্রং পুত্রশ্চ পিতরং তথা।
প্রিয়ং সখায়ঞ্চাক্রন্দে সখা দৈববলাৎ কৃতঃ ॥৩৮॥
বিমুচ্য কবচান্যন্যে পাণ্ডুপুত্রস্য সৈনিকাঃ।
বিমুক্তকেশা ধাবন্তঃ প্রত্যদৃশ্যন্ত ভারত! ॥৩৯॥

ভারতকৌমুদী

প্রেতি। পশ্যতঃ পশ্যন্তমনাদৃত্যেতি অনাদরে ষষ্ঠী ॥৩৪॥

যতেতি। যতমানাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। দ্রবমাণান্ পলায়মানান্ ॥৩৫॥

মহেন্দ্রেতি। মহেন্দ্রসমবীর্য্যেণ ভীষ্মেণ। সহ মিলিত্বা ॥৩৬॥

আবিদ্ধেতি। আবিদ্ধা ভীষ্মশরৈঃ সম্যগ্‌বিদ্ধা নরা নাগা হস্তিনঃ অশ্বাশ্চ যস্য তৎ। পতিতানি ধ্বজাঃ কূবরাণি রথদারুবিশেষাশ্চ যস্য তৎ। হাহা তাদৃশশব্দকারি ॥৩৭॥

জঘানেতি। আক্রন্দে সমরে, দৈববলাৎ কৃতো ভ্রমেণাকুলীকৃতঃ ॥৩৮॥

ভীষ্মের শরবর্ষণে পীড়িতা সেই মহাসেনা মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুনের সমক্ষেই কম্পিত হইতে লাগিল ॥৩৪॥

পাণ্ডবপক্ষের মহারথেরা ভীষ্মের বাণে বিশেষ পীড়িত হইয়া পলায়ন করিতে লাগিলে অর্জ্জুনপ্রভৃতি বীরেরা বিশেষ চেষ্টা করিয়াও তাহাদিগকে বারণ করিতে পারিলেন না ॥৩৫॥

মহারাজ! ইন্দ্রের তুল্য শক্তিশালী ভীষ্ম বধ করিতে থাকিলে পাণ্ডবগণের বিশাল সেনা বিশ্লিষ্ট হইয়া গেল; দুই জনও একসঙ্গে ধাবিত হইল না ॥৩৬॥

ভীষ্মের বাণে মানুষ, হস্তী ও অশ্ব সম্যক্ বিদ্ধ হইলে এবং রথের ধ্বজ ও কূবর পড়িয়া গেলে পাণ্ডবসৈন্য কর্ত্তব্যবিমূঢ় হইয়া হাহাকার করিতে লাগিল ॥৩৭॥

সেই যুদ্ধে দৈবের প্রভাবে ভ্রমে পতিত হইয়া পিতা পুত্রকে, পুত্র পিতাকে এবং সখা প্রিয়সখাকে বধ করিতে লাগিল ॥৩৮॥

(৩৭) আবিদ্ধরথনাগাশ্বম্—পি বা। (৩৮) কবচাংশ্চান্যে···প্রকীর্ণকেশা ধাবন্তঃ—পি, প্রকীর্য্যকেশাঃ—বা।

তদ্‌গোকুলমিবোদ্‌ভ্রান্তমুদ্‌ভ্রান্তরথযূথপম্ ।
দদৃশে পাণ্ডুপুত্রস্য সৈন্যমার্ত্তস্বরং তদা ॥৪০॥
প্রভজ্যমানং সৈন্যন্তু দৃষ্ট্বা যাদবনন্দনঃ ।
উবাচ পার্থং বীভৎসুং নিগৃহ্য রথমুত্তমম্ ॥৪১॥
অয়ং স কালঃ সংপ্রাপ্তঃ পার্থ ! যঃ কাঙ্ক্ষিতস্তব ।
প্রহরাস্মৈ নরব্যাঘ্র ! ন চেন্মোহাদ্বিমুহ্যসে ॥৪২॥
যত্ত্বয়া কথিতং বীর ! পুরা রাজ্ঞাং সমাগমে ।
ভীষ্মদ্রোণমুখান্ সর্ব্বান্ ধার্ত্তরাষ্ট্রস্য সৈনিকান্ ।
সানুবন্ধান্ হনিষ্যামি যে মাং যোৎস্যন্তি সংযুগে ॥৪৩॥
ইতি তৎ কুরু কৌন্তেয় ! সত্যং বাক্যমরিন্দম ! ।
বীভৎসো ! পশ্য সৈন্যং স্বং ভজ্যমানং ততস্ততঃ ॥৪৪॥

---

## ভারতকৌমুদী

বিমুচ্যেতি । বিমুচ্য বিহায় । কবচত্যাগঃ পাণ্ডবসৈন্যচিহ্নপরিহারার্থঃ ॥৩৯॥
তদিতি । উদ্‌ভ্রান্তং প্রমূঢ়ম্, উদ্‌ভ্রান্তাঃ প্রমূঢ়া রথযূথপা রথিশ্রেষ্ঠা যস্য তৎ ॥৪০॥
প্রেতি । যাদবনন্দনঃ কৃষ্ণঃ । বীভৎসুমর্জ্জুনম্, নিগৃহ্য সংস্থাপ্য ॥৪১॥
অয়মিতি । অস্মৈ ভীষ্মায় । ন চেন্মোহাদ্বিমুহ্যসে গীতোপদেশাৎ পূর্ব্বমিব ॥৪২॥
যদিতি । সমাগমে মেলনে । সানুবন্ধান্ সানুচরান্ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৩॥

ভরতনন্দন ! অপর পাণ্ডবসৈন্যেরা বর্ম্ম পরিত্যাগ করিয়া মুক্তকেশ হইয়া বেগে পলায়ন করিতেছে দেখিলাম ॥৩৯॥

তখন আরও দেখিলাম পাণ্ডবসৈন্যেরা গোসমূহের ন্যায় কর্ত্তব্যবিমূঢ় হইয়া আর্ত্তস্বরে হাহাকার করিতেছে এবং রথিশ্রেষ্ঠরাও কর্ত্তব্যবিমূঢ় হইয়াছেন ॥৪০॥

এই সময়ে কৃষ্ণ পাণ্ডবসৈন্যকে বিচ্ছিন্ন দেখিয়া উত্তম রথখানাকে থামাইয়া পৃথানন্দন অর্জ্জুনকে বলিলেন— ॥৪১॥

'অর্জ্জুন ! তুমি যে সময়ের আকাঙ্ক্ষা করিয়া আসিতেছ, এই সেই সময় উপস্থিত হইয়াছে ; অতএব নরশ্রেষ্ঠ ! তুমি যদি পূর্ব্বের ন্যায় মোহে বিমুগ্ধ না হইয়া থাক, তবে ভীষ্মকে প্রহার কর ॥৪২॥

বীর ! তুমি পূর্ব্বে রাজাদের নিকটে যে বলিয়াছিলে—'যাহারা সমরাঙ্গনে আমার সহিত যুদ্ধ করিতে আসিবে, আমি সেই ভীষ্ম-দ্রোণপ্রভৃতি অনুচরবর্গের সহিত দুর্য্যোধনের সমস্ত সৈন্যকে সংহার করিব' ॥৪৩॥

---

(৪০) আর্ত্তস্বরং তথা—পি । (৪২) যত্তেঽভিকাঙ্ক্ষিতঃ । প্রহরস্ব—রা নি ।
(৪৪) ভজ্যমানমিতস্ততঃ—পি বা ।

দ্রবতশ্চ মহীপালান্ পশ্য যৌধিষ্ঠিরে বলে।
দৃষ্ট্বা হি সমরে ভীষ্মং ব্যাত্তাননমিবান্তকম্ ॥৪৫॥
ভয়ার্ত্তাঃ প্রপলায়ন্তে সিংহাৎ ক্ষুদ্রমৃগা ইব।
এবমুক্তঃ প্রত্যুবাচ বাসুদেবং ধনঞ্জয়ঃ ॥৪৬॥ (যুগ্মকম্)
নোদয়াশ্বান্ যতো ভীষ্মো বিগাহে তব্বলার্ণবম্।
পাতয়িষ্যামি দুর্দ্ধর্ষং বৃদ্ধং কুরুপিতামহম্ ॥৪৭॥

সঞ্জয় উবাচ।

ততোঽশ্বান্ রজতপ্রখ্যান্ নোদয়ামাস মাধবঃ।
যতো ভীষ্মরথো রাজন্! দুষ্প্রেক্ষো রশ্মিবানিব ॥৪৮॥
ততস্তং পুনরাবৃত্তং যুধিষ্ঠিরবলং মহৎ।
দৃষ্ট্বা পার্থং মহাবাহুং ভীষ্মায়োদ্যতমাহবে ॥৪৯॥

---

ভারতকৌমুদী

ইতীতি। ততস্ততঃ স্থানাৎ, ভজ্যমানং বিশ্লিষ্য পলায়মানম্ ॥৪৪॥
দ্রবত ইতি। দ্রবতঃ পলায়মানান্। সিংহাৎ সিংহং দৃষ্ট্বা ॥৪৫—৪৬॥
নোদয়েতি। নোদয় প্রেরয়। বিগাহে আলোড়য়িষ্যামি ॥৪৭॥
তত ইতি। রজতপ্রখ্যান্ রৌপ্যবৎ শুভ্রবর্ণান্। রশ্মিবান্ সূর্য্যঃ ॥৪৮॥

অরিন্দম! কুন্তীনন্দন! তুমি আজ সেই বাক্য সত্য কর। অর্জ্জুন! দেখ—তোমার নিজের সৈন্য নানাস্থান হইতে বিভক্ত হইয়া পলায়ন করিতেছে ॥৪৪॥

আরও দেখ—পাণ্ডবসেনার রাজারাও পলায়ন করিতেছেন এবং সিংহ দেখিয়া ক্ষুদ্র মৃগেরা যেমন পলায়ন করে, সেইরূপ সৈন্যেরা সমরাঙ্গনে প্রকটিত বদন যমের ন্যায় ভীষ্মকে দেখিয়া ভয়ার্ত্ত হইয়া পলায়ন করিতেছে। কৃষ্ণ এইরূপ বলিলে অর্জ্জুন তাঁহাকে বলিলেন— ॥৪৫—৪৬॥

'যেখানে ভীষ্ম রহিয়াছেন, সেই দিকে অশ্বগুলিকে চালিত কর, আমি আজ তাঁহার সৈন্যসমুদ্রকে আলোড়ন করিব এবং দুর্দ্ধর্ষ বৃদ্ধ কুরুপিতামহকে নিপাতিত করিব' ॥৪৭॥

সঞ্জয় বলিলেন—"রাজা! তাহার পর সূর্য্যের ন্যায় দুর্দ্দর্শ ভীষ্মের রথ যেখানে ছিল, সেই দিকে কৃষ্ণ রজতের ন্যায় শুভ্রবর্ণ অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥৪৮॥

(৪৫) দৃষ্ট্বা তু—পি বা। (৪৬) ভয়ার্ত্তাঃ সংপ্রণশ্যন্তি সিংহম্—পি বা
(৪৭) চোদয়াশ্বান্—পি বা।

ততো ভীষ্মঃ কুরুশ্রেষ্ঠঃ সিংহবদ্বিনদন্ মুহুঃ।
ধনঞ্জয়রথং তূর্ণং শরবর্ষৈরবাকিরৎ ॥৫০॥
ক্ষণেন স রথস্তস্য সহয়ঃ সহসারথিঃ।
শরবর্ষেণ মহতা সংছন্নো ন প্রকাশতে ॥৫১॥
বাসুদেবস্ত্বসংভ্রান্তো ধৈর্য্যমাস্থায় সত্ত্ববান্।
চোদয়ামাস তানশ্বান্ বিভিন্নান্ ভীষ্মসায়কৈঃ ॥৫২॥
ততঃ পার্থো ধনুর্গৃহ্য দিব্যং জলদনিস্বনম্।
পাতয়ামাস ভীষ্মস্য ধনুশ্ছিত্ত্বা ত্রিভিঃ শরৈঃ ॥৫৩॥
স ছিন্নধন্বা কৌরব্যঃ পুনরন্যন্মহদ্ধনুঃ।
নিমেষান্তরমাত্রেণ সজ্যং চক্রে পিতা তব ॥৫৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। আবৃত্তং রক্ষকলাভাৎ। ভীষ্মায় ভীষ্মেণ সহ যুদ্ধকরণায় ॥৪৯॥
তত ইতি। অবাকিরৎ আবৃণোৎ, লঘুহস্ততাতিরেকাদিত্যাশয়ঃ ॥৫০॥
ক্ষণেনেতি। সহয়ঃ অশ্বসহিতঃ। সংছন্ন আবৃতো ন প্রকাশতে স্ম ॥৫১॥
বাস্বিতি। অসংভ্রান্তঃ অবিচলিতচিত্তঃ। সত্ত্ববান্ বলবান্ ॥৫২॥
তত ইতি। গৃহ্য গৃহীত্বা, দিব্যং স্বর্গীয়ম্, জলদনিস্বনং মেঘবদ্গম্ভীরধ্বনি ॥৫৩॥
স ইতি। কৌরব্যা ভীষ্মঃ। সজ্যম্ আরোপিতগুণম্ ॥৫৪॥

---

তাহার পর মহাবাহু অর্জ্জুনকে ভীষ্মের সহিত যুদ্ধ করিতে উদ্যত দেখিয়া যুধিষ্ঠিরের সেই বিশাল সেনা পুনরায় সমরাঙ্গনে প্রত্যাবৃত হইল ॥৪৯॥

তৎপরে কৌরবশ্রেষ্ঠ ভীষ্ম মুহুর্মুহুঃ সিংহনাদ করিয়া বাণবৃষ্টিদ্বারা সত্বর অর্জ্জুনের রথখানাকে আবৃত করিয়া ফেলিলেন ॥৫০॥

সুতরাং ক্ষণকালমধ্যেই অর্জ্জুনের সেই রথখানা অশ্ব ও সারথির সহিত বিশাল শরবৃষ্টিতে আবৃত হইয়া দৃষ্টিগোচর হইল না ॥৫১॥

কিন্তু তখনও বলবান্ কৃষ্ণ ধৈর্য্য অবলম্বনপূর্ব্বক অবিচলিত থাকিয়া ভীষ্মের বাণে বিদীর্ণদেহ সেই অশ্বগুলিকে চালাইতে লাগিলেন ॥৫২॥

তাহার পর অর্জ্জুন জলদগম্ভীরনাদী স্বর্গীয় গাণ্ডীবধনু ধারণ করিয়া তিনটা বাণদ্বারা ভীষ্মের ধনুখানাকে ছেদন করিয়া ফেলিলেন ॥৫৩॥

ধনু ছিন্ন হইলে আপনার জ্যেষ্ঠতাত কৌরবনন্দন ভীষ্ম পুনরায় অন্য বিশাল ধনু লইয়া তাহাতে নিমেষমধ্যে গুণারোপণ করিলেন ॥৫৪॥

(৫০) কুরুশ্রেষ্ঠ!—রা নি।

বিচকর্ষ ততো দোর্ভ্যাং ধনুর্জলদনিস্বনম্।
অথাস্য তদপি ক্রুদ্ধশ্চিচ্ছেদ ধনুরর্জ্জুনঃ ॥৫৫॥
তস্য তৎ পূজয়ামাস লাঘবং শান্তনোঃ সুতঃ।
সাধু পার্থ! মহাবাহো! সাধু ভোঃ পাণ্ডুনন্দন! ॥৫৬॥
ত্বয্যেবৈতদ্যুক্তরূপং মহৎ কর্ম্ম ধনঞ্জয়!।
প্রীতোঽস্মি সুভৃশং পুত্র! কুরু যুদ্ধং ময়া সহ ॥৫৭॥
ইতি পার্থং প্রশস্যাথ প্রগৃহ্যান্যন্মহদ্ধনুঃ।
মুমোচ সমরে বীরঃ শরান্ পার্থরথং প্রতি ॥৫৮॥
অদর্শয়দ্বাসুদেবো হয়যানে পরং বলম্।
মোঘান্ কুর্ব্বন্ শরাংস্তস্য মণ্ডলান্ ব্যাচরল্লঘু ॥৫৯॥
তথাপি ভীষ্মঃ সুদৃঢ়ং বাসুদেবধনঞ্জয়ৌ।
বিব্যাধ নিশিতৈর্বাণৈঃ সর্ব্বগাত্রেষু ভারত! ॥৬০॥

ভারতকৌমুদী

বিচকর্ষেতি। দোর্ভ্যাং বাহুভ্যাম্, বিচকর্ষ ভীষ্ম আচকর্ষ ॥৫৫॥
তস্যেতি। পূজয়ামাস প্রশশংস, লাঘবং দ্রুতাস্ত্রক্ষেপনৈপুণ্যম্ ॥৫৬॥
ত্বয়ীতি। সুভৃশম্ অতীবাধিকম্, হে পুত্র! পুত্রতুল্যস্নেহাস্পদ! ॥৫৭॥
ইতীতি। মুমোচ চিক্ষেপ, বীরো ভীষ্মঃ ॥৫৮॥
অদর্শয়দিতি। হয়যানে অশ্বচালনে। মণ্ডলাংশ্চ কুর্ব্বন্, লঘু দ্রুতম্ ॥৫৯॥
তথেতি। তথাপি মণ্ডলাকারেণ দ্রুতবিচরণেঽপি ॥৬০॥

তৎপরে তিনি বাহুযুগলদ্বারা জলদগম্ভীরনাদী সেই ধনুখানাকে আকর্ষণ করিলেন; তখন ক্রুদ্ধ অর্জ্জুন ভীষ্মের সে ধনুখানাকেও ছেদন করিলেন ॥৫৫॥

তখন ভীষ্ম অর্জ্জুনের সেই লঘুহস্ততার প্রশংসা করিলেন (বলিলেন—) 'পৃথানন্দন! সাধু, মহাবাহু পাণ্ডুনন্দন! সাধু ॥৫৬॥

ধনঞ্জয়! এই গুরুতর কার্য্য তোমাতেই সম্ভবপর। পুত্র! আমি তোমার উপরে অত্যন্ত সন্তুষ্ট হইয়াছি, তুমি আমার সহিত যুদ্ধ কর' ॥৫৭॥

এইভাবে অর্জ্জুনের প্রশংসা করিয়া মহাবীর ভীষ্ম অন্য বিশাল ধনু ধারণপূর্ব্বক যুদ্ধে অর্জ্জুনের রথের উপরে বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৫৮॥

এই সময়ে কৃষ্ণ অশ্বপরিচালনায় বিশেষ দক্ষতা দেখাইলেন। কেন না, তিনি ভীষ্মের বাণগুলিকে ব্যর্থ করিতে থাকিয়া মণ্ডলাকারে দ্রুত বিচরণ করিতে লাগিলেন ॥৫৯॥

(৬০) তথা ভীষ্মস্তু সুদৃঢ়ম্—রা নি।

শুশুভাতে নরব্যাঘ্রৌ তৌ ভীষ্মশরবিক্ষতৌ।
গোবৃষাবিব সংরব্ধৌ বিষাণোল্লেখনাঙ্কিতৌ ॥৬১॥
পুনশ্চাপি সুসংরব্ধঃ শরৈঃ শতসহস্রশঃ।
কৃষ্ণয়োর্ভৃশসংক্রুদ্ধো ভীষ্ম আবারয়দ্দিশঃ ॥৬২॥
বার্ষ্ণেয়ঞ্চ শরৈস্তীক্ষ্ণৈঃ কম্পয়ামাস রোষিতঃ।
মুহুরভ্যর্দ্দয়ন্ ভীষ্মঃ প্রহস্য স্বনবত্তদা ॥৬৩॥
ততস্তু কৃষ্ণঃ সমরে দৃষ্ট্বা ভীষ্মপরাক্রমম্।
সংপ্রেক্ষ্য চ মহাবাহুঃ পার্থস্য মৃদুযুদ্ধতাম্ ॥৬৪॥
ভীষ্মঞ্চ শরবর্ষাণি সৃজন্তমনিশং যুধি।
প্রতপন্তমিবাদিত্যং মধ্যমাসাদ্য সেনয়োঃ ॥৬৫॥
বরান্ বরান্ বিনিঘ্নন্তং পাণ্ডুপুত্রস্য সৈনিকান্।
যুগান্তমিব কুর্ব্বাণং ভীষ্মং যৌধিষ্ঠিরে বলে ॥৬৬॥
অমৃষ্যমাণো ভগবান্ কেশবঃ পরবীরহা।
অচিন্তয়দমেয়াত্মা নাস্তি যৌধিষ্ঠিরং বলম্ ॥৬৭॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

শুশুভাতে ইতি। গোবৃষাবিব বৃষশ্রেষ্ঠাবিব। বিষাণং শৃঙ্গম্ ॥৬১॥
পুনরিতি। সুসংরব্ধঃ অতীবোৎসাহিতঃ। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ ॥৬২॥
বার্ষ্ণেয়মিতি। বার্ষ্ণেয়ঞ্চ কৃষ্ণমপি। স্বনবৎ সশব্দম্ ॥৬৩॥
তত ইতি। মৃদু অকিঞ্চিৎকরং যুদ্ধং যস্য স তস্য ভাবস্তাম্। প্রতপন্তং পাণ্ডবসেনাম্। বলে সৈন্যে। অমৃষ্যমাণঃ অসহমানঃ। নাস্তি সর্ব্বনাশাদিত্যাশয়ঃ ॥৬৪—৬৭॥

ভরতনন্দন! তথাপি ভীষ্ম সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা সমস্ত অঙ্গে কৃষ্ণ ও অর্জ্জুনকে অত্যন্ত গাঢ়ভাবে বিদ্ধ করিলেন ॥৬০॥

তখন ক্রুদ্ধ দুইটা মহাবৃষ যেমন পরস্পর শৃঙ্গাঘাতে রক্তাক্তদেহ হইয়া শোভা পায়, সেইরূপ সেই নরশ্রেষ্ঠেরা দুই জন ভীষ্মের শরে বিক্ষত হইয়া শোভা পাইতে লাগিলেন ॥৬১॥

অত্যন্ত উৎসাহিত ও মহাক্রুদ্ধ ভীষ্ম আবারও বহুসংখ্যক বাণদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনের সমস্ত দিক্ আবৃত করিলেন ॥৬২॥

তখন ক্রুদ্ধ ভীষ্ম বিকট হাস্য করিয়া তীক্ষ্ণবাণদ্বারা মুহুর্মুহুঃ পীড়ন করিতে থাকিয়া কৃষ্ণকেও বিচলিত করিয়া তুলিলেন ॥৬৩॥

ভীষ্ম প্রবল পরাক্রম প্রকাশ করিতেছেন, অথচ অর্জ্জুন মনোযোগ না দিয়া

(৬২) পুনশ্চাপি স সংক্রুদ্ধঃ—বা,...কৃষ্ণয়োর্যুধি সংরব্ধো ভীষ্মঃ প্রাচ্ছাদয়দ্দিশঃ—রা নি।

একাহ্না হি রণে ভীষ্মো নাশয়েদ্দেবদানবান্।
কিমু পাণ্ডুসুতান্ যুদ্ধে সবলান্ সপদানুগান্ ॥৬৮॥
দ্রবতে চ মহাসৈন্যং পাণ্ডবস্য মহাত্মনঃ।
এতে চ কৌরবাস্তূর্ণং প্রভগ্নান্ বীক্ষ্য সোমকান্।
আদ্রবন্তি রণে হৃষ্টা হর্ষয়ন্তঃ পিতামহম্ ॥৬৯॥
সোঽহং ভীষ্মং নিহন্ম্যদ্য পাণ্ডবার্থায় দংশিতঃ।
ভারমেতং বিনেষ্যামি পাণ্ডবানাং মহাত্মনাম্ ॥৭০॥
অর্জ্জুনো হি শরৈস্তীক্ষ্ণৈর্বধ্যমানোঽপি সংযুগে।
কর্ত্তব্যং নাভিজানাতি রণে ভীষ্মস্য গৌরবাৎ ॥৭১॥

ভারতকৌমুদী

অপরং কিমচিন্তয়দিত্যাহ চতুর্ভিঃ। একেতি। সপদানুগান্ সানুচরান্ ॥৬৮॥
দ্রবত ইতি। দ্রবতে পলায়তে। আদ্রবন্তি দ্রুতমাগচ্ছন্তি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৯॥
স ইতি। দংশিতঃ কৃতসন্নাহঃ। ভারং বিপক্ষসেনাপতিভূতভীষ্মরূপম্ ॥৭০॥
অর্জ্জুন ইতি। বধ্যমানোঽপি আহন্যমানোঽপি। কর্ত্তব্যং প্রতিপ্রহারম্ ॥৭১॥

অল্প অল্প যুদ্ধ করিতেছেন; তা'র পর, ভীষ্ম উভয়সৈন্যের মধ্যস্থানে আসিয়া অনবরত শরবর্ষণ করিতেছেন, সূর্য্যের ন্যায় পাণ্ডবসৈন্যকে সন্তপ্ত করিয়া তুলিয়াছেন, পাণ্ডবগণের প্রধান প্রধান সৈন্য বধ করিতেছেন এবং যুধিষ্ঠিরের সৈন্যের মধ্যে যেন প্রলয় ঘটাইতেছেন—এই সকল ঘটনা দেখিয়া মহাবাহু অলৌকিকশক্তিশালী ও বিপক্ষবীরহন্তা ভগবান্ কৃষ্ণ চিন্তা করিলেন—'যুধিষ্ঠিরের বল নষ্ট হইল ॥৬৪—৬৭॥

কারণ, ভীষ্ম যুদ্ধে একদিনেই দেবগণ এবং দানবগণকেও সংহার করিতে পারেন, তাহাতে সৈন্য ও অনুচরগণের সহিত পাণ্ডবগণকে যে সংহার করিবেন, সে বিষয়ে আর বক্তব্য আছে কি ॥৬৮॥

মহাত্মা যুধিষ্ঠিরের বিশাল সৈন্য পলায়ন করিতেছে এবং এই কৌরবেরা সোমকদিগকে পলায়ন করিতে দেখিয়া আনন্দিত হইয়া ভীষ্মকেও আনন্দিত করিতে থাকিয়া দ্রুত যুদ্ধে আগমন করিতেছে ॥৬৯॥

এদিকে আমি যুদ্ধসজ্জায় সজ্জিত আছি; সুতরাং আমি আজ পাণ্ডবদের জন্য ভীষ্মকে বধ করিব এবং মহাত্মা পাণ্ডবগণের এই ভার অপনীত করিব ॥৭০॥

কারণ, অর্জ্জুন ভীষ্মের তীক্ষ্ণবাণে আহত হইতে থাকিয়াও তাঁহার প্রতি গৌরবনিবন্ধনই যুদ্ধের কর্ত্তব্য বিষয় বুঝিতেছেন না' ॥৭১॥

(৬৮) কিন্নু পাণ্ডুসুতান্—রা নি। (৬৯) প্রাদ্রবন্তি রণে দৃষ্ট্বা—রা নি।

তথা চিন্তয়তস্তস্য ভূয় এব পিতামহঃ।
প্রেষয়ামাস সংক্রুদ্ধঃ শরান্ পার্থরথং প্রতি ॥৭২॥
তেষাং বহুত্বাৎ সুভৃশং শরাণাং দিশোঽথ সর্ব্বা পিহিতা বভূবুঃ।
ন চান্তরীক্ষং ন দিশো ভূমির্ন ভাস্করোঽদৃশ্যত রশ্মিমালী।
ববুশ্চ বাতাস্তুমুলাঃ সধূমা দিশশ্চ সর্ব্বাঃ ক্ষুভিতা বভূবুঃ ॥৭৩॥
দ্রোণো বিকর্ণোঽথ জয়দ্রথশ্চ ভূরিশ্রবাঃ কৃতবর্ম্মা কৃপশ্চ।
শ্রুতায়ুরম্বষ্ঠপতিশ্চ রাজা বিন্দানুবিন্দৌ চ সুদক্ষিণশ্চ ॥৭৪॥
প্রাচ্যাশ্চ সৌবীরগণাশ্চ সর্ব্বে বসাতয়ঃ ক্ষুদ্রকমালবাশ্চ।
কিরীটিনং ত্বরমাণাভিসস্রুর্নিদেশগাঃ শান্তনবস্য রাজ্ঞঃ ॥৭৫॥ (যুগ্মকম্)
তং বাজি পাদাত-রথৌঘ-জালৈরনেকসাহস্রশতৈর্দদর্শ।
কিরীটিনং সংপরিবার্য্যমাণং শিনের্নপ্তা বারণযূথপৈশ্চ ॥৭৬॥

---

ভারতকৌমুদী

তথেতি। তস্যেত্যনাদরে ষষ্ঠী। ভূয়ঃ পুনঃ, পিতামহো ভীষ্মঃ ॥৭২॥

তেষামিতি। পিহিতা আবৃতাঃ। ক্ষুভিতা বিচলিতা ইব। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৩॥

দ্রোণ ইতি। কলিঙ্গপতেঃ শ্রুতায়ুষঃ প্রাগেব বিনাশাৎ অয়মম্বষ্ঠপতী রাজা শ্রুতায়ুরিত্যুক্তম্। ত্বরমাণাভিসস্রুরিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৭৪—৭৫॥

তমিতি। কিরীটিনমর্জ্জুনম্, সংপরিবার্য্যমাণং পরিবেষ্ট্যমানম্, শিনের্নপ্তা সাত্যকিঃ ॥৭৬॥

---

কৃষ্ণ এইরূপ চিন্তা করিতেছিলেন, এই অবস্থাতেও ক্রুদ্ধ ভীষ্ম পুনরায় অর্জ্জুনের রথের উপরে বাণক্ষেপ করিতে লাগিলেন ॥৭২॥

ভীষ্মের বাণগুলি অত্যন্ত অধিক ছিল বলিয়া সমস্ত দিক্ই আবৃত হইয়া গেল ; এমন কি—আকাশ, দিক্, ভূমি বা কিরণসমূহযুক্ত সূর্য্যকেও দেখা গেল না ; আর ধূমের সহিত তুমুল বায়ু বহিত হইতে থাকিল এবং সকল দিক্ যেন কাঁপিতে লাগিল ॥৭৩॥

তাহার পর দ্রোণ, বিকর্ণ, জয়দ্রথ, ভূরিশ্রবা, কৃতবর্ম্মা, কৃপ, অম্বষ্ঠদেশাধিপতি শ্রুতায়ু, বিন্দ, অনুবিন্দ ও সুদক্ষিণ এবং পূর্ব্বদেশীয়, সৌবীরদেশীয়, বসাতিদেশীয়, ক্ষুদ্রকদেশীয় ও মালবদেশীয় যোদ্ধারা সকলে ভীষ্মের আদেশক্রমে সত্বর অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৭৪—৭৫॥

(৭৩) তেষাং বহুত্বাত্তু ভৃশম্···দিনশ্চ—রা নি। (৭৪) সর্ব্বাঃ পিহিতা বভূবুঃ—পি বা। (৭৫) ত্বরমাণা বিসস্রুঃ—পি বা।

ততস্তু দৃষ্ট্বার্জ্জুনবাসুদেবৌ পদাতিনাগাশ্বরথৈঃ সমন্তাৎ।
অভিদ্রুতৌ শস্ত্রভৃতাং বরিষ্ঠৌ শিনিপ্রবীরোঽভিসসার তূর্ণম্ ॥৭৭॥
স তান্যনীকানি মহাধনুষ্মান্ শিনিপ্রবীরঃ সহসাভিপত্য।
চকার সাহায্যমথার্জ্জুনস্য বিষ্ণুর্যথা বৃত্রনিসূদনস্য ॥৭৮॥
বিশীর্ণনাগাশ্বরথধ্বজৌঘং ভীষ্মেণ বিত্রাসিতসর্বযোধম্।
যুধিষ্ঠিরানীকমভিদ্রবন্তং প্রোবাচ সংদৃশ্য শিনিপ্রবীরঃ ॥৭৯॥
ক্ব ক্ষত্রিয়া যাস্যথ নৈষ ধর্ম্মঃ সতাং পুরস্তাৎ কথিতঃ পুরাণৈঃ।
মা স্বাং প্রতিজ্ঞাং ত্যজত প্রবীরাঃ! স্বং বীরধর্ম্মং পরিপালয়ধ্বম্ ॥৮০॥

---

ভারতকৌমুদী

তত ইতি। অভিদ্রুতৌ অভিসৃতৌ। অতিসসার অভিজগাম ॥৭৭॥
স ইতি। অনীকানি পাণ্ডবসৈন্যানি। বৃত্রনিসূদনস্য বৃত্রহন্তুরিন্দ্রস্য ॥৭৮॥
বিশীর্ণেতি। অভিদ্রবন্তং পলায়মানম্। শিনিপ্রবীরঃ সাত্যকিঃ ॥৭৯॥
ক্বেতি। হে ক্ষত্রিয়াঃ সৈন্যভূতাঃ! পুরাণৈঃ প্রাচীনৈর্ম্মন্বাদিভিঃ ॥৮০॥

---

তখন দূর হইতে সাত্যকি দেখিলেন—কুরুপক্ষের শত শত ও সহস্র সহস্র অশ্বারোহী, পদাতি, রথী ও গজারোহী আসিয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিতেছে ॥৭৬॥

কৌরবপক্ষের পদাতি, গজারোহী, অশ্বারোহী ও রথীরা সকল দিক্ হইতে যাইয়া অস্ত্রধারিশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুনকে আক্রমণ করিতেছে দেখিয়া সাত্যকি সত্বর সেই দিকে ধাবিত হইলেন ॥৭৭॥

পূর্ব্বকালে বিষ্ণু যেমন বৃত্রাসুরযুদ্ধে ইন্দ্রের সাহায্য করিয়াছিলেন, সেইরূপ মহাধনুর্দ্ধর ও শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি দ্রুত সেই সৈন্যগণের নিকটে উপস্থিত হইয়া অর্জ্জুনের সাহায্য করিতে প্রবৃত্ত হইলেন ॥৭৮॥

ভীষ্মের শরে যুধিষ্ঠিরের বহুতর গজারোহী, অশ্বারোহী, রথারোহী সৈন্য ও ধ্বজ বিনষ্ট হইয়াছে, জীবিত অবশিষ্ট সকল যোদ্ধাই ভীত হইয়া পড়িয়াছে এবং অনেক সৈন্য পলায়ন করিতেছে ইহা দেখিয়া সাত্যকি বলিলেন—॥৭৯॥

'ক্ষত্রিয়গণ! আপনারা কোথায় যাইবেন? প্রাচীন শাস্ত্রকারেরা সজ্জনদের নিকটে এই পলায়নটাকে ধর্ম্ম বলিয়া প্রকাশ করেন নাই। আর প্রধান বীরগণ! আপনারা নিজেদের প্রতিজ্ঞা ত্যাগ করিবেন না, স্বকীয় বীরধর্ম্মই পালন করুন' ॥৮০॥

(৭৮) স তান্যনীকানি ধনুষ্মতাং বরঃ—পি বা। (৮০)···কথিতঃ পুরাণঃ। মাস্ব প্রতিজ্ঞাং—পি বা।

তান্ বাসবানন্তরজো নিশাম্য নরেন্দ্রমুখ্যান্ দ্রবতঃ সমন্তাৎ।
পার্থস্য দৃষ্ট্বা মৃদুযুদ্ধতাঞ্চ ভীষ্মঞ্চ সংখ্যে সমুদীর্য্যমাণম্ ॥৮১॥
অমৃষ্যমাণস্তু ততো মহাত্মা যশস্বিনং সর্ব্বদশার্হভর্ত্তা।
উবাচ শৈনেয়মভিপ্রশংসন্ দৃষ্ট্বা কুরূনাপততঃ সমগ্রান্ ॥৮২॥ (যুগ্মকম্)
যে যান্তি তে যান্তু শিনিপ্রবীর ! যেঽপি স্থিতাঃ সাত্বত ! তেঽপি যান্তু।
ভীষ্মং রথাৎ পশ্য নিপাত্যমানং দ্রোণঞ্চ সংখ্যে সগণং ময়াদ্য ॥৮৩॥
ন সারথেঃ সাত্বত ! কৌরবাণাং ক্রুদ্ধস্য মুচ্যেত রণেঽদ্য কশ্চিৎ।
তস্মাদহং গৃহ্য রথাঙ্গমুগ্রং প্রাণং হরিষ্যামি মহাব্রতস্য ॥৮৪॥
নিহত্য ভীষ্মং সগণং তথাজৌ দ্রোণঞ্চ শৈনেয় ! রথপ্রবীরৌ।
প্রীতিং করিষ্যামি ধনঞ্জয়স্য রাজ্ঞশ্চ ভীমস্য তথাশ্বিনোশ্চ ॥৮৫॥

---

ভারতকৌমুদী

তানিতি। বাসবানন্তরজ উপেন্দ্রঃ কৃষ্ণ ইতি যাবৎ, নিশাম্য দৃষ্ট্বা, দ্রবতঃ পলায়মানান্। সমুদীর্য্যমাণম্ উৎসাহেন বর্দ্ধমানম্। দশার্হা যাদবাঃ ॥৮১—৮২॥

য ইতি। হে সাত্বত। সাত্বতবংশীয় !। সংখ্যে যুদ্ধে, সগণং সানুচরম্ ॥৮৩॥

নেতি। সারথেরর্জ্জুনসারথিভূতস্য মম। রথাঙ্গং চক্রম্। মহাব্রতস্য ভীষ্মস্য ॥৮৪॥

নিহত্যেতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য, অশ্বিনোরশ্বিনীকুমারপুত্রয়োর্নকুলসহদেবয়োঃ ॥৮৫॥

---

পাণ্ডবপক্ষের প্রধান রাজারা সকল দিকে পলায়ন করিতেছেন, অর্জ্জুন কোমলভাবে যুদ্ধ করিতেছেন, ভীষ্ম উৎসাহে বাড়িয়া উঠিয়াছেন এবং সমগ্র কৌরবসৈন্য অর্জ্জুনের দিকে আসিতেছে—এই সমস্ত দেখিয়া যদুপতি মহাত্মা কৃষ্ণ সহ্য করিতে না পারিয়া যশস্বী সাত্যকির প্রশংসা করিয়া তাঁহাকে বলিলেন— ॥৮১—৮২॥

'শিনিবংশপ্রবীর ! সাত্বত ! সাত্যকি ! যাহারা যাইতেছে, তাহারা যাউক এবং যাহারা রহিয়াছে, তাহারাও যাউক। আমিই আজ যুদ্ধে অনুচরবর্গের সহিত ভীষ্ম ও দ্রোণকে রথ হইতে নিপাতিত করিতেছি—দেখ ॥৮৩॥

সাত্যকি ! আজ কৌরবপক্ষের মধ্যে কোন ব্যক্তিই যুদ্ধে ক্রুদ্ধ পার্থসারথির নিকট হইতে মুক্তি পাইবে না ; অতএব আমিই ভীষণ চক্র ধারণ করিয়া ভীষ্মের প্রাণ হরণ করিব ॥ ৮৪॥

(৮১) নিশম্য---পি বা। (৮২ অমৃষ্যমাণঃ স ততঃ রা নি,…আপততঃ সমন্তাৎ---পি বা। (৮৩) যে যান্তি যান্ত্বেব---রা নি। (৮৪ ন মে বলে সাত্বত !…দ্রোণং হনিষ্যামি মহাব্রতঞ্চ—পি।

নিহত্য সর্বান্ ধৃতরাষ্ট্রপুত্রাংস্তৎপাক্ষিকা যে চ নরেন্দ্রমুখ্যাঃ।
রাজ্যেন রাজানমজাতশত্রুং সম্পাদয়িষ্যাম্যহমদ্য হৃষ্টঃ ॥৮৬॥
ইতীদমুক্ত্বা স মহানুভাবঃ সস্মার চক্রং নিশিতং পুরাণম্।
সুদর্শনং চিন্তিতমাত্রমেব তস্যাগ্রহস্তং স্বয়মারুরোহ ॥৮৭॥
তচ্চক্রপদ্মং প্রগৃহীতমাজৌ ররাজ নারায়ণবাহুনালম্।
যথাদিপদ্মং তরুণার্কবর্ণং ররাজ নারায়ণনাভিজাতম্ ॥৮৮॥
তৎ কৃষ্ণকোপোদয়সূর্য্যবুদ্ধং ক্ষুরান্ততীক্ষ্ণাগ্রসুজাতপত্রম্।
তস্যৈব দেহোরুসরঃপ্ররূঢ়ং ররাজ নারায়ণবাহুনালম্ ॥৮৯॥

---

ভারতকৌমুদী

নিহত্যেতি। তৎপাক্ষিকা ধৃতরাষ্ট্রপুত্রপক্ষপাতিনঃ। সম্পাদয়িষ্যামি সংযোজয়িষ্যামি ॥৮৬॥

ইতীতি। মহানুভাবো মহাপ্রভাবঃ কৃষ্ণঃ। অগ্রহস্তং হস্তাগ্রম্ ॥৮৭॥

তচ্চক্রং বর্ণয়তি দ্বাভ্যাং তদিতি। নারায়ণস্য নাভের্নাভিনালাজ্জাতম্, তরুণার্কবর্ণং নবোদিতসূর্য্যবর্ণম্, আদিপদ্মং যথা ররাজ, তথা নারায়ণস্য বাহুর্নালমিব যস্য তৎ, প্রগৃহীতং কৃষ্ণেন ধৃতম্, তৎ, চক্রং পদ্মমিব চক্রপদ্মম্, আজৌ যুদ্ধে ররাজ ॥৮৮॥

তদিতি। কৃষ্ণস্য কোপ এব সূর্য্যস্তস্য উদয়েন বুদ্ধং প্রকাশিতম্। রাজদন্তাদিত্বাৎ সূর্য্যপদস্য পরনিপাতঃ। ক্ষুরস্য অন্তবৎ ধারাবৎ তীক্ষ্ণাগ্রাণি সুজাতানি পত্রাণি অরা এব দলানি যস্য তচ্চেতি তৎ। তস্য কৃষ্ণস্যৈব দেহ এব উরু মহৎসরো জলাশয়স্তত্র প্ররূঢ়মারূঢ়ং

---

শিনিনন্দন! আমি আজ অনুচরগণের সহিত রথিশ্রেষ্ঠ ভীষ্ম ও দ্রোণকে নিহত করিয়া যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন নকুল ও সহদেবের আনন্দ বিধান করিব ॥৮৫॥

আমি আজ ধৃতরাষ্ট্রের সমস্ত পুত্রকে এবং যে সকল প্রধান রাজা তাহাদের রহিয়াছেন, তাঁহাদিগকে সংহার করিয়া আনন্দিত হইয়া রাজা যুধিষ্ঠিরকে রাজ্যে সংস্থাপিত করিব' ॥৮৬॥

এইভাবে এই সকল কথা বলিয়া মহাপ্রভাবশালী কৃষ্ণ পুরাতন সেই সুধার চক্র স্মরণ করিলেন এবং স্মরণ করামাত্রই সেই সুদর্শনচক্র আসিয়া নিজেই কৃষ্ণের হস্তাগ্রে আরোহণ করিল ॥৮৭॥

পূর্ব্বকালে জলশায়ী নারায়ণের নাভিনাল হইতে উৎপন্ন এবং নবোদিত সূর্য্যের ন্যায় রক্তবর্ণ আদিপদ্ম যেমন শোভা পাইত, সেইরূপ কৃষ্ণের বাহুনালধৃত পদ্মতুল্য সেই সুদর্শনচক্র যুদ্ধে শোভা পাইতে লাগিল ॥৮৮॥

(৮৬)···তৎপক্ষিণো যে—রা নি। (৮৭ ইতস্ত্রয়ঃ শ্লোকাঃ পি বা ব রা ন সন্তি।

ততঃ সুনাভং বসুদেবপুত্রঃ সূর্য্যপ্রভং বজ্রসহস্রতুল্যম্।
ক্ষুরান্তমুদ্ভ্রাম্য ভুজেন চক্রং রথাদবপ্লুত্য বিসৃজ্য বাহান্ ॥৯০॥
সঙ্কম্পয়ন্ গাং চরণৈর্মহাত্মা বেগেন কৃষ্ণঃ প্রসসার ভীষ্মম্।
মদান্ধমাজৌ সমুদীর্ণদর্পং সিংহো জিঘাংসন্নিব বারণেন্দ্রম্ ॥৯১॥ (যুগ্মকম্)
সোঽভিদ্রবন্ ভীষ্মমনীকমধ্যে ক্রুদ্ধো মহেন্দ্রাবরজঃ প্রমাথী।
ব্যালম্বিপীতাম্বরধৃক্ চকাশে ঘনো যথা খে তড়িতাবনদ্ধঃ ॥৯২॥

------------------------------------------------

## ভারতকৌমুদী

জাতঞ্চ, নারায়ণস্য বাহুরেব নালং যস্য, তচ্চ, তৎ চক্রপদ্মং ররাজ। অত্র সাঙ্গং রূপকমলঙ্কারঃ ॥৮৯॥

দ্বাভ্যাং যুগ্মকেন কৃষ্ণস্য তদানীন্তনীং চেষ্টামাহ—তত ইতি। শোভনো নাভির্মধ্যডিম্বং যস্য তৎ। উদ্ভ্রাম্য বিঘূর্ণ্য। বাহান্ অশ্বান্। গাং ভূমিম্, চরণৈশ্চরণপাতৈঃ। প্রসসার অভিদধাব। জিঘাংসন্ হন্তুমিচ্ছন্, বারণেন্দ্রং হস্তিশ্রেষ্ঠম্ ॥৯০—৯১॥

স ইতি। অনীকস্য কৌরবসৈন্যস্য মধ্যে স্থিতমিতি শেষঃ, মহেন্দ্রাবরজ ইন্দ্রানুজঃ কৃষ্ণঃ, প্রমাথী বিপক্ষালোড়নকারী। ঘনো মেঘঃ, খে আকাশে, অবনদ্ধো বেষ্টিতঃ ॥৯২॥

------------------------------------------------

এবং কৃষ্ণের ক্রোধরূপ-সূর্য্যকর্তৃক প্রকাশিত, ক্ষুরের ন্যায় তীক্ষ্ণধার, অররূপ-(ভিতরের তেরচা কাঠগুলিস্বরূপ) দলযুক্ত, কৃষ্ণেরই দেহরূপ সরোবরজাত ও তাঁহারই বাহুরূপ-নালযুক্ত সেই সুদর্শনচক্ররূপ পদ্ম শোভা পাইতে থাকিল ॥৮৯॥

তাহার পর বসুদেবনন্দন মহাত্মা কৃষ্ণ দক্ষিণহস্তদ্বারা সুন্দরনাভিযুক্ত, সূর্য্যের ন্যায় উজ্জ্বল, সহস্র বজ্রের তুল্য প্রভাবশালী ও ক্ষুরধার সেই চক্রটাকে আঘূর্ণিত করিয়া, অশ্বগুলিকে ছাড়িয়া দিয়া, রথ হইতে লাফাইয়া পড়িয়া, চরণবিন্যাসে ভূতল কম্পিত করিয়া, সিংহ যেমন মদমত্ত দর্পিত মহাহস্তীকে বধ করিবার জন্য বেগে ধাবিত হয়, সেইরূপ বেগে ভীষ্মের প্রতি ধাবিত হইলেন ॥৯০—৯১॥

বিপক্ষবিনাশকারী ও লম্বিত-পীতবসনধারী কৃষ্ণ ক্রুদ্ধ হইয়া বিপক্ষসৈন্য মধ্যস্থিত ভীষ্মের প্রতি বেগে যাইতে থাকিয়া আকাশে বিদ্যুৎপরিবেষ্টিত নূতন মেঘের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৯২॥

------------------------------------------------

৯০) ক্ষুরান্তমুদ্যম্য—রা নি। ৯২) বাল্যম্বিপীতান্তপটশ্চকাশে—পি রা,…যথা খেঽচিরভাপিনদ্ধঃ—পি,…ব্যালম্বিপীতান্তভটশ্চকাশে ঘনো যথা খেঽচিরভাভিনদ্ধঃ—বা।

তমাত্তচক্রং প্রণদন্তমুচ্চৈঃ ক্রুদ্ধং মহেন্দ্রাবরজং সমীক্ষ্য।
সর্ব্বাণি ভূতানি ভৃশং বিনেদুঃ ক্ষয়ং কুরূণামিব চিন্তয়িত্বা ॥৯৩॥
স বাসুদেবঃ প্রগৃহীতচক্রঃ সংবর্ত্তয়িষ্যন্নিব সর্ব্বলোকম্।
অভ্যুৎপতল্লোকগুরুর্ব্বভাসে ভূতানি ধক্ষ্যন্নিব ধূমকেতুঃ ॥৯৪॥
তমাদ্রবন্তং প্রগৃহীতচক্রং দৃষ্ট্বা দেবং শান্তনবস্তদানীম্।
অসম্ভ্রমং তদ্বিচকর্ষ দোর্ভ্যাং মহাধনুর্গাণ্ডিবতুল্যঘোষম্ ॥৯৫॥
উবাচ ভীষ্মস্তমনন্তপৌরুষং গোবিন্দমাজাববিমূঢ়চেতাঃ।
এহ্যেহি দেবেশ ! জগন্নিবাস ! নমোঽস্তু তে মাধব ! চক্রপাণে ! ॥৯৬॥
প্রসহ্য মাং পাতয় লোকনাথ ! রথোত্তমাৎ সর্ব্বশরণ্য ! সংখ্যে।
ত্বয়া হতস্যাপি মমাদ্য কৃষ্ণ ! শ্রেয়ঃ পরস্মিন্নিহ চৈব লোকে।
সম্ভাবিতোঽস্ম্যন্ধকবৃষ্ণিনাথ ! লোকৈস্ত্রিভির্ব্বীর ! তবাভিযানাৎ ॥৯৭॥

---

ভারতকৌমুদী

তমিতি। আত্তচক্রং গৃহীতচক্রম্। মহেন্দ্রাবরজং কৃষ্ণম্। বিনেদুরার্ত্তনাদং চক্রুঃ ॥৯৩॥
স ইতি। সংবর্ত্তয়িষ্যন্ প্রলয়ং প্রাপয়িষ্যন্। ধূমকেতুরগ্নিঃ ॥৯৪॥
তমিতি। আদ্রবন্তমভিধাবন্তম্। বিচকর্ষ কর্ষণবিরোধিসঙ্কোচং চকার ॥৯৫॥
উবাচেতি। আজৌ যুদ্ধে, অবিমূঢ়চেতাঃ কার্য্যনিরূপণপটুচিত্তঃ ॥৯৬॥

---

কৃষ্ণ ক্রুদ্ধ হইয়া চক্র ধারণ করিয়া উচ্চস্বরে বীরনাদ করতঃ আসিতেছেন দেখিয়া তত্রত্য লোকেরা কৌরবগণের বিনাশের চিন্তাই যেন করিয়া অত্যন্ত আর্ত্তনাদ করিতে লাগিল ॥৯৩॥

জগদ্গুরু কৃষ্ণ চক্র ধারণ করিয়া সমগ্র জগৎ সংহার করিবেন বলিয়াই যেন ধাবিত হইয়া, বনদহনকারী অগ্নির ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৯৪॥

কৃষ্ণ চক্র ধারণ করিয়া বেগে আগমন করিতেছেন দেখিয়া ভীষ্ম তখন বাহু-যুগলদ্বারা ধৈর্য্যসহকারে গাণ্ডীবের তুল্য গম্ভীরনাদী স্বকীয় ধনুখানাকে সঙ্কুচিত করিলেন ॥৯৫॥

এবং স্থিরচিত্ত ভীষ্ম সমরাঙ্গনে থাকিয়া অসীমশক্তিশালী কৃষ্ণকে বলিলেন— 'দেবেশ্বর ! জগতের আশ্রয় ! আসুন আসুন, মাধব ! চক্রপাণি ! আপনাকে নমস্কার করি ॥৯৬॥

---

(৯৩) ক্ষয়ং কুরূণামিতি চিন্তয়িত্বা—পি বা। (৯৪) সংবর্ত্তয়িষ্যন্নিব জীবলোকম্—পি বা। (৯৭) লোকৈস্ত্রিভিশ্চ প্রথিতপ্রভাবঃ—পি বা। ইতঃ শ্লোকাৎ পরং কিয়ন্তঃ শ্লোকা মধ্যদেশীয়পুস্তকেষ্বধিকা দৃশ্যন্তে।

রথাদবপ্লুত্য ততস্ত্বরাবান্ পার্থোঽপ্যনুদ্রুত্য যদুপ্রবীরম্ ।
জগ্রাহ পীনোত্তমলম্ববাহুং বাহ্বোর্হরিং ব্যায়তপীনবাহুঃ ॥৯৮॥
নিগৃহ্যমাণশ্চ তদাদিদেবো ভৃশং সরোষঃ কিল চাত্মযোগী ।
আদায় বেগেন জগাম বিষ্ণুর্জিষ্ণুং মহাবাত ইবৈকবৃক্ষম্ ॥৯৯॥
পার্থস্তু বিষ্টভ্য বলেন পাদৌ ভীষ্মান্তিকং তূর্ণমভিদ্রবন্তম্ ।
বলান্নিজগ্রাহ হরিং কিরীটী পদেঽথ রাজন্ ! দশমে কথঞ্চিৎ ॥১০০॥
অবস্থিতঞ্চ প্রণিপত্য কৃষ্ণং প্রীতোঽর্জ্জুনঃ কাঞ্চনচিত্রমালী ।
উবাচ কোপং প্রতিসংহরেতি গতির্ভবান্ কেশব ! পাণ্ডবানাম্ ॥১০১॥

---

ভারতকৌমুদী

প্রসহ্যেতি। প্রসহ্য বলেন। শ্রেয়ো মঙ্গলম্। সম্ভাবিতঃ সম্মানিতঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৯৭॥

রথাদিতি। অনুদ্রুত্য পশ্চাদ্‌গত্বা। পীনৌ স্থূলৌ উত্তমৌ সুন্দরৌ লম্বৌ দীর্ঘৌ চ বাহূ যস্য তম্। ব্যায়তৌ দীর্ঘৌ পীনৌ স্থূলৌ চ বাহূ যস্য সঃ ॥৯৮॥

নিগৃহ্যেতি। নিগৃহ্যমাণশ্চ ধ্রিয়মাণোঽপি। জিষ্ণুমর্জ্জুনম্ ॥৯৯॥

পার্থ ইতি। বিষ্টভ্য ধৃত্বা। নিজগ্রাহ নিবর্ত্তয়ামাস। পদে পদক্ষেপে ॥১০০॥

অবেতি। কাঞ্চনী সৌবর্ণী চিত্রা চ মালা অস্যাস্তীতি সঃ ॥১০১॥

---

জগদীশ্বর। সর্ব্বশরণ্য। আপনি যুদ্ধে বলপূর্ব্বক আমাকে রথ হইতে নিপাতিত করুন। কৃষ্ণ। আপনি আজ আমাকে বধ করিলেও ইহলোকে এবং পরলোকে আমার মঙ্গল হইবে। অন্ধকনাথ। বৃষ্ণিপতি। বীর। আপনি আমার প্রতি ধাবিত হইয়াছেন বলিয়াই আমি ত্রিভুবনের লোকের নিকট সম্মানিত হইয়াছি' ॥৯৭॥

তাহার পর দীর্ঘ এবং স্থূলবাহু অর্জ্জুনও রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর কৃষ্ণের অনুসরণ করিয়া তাঁহার স্থূল ও সুন্দর দীর্ঘ বাহুযুগল ধারণ করিলেন ॥৯৮॥

অর্জ্জুন ধারণ করিলেও তখন মহাবায়ু (ঝড়) যেমন একটা বৃক্ষকে লইয়া বেগে গমন করে, সেইরূপ আদিদেব, আত্মযোগী ও অত্যন্ত ক্রুদ্ধ কৃষ্ণ অর্জ্জুনকে লইয়াই বেগে কিয়দ্দূর গমন করিলেন ॥৯৯॥

রাজা। কৃষ্ণ বেগে ভীষ্মের দিকে যাইতেছিলেন, সেই অবস্থাতে পৃথানন্দন অর্জ্জুন বলপূর্ব্বক তাঁহার চরণযুগল ধারণ করিয়া দশম পাদক্ষেপের সময়ে বলপূর্ব্বক কোন প্রকারে তাঁহাকে নিবর্ত্তিত করিলেন ॥১০০॥

(৯৮) পার্থঃ পদাপ্লুত্য—পি বা। (৯৯) বিগৃহ্যমাণস্তু—পি,…কিল নাম যোগী—পি বা নি

ন হাস্যতে কর্ম্ম যথাপ্রতিজ্ঞং পুত্রৈঃ শপে কেশব! সোদরৈশ্চ।
অন্তং করিষ্যামি যথা কুরূণাং ত্বয়াহমিন্দ্রানুজ! সংপ্রযুক্তঃ ॥১০২॥
ততঃ প্রতিজ্ঞাং সময়ঞ্চ তস্য জনার্দ্দনঃ প্রীতমনা নিশম্য।
স্থিতঃ প্রিয়ে কৌরবসত্তমস্য রথং সচক্রঃ পুনরারুরোহ ॥১০৩॥
স তানভীষূন্ পুনরাদদানঃ প্রগৃহ্য শঙ্খং দ্বিষতাং নিহন্তা।
নিনাদয়ামাস দিশো নভশ্চ স পাঞ্চজন্যস্য রবেণ শৌরিঃ ॥১০৪॥
ব্যাবিদ্ধনিষ্কাঙ্গদকুণ্ডলং তং রজোবিকীর্ণাঞ্চিতপক্ষ্মনেত্রম্।
বিশুদ্ধদংষ্ট্রং প্রগৃহীতশঙ্খং বিচুক্রুশুঃ প্রেক্ষ্য কুরুপ্রবীরাঃ ॥১০৫॥

ভারতকৌমুদী

নেতি। হাস্যতে ত্যক্ষ্যতে। অন্তং নাশম্। সম্প্রযুক্তঃ সম্যঙ্ নিযুক্তঃ ॥১০২॥
তত ইতি। সময়ং শপথম্। প্রিয়ে প্রীতিজনকে কার্য্যে ॥১০৩॥
স ইতি। স প্রসিদ্ধঃ, অভীষূন্ অশ্বরজ্জুঃ। শৌরিঃ কৃষ্ণঃ ॥১০৪॥
ব্যাবিদ্ধেতি। ব্যাবিদ্ধানি আন্দোলিতানি নিষ্কং হারঃ অঙ্গদে কেয়ূরে কুণ্ডলে চ যস্য তম্, রজোভির্ধূলিভির্বিকীর্ণানি প্রাক্স্পৃষ্টানি পরঞ্চ অঞ্চিতানি ব্যাপ্তানি পক্ষ্মাণি লোমানি যয়োস্তে তাদৃশে নেত্রে যস্য তম্। বিশুদ্ধদংষ্ট্রং নির্ম্মলদন্তম্ ॥১০৫॥

কৃষ্ণ দাঁড়াইলে, সুবর্ণময়-বিচিত্র মাল্যধারী অর্জ্জুন সন্তুষ্ট হইয়া প্রণিপাত করিয়া কৃষ্ণকে বলিলেন— 'কেশব! তুমিই পাণ্ডবগণের উপায়; সুতরাং, তুমি ক্রোধের উপসংহার কর ॥১০১॥

কৃষ্ণ! আমি পুত্রগণ ও ভ্রাতৃগণদ্বারা শপথ করিতেছি—আমি যে বিষয়ে প্রতিজ্ঞা করিয়াছিলাম, সে কার্য্য আর ত্যাগ করিব না এবং উপেন্দ্র! তোমার নিয়োগ অনুসারে কৌরবগণকে বিনাশ করিব' ॥১০২॥

তদনন্তর অর্জ্জুনের প্রিয়কার্য্যসম্পাদনতৎপর কৃষ্ণ তাঁহার সেই প্রতিজ্ঞা ও শপথ শ্রবণ করিয়া সন্তুষ্ট হইয়া চক্র লইয়াই পুনরায় রথে আরোহণ করিলেন ॥১০৩॥

তৎপরে শত্রুহন্তা কৃষ্ণ পুনরায় বামহস্তে অশ্বরজ্জু এবং দক্ষিণহস্তে শঙ্খ ধারণ করিয়া সেই পাঞ্চজন্যশঙ্খের রবে সমস্ত দিক্ ও আকাশ নিনাদিত করিলেন ॥১০৪॥

তৎকালে তাঁহার কণ্ঠের হার, বাহুর কেয়ূর ও কর্ণের কুণ্ডল দুলিতে লাগিল এবং পূর্ব্বেই তাঁহার নয়নের লোমগুলি ধূলিতে ব্যাপ্ত হইয়াছিল, আর

(১০২) অন্তং গমিষ্যামি·· পি বা। (১০৪) বিনাদয়ামাস—রা নি। (১০৫) পদ্মনেত্রম্—রা নি।

মৃদঙ্গভেরীপটহপ্রণাদা নেমিস্বনা দুন্দুভিনিঃস্বনাশ্চ ।
সসিংহনাদাশ্চ বভূবুরুগ্রাঃ সবেদনীকেষু ততঃ কুরূণাম্ ॥১০৬॥
গাণ্ডীবঘোষঃ স্তনয়িত্নুকল্পো জগাম পার্থস্য নভো দিশশ্চ ।
জগ্মুশ্চ বাণা বিমলাঃ প্রসন্নাঃ সর্ব্বা দিশঃ পাণ্ডবচাপমুক্তাঃ ॥১০৭॥
তং কৌরবাণামধিপো জবেন ভীষ্মেণ ভূরিশ্রবসা চ সার্দ্ধম্ ।
অভ্যুদ্যযাবুদ্যতবাণপাণিঃ কক্ষং দিধক্ষন্নিব ধূমকেতুঃ ॥১০৮॥
অথার্জ্জুনায় প্রজিঘায় ভল্লান্ ভূরিশ্রবাঃ সপ্ত সুবর্ণপুঙ্খান্ ।
দুর্য্যোধনস্তোমরমুগ্রবেগং শল্যো গদাং শান্তনবশ্চ শক্তিম্ ॥১০৯॥
স সপ্তভিঃ সপ্ত শরপ্রবেকান্ সংবার্য্য ভূরিশ্রবসা প্রযুক্তান্ ।
শিতেন দুর্য্যোধনবাহুমুক্তং ক্ষুরেণ তত্তোমরমুন্মমাথ ॥১১০॥

ভারতকৌমুদী

মৃদঙ্গেতি । নেমিস্বনাঃ চক্রশব্দাঃ । অনীকেষু সৈন্যেষু ॥১০৬॥
গাণ্ডীবেতি । স্তনয়িত্নুকল্পো মেঘধ্বনিতুল্যঃ । পাণ্ডবচাপমুক্তা অর্জ্জুনধনুর্নিঃসৃতাঃ ॥১০৭॥
তমিতি । কৌরবাণামধিপো দুর্য্যোধনঃ, জবেন বেগেন । কক্ষং তৃণরাশিম্ ॥১০৮॥
অথেতি । প্রজিঘায় নিচিক্ষেপ । শান্তনবো ভীষ্মঃ ॥১০৯॥

মুখের ভিতর নির্ম্মল দন্ত ও হস্তে শঙ্খ ছিল; এহেন অর্জ্জুনকে দেখিয়া কুরুপক্ষের যোদ্ধারা কোলাহল করিয়া উঠিলেন ॥১০৫॥

তাহার পর সমস্ত কৌরবসৈন্যের মধ্যে মৃদঙ্গ, ভেরী, পটহ, রথচক্র ও দুন্দুভির শব্দ এবং ভীষণ সিংহনাদ হইতে লাগিল ॥১০৬॥

ক্রমে মেঘগর্জ্জনের ন্যায় গম্ভীর অর্জ্জুনের গাণ্ডীবধ্বনিও সমস্ত দিকে ও আকাশে প্রসৃত হইতে থাকিল এবং তাঁহার ধনু হইতে নির্গত নির্ম্মল ও সরল বাণ সকল সমস্ত দিকে যাইতে লাগিল ॥১০৭॥

এই সময়ে উত্তোলিত-বাণহস্ত কৌরবাধিপতি দুর্য্যোধন ভীষ্ম ও ভূরিশ্রবার সহিত মিলিত হইয়া তৃণরাশিদহনেচ্ছু অগ্নির ন্যায় বেগে অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥১০৮॥

তাহার পর ভূরিশ্রবা স্বর্ণপুঙ্খ সাতটা ভল্ল, দুর্য্যোধন ভয়ঙ্করবেগশালী একটা তোমর, শল্য একটা গদা এবং ভীষ্ম একটা শক্তি অর্জ্জুনের প্রতি নিক্ষেপ করিলেন ॥১০৯॥

(১০৬) মৃদঙ্গভেরীপণবপ্রণাদাঃ—রা নি। (১১০) ভূরিশ্রবসা প্রমুক্তান্…বা,…ভূরিশ্রবসা বিসৃষ্টান্—রা নি।

ততঃ শুভামাপততীং স শক্তিং বিদ্যুৎপ্রভাং শান্তনবেন মুক্তাম্।
গদাঞ্চ মদ্রাধিপবাহুমুক্তাং দ্বাভ্যাং শরাভ্যাং নিচকর্ত্ত বীরঃ ॥১১১॥
ততো ভুজাভ্যাং বলবদ্বিকৃষ্য চিত্রং ধনুর্গাণ্ডিবমপ্রমেয়ম্।
মাহেন্দ্রমস্ত্রং বিধিবৎ সুঘোরং প্রাদুশ্চকারাদ্ভুতমন্তরীক্ষে ॥১১২॥
তেনোত্তমাস্ত্রেণ ততো মহাত্মা সর্ব্বাণ্যনীকানি মহাধনুষ্মান্।
শরৌঘজালৈর্বিমলাগ্নিবর্ণৈর্নিবারয়ামাস কিরীটমালী ॥১১৩॥

---

### ভারতকৌমুদী

স ইতি। শরপ্রবেকান্ বাণশ্রেষ্ঠান্, "ক্লীবে প্রধানং প্রমুখ প্রবেকানুত্তমোত্তমাঃ" ইত্যমরঃ। শিতেন শাণপাষাণঘর্ষিতেন, ক্ষুরেণাস্ত্রেণ, উন্মমাথ চিচ্ছেদ ॥১১০॥

তত ইতি। শুভাং প্রয়োক্তুর্মঙ্গলজনিকাম, আপততীমাপতন্তীমাগচ্ছন্তীম ॥১১১॥

তত ইতি। বলবৎ সাতিশয়ম্। অপ্রমেয়ম অজ্ঞেয়প্রভাবম্ ॥১১২॥

তেনেতি। অনীকানি কৌরবসৈন্যানি। কিরীটমালী অর্জ্জুনঃ ॥১১৩॥

### ভারতভাবদীপঃ

প্রতিজ্ঞাতে ইতি ॥১—৩০॥ পিণ্ডিতান্ একস্থান্, বর্ম্মিতান্ কবচিনঃ ॥৩১—৩৮॥ আক্রন্দে যুদ্ধে ॥৩৯—৮২॥ সমুদীর্য্যমাণং বর্দ্ধমানপ্রযত্নম্ ॥৮৩—৮৬॥ অশ্বিনোরশ্বিপুত্রয়োর্নকুলসহদেবয়োঃ ॥৮৭—১০৯॥ প্রশ্বিদায় প্রেষয়ামাস ॥১১০॥ শরপ্রবেকান্ বাণশ্রেষ্ঠান্ ॥১১১—১৩৮॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৫৯॥

তখন অর্জ্জুন সাতটা বাণদ্বারা ভূরিশ্রবার সেই সাতটা ভল্লকে নিবারণ করিয়া একটা নিশিত ক্ষুরাস্ত্রদ্বারা দুর্য্যোধননিক্ষিপ্ত সেই তোমরটাকে ছেদন করিলেন ॥১১০॥

নিক্ষেপকারীর মঙ্গলজনক ও বিদ্যুতের ন্যায় উজ্জ্বল সেই ভীষ্মনিক্ষিপ্ত শক্তি এবং শল্যনিক্ষিপ্ত গদা আসিতে লাগিলে, মহাবীর অর্জ্জুন দুইটা বাণদ্বারা সে দুইটাকে ছেদন করিলেন ॥১১১॥

তাহার পর অর্জ্জুন বাহুযুগলদ্বারা বিচিত্র গাণ্ডীবধনুখানাকে অত্যন্ত আকর্ষণ করিয়া আকাশে যথাবিধানে অজ্ঞেয়প্রভাব, অতিভয়ঙ্কর ও অদ্ভুতশক্তি মাহেন্দ্র অস্ত্র আবিষ্কার করিলেন ॥১১২॥

তৎপরে মহাত্মা ও মহাধনুর্দ্ধর অর্জ্জুন সেই উত্তমাস্ত্রের প্রভাবে আবির্ভূত নির্ম্মল ও অগ্নির ন্যায় পিঙ্গলবর্ণ শরসমূহদ্বারা বিপক্ষের সমস্ত সৈন্যকে নিবারণ করিলেন ॥১১৩॥

---

(১১১) আপততীঞ্চ শক্তিম্—পি বা।

শিলীমুখাঃ পার্থধনুর্বিসৃষ্টা রথাদ্ধ্বজাগ্রাণি ধনূংষি বাহূন্।
নিকৃত্য দেহান্ বিবিশুঃ পরেষাং নরেন্দ্রনাগেন্দ্রতুরঙ্গমাণাম্ ॥১১৪॥
ততো দিশঃ সোঽনুদিশশ্চ পার্থঃ শরৈঃ সুধারৈঃ সমরে বিতত্য।
গাণ্ডীবশব্দেন মনাংসি তেষাং কিরীটমালী ব্যথয়াঞ্চকার ॥১১৫॥
তস্মিংস্তথা ঘোরতমাস্ত্রযুদ্ধে শঙ্খস্বনা দুন্দুভিনিস্বনাশ্চ।
অন্তর্হিতা গাণ্ডিবনিস্বনেন বভূবুরুগ্রাশ্চ রথপ্রণাদাঃ ॥১১৬॥
গাণ্ডীবশব্দং তমথো বিদিত্বা বিরাটরাজপ্রমুখাঃ প্রবীরাঃ।
পাঞ্চালরাজো দ্রুপদশ্চ বীরস্তং দেশমাজগ্মুরদীনসত্ত্বাঃ ॥১১৭॥
সর্ব্বাণি সৈন্যানি তু তাবকানি যতো যতো গাণ্ডিবজঃ প্রণাদঃ।
ততস্ততঃ সন্নতিমেব জগ্মুর্ন তং প্রতীপোঽভিসসার কশ্চিৎ ॥১১৮॥

ভারতকৌমুদী

শিলীতি। শিলীমুখা বাণাঃ। নিকৃত্য ছিত্বা। নাগেন্দ্রা হস্তিশ্রেষ্ঠাঃ ॥১১৪॥
তত ইতি। অনুদিশো বিদিশঃ। বিতত্য ব্যাপ্য। তেষাং পরেষাম্ ॥১১৫॥
তস্মিন্নিতি। অন্তর্হিতা অভিভূতা ইত্যর্থঃ। রথপ্রণাদা রথচক্রশব্দাঃ ॥১১৬॥
গাণ্ডীবেতি। "কপিধ্বজস্য গাণ্ডীবং গাণ্ডিবং পুংনপুংসকম্" ইত্যমরোক্তের্দীর্ঘহ্রস্বোভয়েকার-মধ্য এবায়ং শব্দঃ। বিদিত্বা আকর্ণ্য। অদীনসত্ত্বা অকাতরস্বভাবাঃ ॥১১৭॥
সর্ব্বাণীতি। সন্নতিং পরাজয়সূচিকামবনতিম্। প্রতীপঃ প্রতিকূলঃ সন্ ॥১১৮॥

তদনন্তর অর্জ্জুনের গাণ্ডীবনিক্ষিপ্ত বাণসমূহ যাইয়া বিপক্ষসৈন্যের রথধ্বজ, ধনু ও বাহু সকল ছেদন করিয়া সেই পক্ষের পদাতি, হস্তী ও অশ্বগণের দেহেও প্রবেশ করিতে লাগিল ॥১১৪॥

তাহার পর অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা সমরাঙ্গনের দিক্ ও বিদিক্ ব্যাপ্ত করিয়া গাণ্ডীবশব্দদ্বারা বিপক্ষসৈন্যের মনও বিত্রস্ত করিলেন ॥১১৫॥

সেই অতিভয়ঙ্কর অস্ত্রযুদ্ধে শঙ্খধ্বনি, দুন্দুভিধ্বনি ও ভীষণ রথচক্রের শব্দ গাণ্ডীবের শব্দে অভিভূত হইল ॥১১৬॥

তাহার পর পাঞ্চালদেশের রাজা বীর দ্রুপদ এবং বিরাটপ্রভৃতি অকাতরস্বভাব প্রধান বীরেরা সেই গাণ্ডীবের শব্দ শুনিয়া সেই স্থানে আসিলেন ॥১১৭॥

তখন যেদিকে যেদিকে গাণ্ডীবের শব্দ হইতে লাগিল, সেই দিকে সেই দিকেই আপনার সকল সৈন্য অবনত হইতে থাকিল; কিন্তু কোন সৈন্যকেই প্রতিকূল হইয়া সেই শব্দের দিকে গেল না ॥১১৮॥

(১১৪) রথান্ ধ্বজাগ্রাণি—বা ব রা নি। (১১৬) তথা ঘোরতমে প্রবৃত্তে…উগ্রাশ্বরথপ্রণাদাঃ—রা নি। (১১৭) প্রমুখা সুবীরাঃ—পি বা।

তস্মিন্ সুঘোরে নৃপ! সম্প্রহারে হতাঃ প্রবীরাঃ সরথাশ্বসূতাঃ।
গজাশ্চ নারাচনিপাততপ্তা মহাপতাকাঃ শুভরুক্মকক্ষ্যাঃ ॥১১৯॥
পরীতসত্ত্বাঃ সহসা নিপেতুঃ কিরীটিনা তত্র বিভিন্নকায়াঃ।
দৃঢ়াহতাঃ পত্রিভিরুগ্রবেগৈঃ পার্থেন ভল্লৈর্বিমলৈঃ শিতাগ্রৈঃ ॥১২০॥
নিকৃত্তযন্ত্রা নিহতেন্দ্রজালা ধ্বজা নৃপাণাং ধ্বজিনীমুখেষু।
পদাতিসংঘাশ্চ রথাশ্চ সংখ্যে হয়াশ্চ নাগাশ্চ ধনঞ্জয়েন ॥১২১॥
বাণাহতাস্তূর্ণমপেতসত্ত্বা বিস্রংস্য শস্ত্রাণ্যথ পেতুরুর্ব্ব্যাম্।
ঐন্দ্রেণ তেনাস্ত্রবরেণ রাজন্! মহাহবে ভিন্নতনুত্রকায়াঃ ॥১২২॥

## ভারতকৌমুদী

তস্মিন্নিতি। সম্প্রহারে যুদ্ধে। নারাচনিপাতেন তপ্তাঃ পীড়িতাঃ, মহত্যঃ পতাকা যেষু তে, শুভা মনোহরা রুক্মকক্ষ্যাঃ স্বর্ণনির্ম্মিতমধ্যবন্ধনরজ্জবো যেষাং তে ॥১১৯॥

পরীতেতি। পরীতসত্ত্বা তত্তদাঘাতেন গতবলাঃ। পত্রিভিঃ কঙ্কপত্রযুক্তৈঃ ॥১২০॥

নিকৃত্তেতি। নিকৃত্তানি ছিন্নানি যন্ত্রাণি কিঙ্কিণীধারকাণি যেষাং তে, নিহতানি ইন্দ্রজালানি ঐন্দ্রজালিকদ্রব্যবৎ প্রতীয়মানানি শৃঙ্গাণি যেষাং তে। হতা ইতি শেষঃ ॥১২১॥

বাণেতি। হে রাজন্! অথ, মহাহবে মহাযুদ্ধে, তেন ঐন্দ্রেণ অস্ত্রবরেণ তৎপ্রয়োগেণ হেতুনা, বাণৈস্তন্নির্গতৈঃ শরৈরাহতাঃ, অতএব ভিন্না বিদীর্ণাঃ তনুত্রকায়া বর্ম্মদেহা যেষাং তে তাদৃশাঃ কৌরবসৈন্যাঃ, অপেতসত্ত্বাস্তিরোহিতবলাঃ সন্তঃ, শস্ত্রাণি স্বস্বধৃতান্যায়ুধানি, বিস্রংস্য অবসাদেন হস্তশৈথিল্যাদেব নিপাত্য উর্ব্ব্যাং ভূতলে পেতুঃ ॥১২২॥

---

রাজা! সেই ভীষণ যুদ্ধে, রথ, অশ্ব ও সারথির সহিত প্রধান প্রধান বীরেরা নিহত হইতে লাগিলেন এবং বিশাল পতাকাসমন্বিত ও সুন্দর স্বর্ণরজ্জুবদ্ধ হস্তী সকল অর্জ্জুনের নারাচের আঘাতে পীড়িত হইতে থাকিল ॥১১৯॥

কিরীটধারী অর্জ্জুনের ভয়ঙ্করবেগযুক্ত, কঙ্কপত্রসমন্বিত, নির্ম্মল ও সুধার ভল্লসমূহের আঘাতে বহুতর সৈন্যই বিদীর্ণদেহ, ভীষণ আহত ও দুর্ব্বল হইয়া তৎক্ষণাৎ সেইস্থানে পতিত হইতে লাগিল ॥১২০॥

অর্জ্জুন বিপক্ষসৈন্যের সম্মুখবর্ত্তী রাজগণের ধ্বজগুলির কিঙ্কিণীযন্ত্র ও উজ্জ্বল শৃঙ্গসকল ছেদন করিলেন এবং যুদ্ধে পদাতি, রথ, অশ্ব ও হস্তীসকল বিনাশ করিলেন ॥১২১॥

রাজা! ক্রমে মহাযুদ্ধে সেই দারুণ ঐন্দ্র অস্ত্র হইতে বাণসকল নির্গত হইয়া আঘাত করিতে থাকিলে এবং বর্ম্ম ও দেহ বিদারণ করিতে লাগিলে,

---

(১২০) ভিন্নতনুত্রকায়াঃ। দৃঢ়ং হতাঃ—রা নি। (১২১) নিহতেন্দ্রকীলাঃ—রা নি। (১২২) বিষ্টভ্য গাত্রাণি নিপেতুরুর্ব্ব্যাম্—রা নি।

ততঃ শরৌঘৈর্নিশিতৈঃ কিরীটিনা নৃদেহশস্ত্রক্ষতলোহিতোদা।
নদী সুঘোরা নরমেদফেনা প্রবর্ত্তিতা তত্র রণাজিরে বৈ ॥১২৩॥
বেগেন সাতীব পৃথুপ্রবাহা পরেতনাগাশ্বশরীরতীরা।
নরেন্দ্রমজ্জোচ্ছ্রিতমাংসপঙ্কা প্রভূতরক্ষোগণভূতসেবিতা ॥১২৪॥
শিরঃকপালাকুলকেশশাদ্বলা শরীরসংঘাতসহস্রবাহিনী।
বিকীর্ণনানাকবচোর্ম্মিসঙ্কুলা নরাশ্বনাগাস্থিশরীরশর্করা ॥১২৫॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

অথার্জ্জুনপ্রবর্ত্তিতাং রক্তনদীং বর্ণয়তি। তত ইতি। ততঃ কিরীটিনা অর্জ্জুনেন, নিশিতৈঃ শরৌঘৈঃ, তত্র রণাজিরে সমরাঙ্গনে, নৃদেহানাং শস্ত্রক্ষতলোহিতানি তচ্ছরৌঘবিদারণনিবন্ধনানি রুধিরাণ্যেব উদকানি জলানি যস্যাঃ সা, নরাণাং মেদা ধাতুবিশেষা এব ফেনা যস্যাঃ সা চ, সুঘোরা কাচিন্নদী প্রবর্ত্তিতা ॥১২৩॥

নন্থ তস্যাস্তীরাদীনি কানীত্যাকাঙ্ক্ষায়াং দ্বাভ্যাং যুগ্মকেন তদ্বর্ণয়তি বেগেনেতি। সা নদী, অতীব বেগেন যুক্তেতি শেষঃ, পৃথুর্মহান্ প্রবাহো যস্যাঃ সা, পরেতানাং মৃতানাং নাগানাং হস্তিনামশ্বানাঞ্চ শরীরাণ্যেব উচ্চত্বাত্তীরাণি যস্যাঃ সা, নরেন্দ্রাণাং নৃপতিতানাং রাজ্ঞাং মজ্জানি ধাতুবিশেষা উচ্ছ্রিতানি প্রবাহাদূর্দ্ধং গতানি মাংসানি চৈব পঙ্কাঃ কর্দ্দমা যস্যাঃ সা, তথা প্রভূতৈঃ প্রচুরৈঃ রক্ষোগণৈরদৃশ্যৈ রাক্ষসগণৈঃ ভূতৈর্দেবযোনিবিশেষৈশ্চ সেবিতা। শিরঃকপালানাম আকুলা বিশৃঙ্খলাঃ কেশা এব শাদ্বলাস্তৃণপূর্ণদেশা যস্যাঃ সা, শৈবালপুঞ্জরূপাণাং শরীরসংঘাতানাং সহস্রং বহতীতি সা, বিকীর্ণানি নানা কবচান্যেব উর্ম্ময়স্তরঙ্গাস্তৈঃ সঙ্কুলা ব্যাপ্তা, তথা নরাণামশ্বানাং নাগানাং হস্তিনাঞ্চ অস্থিশরীরাণি শরীরাণামস্থীন্যেব শর্করাঃ ক্ষুদ্রপ্রস্তরখণ্ডা যস্যাং সা চ। অস্থিশরীরেতি বা রাজদন্তাদিত্বাচ্ছরীর-পদস্য পরনিপাতঃ ॥১২৪—১২৫॥

কৌরবসৈন্যেরা সত্বরই দুর্ব্বল হইয়া আপন আপন অস্ত্র ত্যাগ করিয়া ভূতলে পতিত হইতে থাকিল ॥১২২॥

তাহার পর অর্জ্জুন নিশিত বাণসমূহদ্বারা সেই সমরাঙ্গনে একটা অতিভীষণ নদী উৎপাদন করিলেন—অস্ত্রক্ষত মানুষের দেহের রক্তই তাহার জল এবং মেদই তাহার ফেন হইল ॥১২৩॥

সেই নদীটার গুরুতর বেগ ও বিশাল প্রবাহ ছিল, মৃত হস্তী ও অশ্বসমূহের শরীরই তাহার তীর হইয়াছিল, ক্ষত্রিয়গণের মজ্জা ও মাংস কর্দ্দমস্বরূপ ছিল এবং অদৃশ্য বহুতর রাক্ষস ও ভূত তাহার সেবা করিতেছিল। আর মস্তক ও কপালের বিশৃঙ্খল কেশগুলি তাহার তৃণচ্ছন্ন দেশ ছিল, সে নদীটা শৈবালপুঞ্জ-

(১২৫) প্রবিশীর্ণনানা—রা নি।

গোমায়ুশালাবৃকগৃধ্রকঙ্কৈঃ ক্রব্যাদসংঘৈশ্চ তরক্ষুভিশ্চ
উপেতকূলাং দদৃশুর্মনুষ্যাঃ ক্রূরাং মহাবৈতরণীপ্রকাশাম্ ॥১২৬॥
প্রবর্ত্তিতামর্জ্জুনবাণসংঘৈর্মেদোবসাসৃক্প্রবহাং সুভীমাম্।
হতপ্রবীরাঞ্চ তথৈব দৃষ্ট্বা সেনাং কুরূণামথ ফাল্গুনেন ॥১২৭॥
তে চেদিপাঞ্চালকরূষমৎস্যাঃ পার্থাশ্চ সর্ব্বে সহিতাঃ প্রণেদুঃ।
জয়প্রমত্তাঃ পুরুষপ্রবীরাঃ সংত্রাসয়ন্তঃ কুরুযোধবীরান্ ॥১২৮॥ (যুগ্মকম্)
হতপ্রবীরাণি বলানি দৃষ্ট্বা কিরীটিনা শত্রুভয়াবহেন।
বিত্রাস্য সেনাং ধ্বজিনীপতীনাং সিংহো মৃগাণামিব যূথসংঘান্ ॥১২৯॥
বিনেদতুস্তাবতিহর্ষযুক্তৌ গাণ্ডীবধন্বা চ জনার্দ্দনশ্চ।
ততো রবিং সংহৃতরশ্মিজালং দৃষ্ট্বা ভৃশং শস্ত্রপরিক্ষতাঙ্গাঃ ১৩০॥

ভারতকৌমুদী

গোমাযি্বতি। তত্রত্যা মনুষ্যাঃ, গোমায়বঃ শৃগালাঃ, শালাবৃকাঃ কুক্কুরাঃ, গৃধ্রাঃ কঙ্কাশ্চ পক্ষিবিশেষাস্তৈঃ, ক্রব্যাদসংঘৈর্ব্বনবিড়ালাদিভির্মাংসভোজিভিশ্চ, তরক্ষুভির্ব্যাঘ্রবিশেষৈশ্চ, উপেতং মাংসাদিভক্ষণায় প্রাপ্তং কূলং তীরং যস্যাস্তাম্, মহাবৈতরণী যমদ্বারস্থনদীব প্রকাশত ইতি তাম্, ক্রূরাং ভীষণাং তাং নদীং দদৃশুঃ ॥১২৬॥

প্রবর্ত্তিতামিতি। মেদাংসি বসাশ্চ ধাতুবিশেষান্ অসৃঞ্জি রক্তানি চ প্রবহতীতি তাম্। হতাঃ প্রবীরা যস্যাস্তাম্। ফাল্গুনেনার্জ্জুনেন। প্রণেদুঃ সিংহনাদং চক্রুঃ ॥১২৭—১২৮॥

স্বরূপ শরীরসমূহ বহন করিতেছিল এবং বহু স্থানে নিক্ষিপ্ত বহুতর কবচরূপ তরঙ্গে ব্যাপ্ত ছিল; আর মানুষ, হস্তী ও অশ্বের অস্থিগুলিই তাহার কাঁকর হইয়াছিল ॥১২৪—১২৫॥

তখন তত্রত্য লোকেরা দেখিতে লাগিল—শৃগাল, কুকুর, শকুন, হাড়গিলা, বনবিড়ালপ্রভৃতি মাংসভোজী জন্তু ও চিতাবাঘ মহাবৈতরণী নদীর তুল্য ভীষণ সেই রক্তনদীর তীরে আসিয়া উপস্থিত হইতে লাগিল ॥১২৬॥

অর্জ্জুনের বাণসমূহ মেদ, বসা ও রক্তবাহিনী অতি ভয়ঙ্কর একটা নদী উৎপাদন করিয়াছে এবং অর্জ্জুন প্রধান প্রধান বীরদিগকে বিনাশ করিয়াছেন, এহেন কৌরবসৈন্য দেখিয়া চেদি, পাঞ্চাল, করূষ ও মৎস্যদেশীয় প্রধান বীরপুরুষেরা এবং পাণ্ডবেরা সকলে মিলিত ও জয়োন্মত্ত হইয়া কুরুপক্ষীয় বীরযোদ্ধৃগণকে ভীত করিতে থাকিয়া সিংহনাদ করিতে লাগিলেন ॥১২৭—১২৮॥

(১২৬) শ্বকঙ্কশালাবৃকগৃধ্রকাকৈঃ—রা নি। (১২৮) জয়প্রগল্ভাঃ—রা নি।
(১৩০)···সংবৃতরশ্মিজালম্—রা নি।

তদৈন্দ্রমস্ত্রং বিততঞ্চ ঘোরমসহ্যদ্বীক্ষ্য যুগান্তকল্পম্ ।
অথাপযানং কুরবঃ সভীষ্মাঃ সদ্রোণদুর্য্যোধনবাহ্লিকাশ্চ ॥১৩১॥
চক্রুর্নিশাং সন্ধিগতাং সমীক্ষ্য বিভাবসোর্লোহিতরাগযুক্তাম্ ।
অবাপ্য কীর্ত্তিঞ্চ যশশ্চ লোকে বিজিত্য শত্রূংশ্চ ধনঞ্জয়োঽপি ॥১৩২॥
যযৌ নরেন্দ্রৈঃ সহ সোদরৈশ্চ সমাপ্তকর্ম্মা শিবিরং নিশায়াম্ ।
ততঃ প্রজজ্ঞে তুমুলঃ কুরূণাং নিশামুখে ঘোরতমঃ প্রণাদঃ ॥১৩৩॥
(কুলকম্)

রণে রথানামযুতং নিহত্য হতা গজাঃ সপ্তশতার্জ্জুনেন ।
প্রাচ্যাশ্চ সৌবীরগণাশ্চ সর্ব্বে নিপাতিতাঃ ক্ষুদ্রকমালবাশ্চ ॥১৩৪॥

ভারতকৌমুদী

হতেতি । ধ্বজিনীপতীনাং সেনাপতীনাম্ । বিনেদতুঃ সিংহনাদং চক্রতুঃ । বিততং সমরাঙ্গনে বিস্তৃতম্ । যুগান্তকল্পং প্রলয়কালীনাগ্নিতুল্যম্ । অপযানং শিবিরে প্রস্থানম্ । সন্ধিগতাং দ্বদিনয়োঃ সংযোগপ্রাপ্তাম্ । "শৌর্য্যাদিপ্রভবা কীর্ত্তির্দানাদিপ্রভবং যশঃ" ইতি মহাজনোক্তেঃ কীর্ত্তিযশসোর্ভেদঃ । সোদরৈর্ভ্রাতৃভিঃ । সমাপ্তং কর্ম্ম শত্রুজয়কার্য্যং যস্য সঃ । প্রণাদো বিষাদকোলাহলঃ ॥১২৯ – ১৩৩॥

রণ ইতি । সপ্ত শতানি যেষাং তে । বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥১৩৪॥

আর শত্রুগণের ভীতিজনক অর্জ্জুন প্রধান প্রধান বীরদিগকে বধ করিয়াছেন দেখিয়া কৃষ্ণ এবং অর্জ্জুনও অত্যন্ত আনন্দিত হইয়া সিংহ যেমন মৃগসমূহকে বিত্রস্ত করে, সেইরূপ বিপক্ষ সেনাপতিগণের সৈন্যগণকে বিত্রস্ত করিয়া সিংহনাদ করিতে লাগিলেন। ক্রমে সূর্য্য আপন কিরণসমূহকে উপসংহৃত করিয়াছেন, তাঁহার লোহিবর্ণরঞ্জিত সন্ধ্যাকাল উপস্থিত হইয়াছে এবং ভয়ঙ্কর ঐন্দ্রাস্ত্রও প্রলয়কালের অগ্নিরাশির ন্যায় বিস্তৃত হইয়া পড়িয়াছে, ইহা দেখিয়া অস্ত্রাঘাতে ক্ষতবিক্ষত-দেহ ভীষ্ম, দ্রোণ, দুর্য্যোধন ও বাহ্লিকপ্রভৃতি কৌরবপক্ষীয় যোদ্ধারা সে দিনের মত যুদ্ধ করিয়া শিবিরে প্রস্থান করিলেন। ওদিকে অর্জ্জুনও শত্রুবিজয়পূর্ব্বক জগতে কীর্ত্তি ও যশ লাভ এবং সে দিনের মত কার্য্য শেষ করিয়া সেই সন্ধ্যাকালে রাজগণ ও ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া শিবিরে গমন করিলেন। তাহার পর সেই সন্ধ্যাকালে কৌরবগণের মধ্যে তুমুল ও ভয়ঙ্কর বিষাদকোলাহল হইতে লাগিল—॥১২৯—১৩৩॥

'অর্জ্জুন আজ যুদ্ধে দশসহস্র রথি ও সপ্তশত হস্তী সংহার করিয়া পূর্ব্বদেশীয়, সৌবীরদেশীয়, ক্ষুদ্রকদেশীয় ও মালবদেশীয় সকল সৈন্যকে নিপাতিত করিয়াছেন ॥১৩৪॥

বলানি চ মমর্দ্দাশু নড্বলানীব কুঞ্জরঃ।
মৃদ্নন্ রথেভ্যো রথিনো গজেভ্যো গজযোধিনঃ ॥১৪॥
সাদিনশ্চাশ্বপৃষ্ঠেভ্যো ভূমৌ চাপি পদাতিনঃ।
গদয়া ব্যধমৎ সর্ব্বান্ বাতো বৃক্ষানিবৌজসা ॥১৫॥
ভীমসেনো মহাবাহুস্তব পুত্রস্য বৈ বলে।
সাপি মজ্জাবসামাংসৈঃ প্রদিগ্ধা রুধিরেণ চ ॥১৬॥
অদৃশ্যত মহারৌদ্রা গদা নাগাশ্বপাতনী।
তত্র তত্র হতৈশ্চাপি মনুষ্যগজবাজিভিঃ ॥১৭॥
রণাঙ্গনং সমভবন্মৃত্যোরাবাসসন্নিভম্।
পিনাকমিব রুদ্রস্য ক্রুদ্ধাস্যাভিঘ্নতঃ পশূন্ ॥১৮॥
যমদণ্ডোপমামুগ্রামিন্দ্রাশনিসমস্বনাম্।
দদৃশুর্ভীমসেনস্য রৌদ্রাং বিশসনীং গদাম্ ॥১৯॥ (কুলকম্)

ভারতকৌমুদী

বলানীতি। নড্বলানি নলবহুলানি স্থানানি, "নলপ্রায়ে নড্বান্ নড্বল ইত্যপি" ইত্যমরঃ ॥১৪॥

সাদিন ইতি। সাদিন আরোহিণঃ। ব্যধমৎ ন্যপাতয়ৎ। প্রদিগ্ধা লিপ্তা। নাগা হস্তিনঃ অশ্বাশ্চ পাত্যন্তে অনয়েতি নাগাশ্বপাতনী। পিনাকং নাম ধনুঃ। পশূন্ প্রাণিনঃ। বিশস্যন্তে হিংস্যন্তে অনয়েতি বিশসনী তাম্ ॥১৫—১৯॥

কালের ন্যায় যুদ্ধে বিপক্ষসৈন্যসংহার, উরুবেগে রথসমূহাকর্ষণ এবং রথ ও অশ্ব-সমূহকে নিষ্পেষণ করিতে থাকিয়া যুগান্তকালীন অগ্নির ন্যায় যুদ্ধে বিচরণ করিতে লাগিলেন ॥১২—১৩॥

হস্তী যেমন নলযুক্ত স্থানকে নিষ্পেষণ করে, সেইরূপ ভীমসেন রথ হইতে রথীদিগকে এবং হস্তী হইতে হস্তিযোধিগণকে নিপাতিত করতঃ সত্বরই বিপক্ষ-সৈন্য নিষ্পেষণ করিতে থাকিলেন ॥১৪॥

বায়ু যেমন বৃক্ষসমূহকে নিপাতিত করে, সেইরূপ মহাবাহু ভীমসেন গদাদ্বারা বলপূর্ব্বক অশ্বপৃষ্ঠ হইতে সকল আরোহীকে এবং ভূতলে সমস্ত পদাতিকে নিপাতিত করিতে লাগিলেন। রাজা! তখন আপনার পুত্রের সৈন্যমধ্যে হস্তী ও অশ্বনাশিনী এবং মহাভীষণা ভীমসেনের সেই গদাটাকে রক্ত, মাংস, বসা ও মজ্জায় লিপ্ত দেখা যাইতে লাগিল। ভিন্ন ভিন্ন স্থানে মানুষ, হস্তী ও অশ্ব

(১৭)…মহারৌদ্রী গদা নাগাশ্বঘাতিনী—পি বা। (১৮)…আপানসন্নিভম্…পি, আঘাত-সন্নিভম্…বা।

আবিধ্যতো গদাং তস্য কৌন্তেয়স্য মহাত্মনঃ।
বভৌ রূপং মহাঘোরং কালস্যেব যুগক্ষয়ে ॥২০॥
তং তথা মহতীং সেনাং দ্রাবয়ন্তং পুনঃ পুনঃ।
দৃষ্ট্বা মৃত্যুমিবায়ান্তং সর্ব্বে বিমনসোঽভবন্ ॥২১॥
যতো যতঃ প্রেক্ষতে স্ম গদামুদ্যম্য পাণ্ডবঃ।
তেন তেন স্ম দীর্য্যন্তে সর্ব্বসৈন্যানি ভারত ! ॥২২॥
প্রদারয়ন্তং সৈন্যানি বলেনামিতবিক্রমম্।
গ্রসমানমনীকানি ব্যাদিতাস্যমিবান্তকম্ ॥২৩॥
তং তথা ভীমকর্ম্মাণং প্রগৃহীতমহাগদম্।
দৃষ্ট্বা বৃকোদরং ভীষ্মঃ সহসৈব সমভ্যয়াৎ ॥২৪॥
মহতা রথঘোষেণ রথেনাদিত্যবর্চসা।
ছাদয়ন্ শরবর্ষেণ পর্জ্জন্য ইব বৃষ্টিমান্ ॥২৫॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

আবিধ্যত ইতি। আবিধ্যতো লক্ষ্যেষু চালয়তঃ। কালস্য রুদ্রস্য ॥২০॥
তমিতি। দ্রাবয়ন্তং বিনাশয়ন্তম্। সর্ব্বে কৌরবসৈন্যাঃ, বিমনসো বিষণ্ণচিত্তাঃ ॥২১॥
যত ইতি। যতো যতো যত্র যত্র। তেন তেন তত্র তত্র। দীর্য্যন্তে ভজ্যন্তে ॥২২॥
প্রেতি। ব্যাদিতাস্যং প্রকটিতমুখম্। সমভ্যয়াৎ সমভ্যধাবৎ। পর্জ্জন্যো মেঘঃ ॥২৩—২৫॥

নিহত হওয়ায় সমরস্থলটা মৃত্যুর বাসস্থানের ন্যায় হইয়া পড়িল। আর ইন্দ্রের বজ্রের ন্যায় শব্দকারিণী, সর্ব্বসংহারিণী ও ভীষণাকৃতি ভীমের সেই গদাটাকে, প্রলয়কালে ক্রুদ্ধ ও প্রাণিসংহারে প্রবৃত্ত রুদ্রের পিনাকধনুর তুল্য এবং যমের দণ্ডের সমান সকলে দেখিতে লাগিল ॥১৫---১৯॥

গদাসঞ্চালনকারী মহাত্মা ভীমসেনের মহাভয়ঙ্কর মূর্ত্তিটা তখন প্রলয়কালীন মহাকালের মূর্ত্তির ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥২০॥

ভীমসেনকে সেইভাবে বার বার বিশাল সৈন্য সংহার করিতে করিতে মৃত্যুর ন্যায় আসিতে দেখিয়া কৌরবসৈন্যেরা সকলে বিষণ্ণচিত্ত হইয়া পড়িল ॥২১॥

ভরতনন্দন! ভীমসেন গদা উত্তোলন করিয়া যে যে দিকে দৃষ্টিপাত করিতে লাগিলেন, সেই সেই দিকেই আপনার সমস্ত সৈন্য বিচ্ছিন্ন হইতে লাগিল ॥২২॥

অসাধারণবিক্রমশালী ও ভীমকর্ম্মা ভীমসেন বিশাল গদা ধারণ করিয়া বলপূর্ব্বক কৌরবসৈন্য বিচ্ছিন্ন করিতেছেন এবং বিবৃতবদন যমের ন্যায় কৌরব-সৈন্য গ্রাস করিতেছেন—ইহা দেখিয়া ভীষ্ম বৃষ্টিকারী মেঘের ন্যায় বাণবর্ষণদ্বারা

তমায়ান্তং তথা দৃষ্ট্বা ব্যাত্তাননমিবান্তকম্।
ভীষ্মং ভীমো মহাবাহুঃ প্রত্যুদীয়াদমর্ষিতঃ ॥২৬॥
তস্মিন্ ক্ষণে সাত্যকিঃ সত্যসন্ধঃ শিনিপ্রবীরোঽভ্যপতৎ পিতামহম্।
নিঘ্নন্নমিত্রান্ ধনুষা দৃঢ়েন সংকম্পয়ংস্তব পুত্রস্য সেনাম্ ॥২৭॥
তং যান্তমশ্বৈরজতপ্রকাশৈঃ শরান্ বপন্তং নিশিতান্ সুপুঙ্খান্।
নাশক্নুবন্ বারয়িতুং তদানীং সর্ব্বে গণা ভারত ! যে ত্বদীয়াঃ ॥২৮॥
অবিধ্যদেনং দশভিঃ পৃষৎকৈরলম্বুষো রাক্ষসোঽসৌ তদানীম্।
শরৈশ্চতুর্ভিঃ প্রতিবিধ্য তঞ্চ নপ্তা শিনেরভ্যপতদ্রথেন ॥২৯॥

## ভারতকৌমুদী

তমিতি। ব্যাত্তাননং বিবৃতবদনম্। প্রত্যুদীয়াৎ প্রত্যুদগচ্ছৎ ॥২৬॥
তস্মিন্নিতি। সত্যসন্ধো যথার্থপ্রতিজ্ঞঃ, শিনিপ্রবীরঃ শিনিবংশ্যেষু শ্রেষ্ঠবীরঃ ॥২৭॥
তমিতি। রজতপ্রকাশৈ রৌপ্যতুল্যশুভ্রবর্ণৈঃ, বপন্তং নিক্ষিপন্তম্ ॥২৮॥
অবিধ্যদিতি। এনং সাত্যকিম্, পৃষৎকৈর্বাণৈঃ। শিনের্নপ্তা পৌত্রঃ সাত্যকিঃ ॥২৯॥

তাঁহাকে আবৃত করিতে থাকিয়া, সূর্য্যের ন্যায় উজ্জ্বল রথে আরোহণ করিয়া, সেই রথের বিশাল শব্দের সহিত সত্বর ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥২৩—২৫॥

বিবৃতবদন যমের ন্যায় ভীষ্মকে আসিতে দেখিয়া ক্রুদ্ধ মহাবাহু ভীমসেনও সেই দিকে ধাবিত হইলেন ॥২৬॥

সেই সময়ে সত্যপ্রতিজ্ঞ ও শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকি দৃঢ় ধনুর্দ্বারা শত্রুসংহার করিতে থাকিয়া এবং আপনার পুত্রের সৈন্যগণকে কম্পিত করিয়া বেগে ভীষ্মের দিকে আসিতে লাগিলেন ॥২৭॥

ভরতনন্দন! সাত্যকি রৌপ্যের ন্যায় শুভ্রবর্ণ-ঘোটক-চালিত রথে আরোহণ করিয়া শিলাশাণিত ও সুন্দরপুঙ্খ বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিয়া আসিতে লাগিলে, আপনার পক্ষে যাঁহারা ছিলেন, সেই যোদ্ধারা তখন তাঁহাকে বারণ করিতে সমর্থ হইলেন না ॥২৮॥

তবে রাক্ষস অলম্বুষ তখন দশটা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিল; পরে সাত্যকিও চারিটা বাণদ্বারা অলম্বুষকে প্রতিবিদ্ধ করিয়া রথারোহণে গমন করিতেই লাগিলেন ॥২৯॥

(২৭)...তব পুত্রস্য সৈন্যম্—রা নি।

অম্বাগতং বৃষ্ণিবরং নিশম্য তং শক্রমধ্যে পরিবর্ত্তমানম্।
প্রদ্রাবয়ন্তং কুরুপুঙ্গবাংশ্চ পুনঃ পুনশ্চ প্রণদন্তমাজৌ।
যোধাস্ত্বদীয়াঃ শরবর্ষৈরবর্ষন্ মেঘা যথা ভূধরমম্বুবেগৈঃ ॥৩০॥
তথাপি তং ধারয়িতুং ন শেকুর্মধ্যন্দিনে সূর্য্যমিবাপতন্তম্।
ন তত্র কশ্চিন্ন বিষণ্ণ আসীদৃতে রাজন্! সোমদত্তস্য পুত্রাৎ ॥৩১॥
স হ্যাদদানো ধনুরুগ্রবেগং ভূরিশ্রবা ভারত! সৌমদত্তিঃ।
দৃষ্ট্বা রথান্ স্বান্ ব্যপনীয়মানান্ প্রত্যুদ্যযৌ সাত্যকিং যোদ্ধুমিচ্ছন্ ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে চতুর্থদিবসযুদ্ধে সাত্যকিভূরিশ্রবঃসমাগমে
দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

অম্বিতি। অম্বাগতং ভীমাৎ পরমুপস্থিতম্, বৃষ্ণিবরং সাত্যকিম্, নিশম্য দৃষ্ট্বা। প্রদ্রাবয়ন্তং মর্দ্দয়ন্তম্। ভূধরং পর্ব্বতম্, অম্বুবেগৈঃ বেগবদ্বৃষ্টিভিঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

তথেতি। ধারয়িতুং তত্রৈবাবস্থাপয়িতুম্। বিষণ্ণো নাসীদিতি ন। ঋতে বিনা ॥৩১॥

স ইতি। আদদানো গৃহ্নন্। ব্যপনীয়মানান্ সাত্যকিনা অপসার্য্যমাণান্ ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

**ভীমের পরে সাত্যকি আসিয়াছেন এবং তিনি শত্রুমধ্যে রহিয়াছেন, কুরুপক্ষীয় প্রধান সৈন্যদিগকে পীড়ন করিতেছেন ও যুদ্ধমধ্যে বার বার সিংহনাদ করিতেছেন, ইহা দেখিয়া মেঘ যেমন পর্ব্বতের উপরে বারিবর্ষণ করে, সেইরূপ আপনার পক্ষের যোদ্ধারা তাঁহার উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৩০॥**

**রাজা! তথাপি মধ্যাহ্নকালে সূর্য্যের ন্যায় আগমনপ্রবৃত্ত সাত্যকিকে তাঁহারা বারণ করিতে সমর্থ হইলেন না; বরং একমাত্র ভূরিশ্রবা ব্যতীত অপর কেহ যে বিষণ্ণ হইল না, তাহা নহে ॥৩১॥**

**কারণ, ভরতনন্দন! সোমদত্তপুত্র ভূরিশ্রবা তখন স্বপক্ষীয় রথীদিগকে পলায়ন করিতে দেখিয়া ভয়ঙ্করবেগশালী একখানা ধনু ধারণ করিয়া সাত্যকির সহিত যুদ্ধ করিবার জন্য তাঁহার প্রতি ধাবিত হইলেন" ॥৩২॥**

---

(৩০)…বৃষ্ণিবীরং নিশম্য—পি বা। (৩১) নাশক্নুবন্ বারয়িতুং বরিষ্ঠং মধ্যন্দিনে—পি বা। (৩২) স বৈ সমাদায় ধনুর্মহাত্মা—রা নি। * '…ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি।

# ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

সঞ্জয় উবাচ।

ততো ভূরিশ্রবা রাজন্! সাত্যকিং নবভিঃ শরৈঃ।
প্রাবিধ্যদ্ভৃশসংক্রুদ্ধস্তোত্ত্রৈরিব মহাদ্বিপম্ ॥১॥
কৌরবং সাত্যকিশ্চাপি শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
অবারয়দমেয়াত্মা সর্ব্বলোকস্য পশ্যতঃ ॥২॥
ততো দুর্য্যোধনো রাজা সোদর্য্যৈঃ পরিবারিতঃ।
সৌমদত্তিং রণে যত্তং সমন্তাৎ পর্য্যবারয়ৎ ॥৩॥
তথৈব পাণ্ডবাঃ সর্ব্বে সাত্যকিং তরসা রণে।
পরিবার্য্য স্থিতাঃ সংখ্যে সমন্তাৎ সুমহৌজসঃ ॥৪॥
ভীমসেনস্তু সংক্রুদ্ধো গদামুদ্যম্য ভারত!।
দুর্য্যোধনমুখান্ সর্ব্বান্ পুত্ত্রাংস্তে পর্য্যবারয়ৎ ॥৫॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। তোত্ত্রৈরঙ্কুশবিশেষৈঃ, মহাদ্বিপং মহাহস্তিনম্ ॥১॥
কৌরবমিতি। কৌরবং কুরুবংশোৎপন্নং ভূরিশ্রবসম্। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ ॥২॥
তত ইতি। সৌমদত্তিং ভূরিশ্রবসম্, যত্তং যত্নবন্তম্ ॥৩॥
তথেতি। তরসা বেগেন। সংখ্যায়তে মহত্তয়া কথ্যতে ইতি সংখ্যস্তস্মিন্ ॥৪॥

সঞ্জয় বলিলেন—"রাজা! তাহার পর অত্যন্তক্রুদ্ধ ভূরিশ্রবা, অঙ্কুশদ্বারা মহাহস্তীর ন্যায় নয়টা বাণদ্বারা সাত্যকিকে বিদ্ধ করিলেন ॥১॥

অসাধারণশক্তিশালী সাত্যকিও সমস্ত লোকের সমক্ষে অবনতপর্ব্ব বহুতর বাণদ্বারা ভূরিশ্রবাকে বারণ করিলেন ॥২॥

তাহার পর রাজা দুর্য্যোধন সহোদরগণে পরিবেষ্টিত হইয়া সকল দিক্ হইতে যুদ্ধে যত্নবান্ ভূরিশ্রবাকে (রক্ষার জন্য) পরিবেষ্টন করিলেন ॥৩॥

সেইরূপই মহাবল পাণ্ডবেরা সকলেও বেগে যাইয়া সাত্যকিকে পরিবেষ্টন করিয়া মহাযুদ্ধভূমিতে অবস্থান করিতে লাগিলেন ॥৪॥

ভরতনন্দন! ক্রমে মহাক্রুদ্ধ ভীমসেন গদা উত্তোলন করিয়া দুর্য্যোধন-প্রভৃতি আপনার পুত্ত্রগণকে বারণ করিতে থাকিলেন ॥৫॥

(১)...আবিধ্যৎ- রা নি। (২)...সাত্যকিশ্চৈব—রা নি। (৩)...রণে যত্তঃ—রা নি।
(৪) তথৈব পাণ্ডবাঃ—রা নি।

তথৈব তু সুতাস্তুভ্যং ভীমসেনং মহারথম্।
দুর্য্যোধনমুখাঃ সর্ব্বে সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥৬॥
রথৈরনেকসাহস্রৈঃ ক্রোধামর্ষসমন্বিতঃ।
নন্দকস্তব পুত্রস্তু ভীমসেনং মহাবলম্ ॥৭॥
বিব্যাধ বিশিখৈঃ ষড়্ভিঃ কঙ্কপত্রৈঃ শিলাশিতৈঃ।
দুর্য্যোধনস্তদা রাজন্! ভীমসেনং মহারথম্ ॥৮॥
আজঘানোরসি ক্রুদ্ধো মার্গণৈর্নবভিঃ শিতৈঃ।
ততো ভীমো মহাবাহুঃ স্বরথং সুমহাবলঃ ॥৯॥
আরুরোহ রথশ্রেষ্ঠং বিশোকঞ্চেদমব্রবীৎ।
এতে মহারথাঃ শূরা ধার্ত্তরাষ্ট্রাঃ সমাগতাঃ ॥১০॥
মামেব ভৃশসংক্রুদ্ধা হন্তুমভ্যুদ্যতা যুধি।
মনোরথদ্রুমোঽস্মাকং চিন্তিতো বহুবার্ষিকঃ ॥১১॥
সফলঃ সূত! চাদ্যেহ যোঽহং পশ্যামি সোদরান্।
যত্রাশোক! সমুৎক্ষিপ্তা রেণবো রথনেমিভিঃ ॥১২॥
প্রযান্ত্যন্তরিক্ষং হি শরবৃন্দৈর্দিগন্তরে।
তত্র তিষ্ঠতি সন্নদ্ধঃ স্বয়ং রাজা সুযোধনঃ ॥১৩॥ (কুলকম্)

---

ভারতকৌমুদী

ভীমেতি। দুর্য্যোধনমুখান্ দুর্য্যোধনপ্রভৃতীন্ ॥৫॥

তথেতি। তু পুনঃ, তব। সর্ব্বে তব পুত্রাঃ ॥৬॥

রথৈরিতি। ক্রোধশ্চ অমর্ষশ্চ তাভ্যাম্ অন্বিতঃ, অমর্ষশ্চাসহিষ্ণুতা। নন্দকো নাম। উরসি বক্ষসি, মার্গণৈর্ব্বাণৈঃ। বিশোকং নাম সারথিম্, সূত ইতি সম্বোধনাৎ। বহুবার্ষিকো বহুবর্ষব্যাপী। সোদরান্ জ্যেষ্ঠভ্রাতৃপ্রভৃতীন্ ভ্রাতৄন্। যত্র রথনেমিভিঃ রথচক্রপ্রান্তৈঃ, সমুৎক্ষিপ্তা উত্তোলিতাঃ, রেণবো ধূলয়ঃ, শরবৃন্দৈঃ সহ, অন্তরিক্ষে দিগন্তরে চ, প্রযান্তি, তত্র স্থানে, সন্নদ্ধঃ কৃতযুদ্ধসজ্জঃ স্বয়ং রাজা সুযোধনস্তিষ্ঠতি ॥৭—১৩॥

---

**সেইরূপই দুর্য্যোধনপ্রভৃতি আপনার পুত্রেরা সকলেও সকল দিক্ হইতে মহারথ ভীমসেনকে বারণ করিতে লাগিলেন ॥৬॥**

**রাজা! আপনার পুত্র নন্দক অনেক সহস্র রথে পরিবেষ্টিত এবং ক্রোধ ও অসহিষ্ণুতাযুক্ত হইয়া শিলাশাণিত ও কঙ্কপক্ষযুক্ত ছয়টা বাণদ্বারা মহাবল ভীমসেনকে বিদ্ধ করিলেন। তখন দুর্য্যোধনও ক্রুদ্ধ হইয়া নয়টা নিশিত বাণ-**

(৬) অয়ং শ্লোকঃ বা ব রা নি নাস্তি। (৮)...ভীমসেনং মহাহবে—পি বা। (৯) মার্গণৈর্বহুভিঃ—পি বা।

ভ্রাতরশ্চাস্য সন্নদ্ধাঃ কুলপুত্রা মদোৎকটাঃ।
এতানদ্য হনিষ্যামি পশ্যতস্তে ন সংশয়ঃ ॥১৪॥
তস্মান্মমাশ্বান্ সংগ্রামে যত্তঃ সংযচ্ছ সারথে!।
এবমুক্ত্বা ততঃ পার্থস্তব পুত্রং বিশাংপতে! ॥১৫॥
বিব্যাধ দশভিস্তীক্ষ্ণৈঃ শরৈঃ কনকভূষণৈঃ।
নন্দকঞ্চ ত্রিভির্বাণৈঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে ॥১৬॥ নন্দকম্
তন্তু দুর্য্যোধনঃ ষষ্ট্যা বিদ্ধ্বা ভীমং মহাবলম্।
ত্রিভিরন্যৈঃ সুনিশিতৈর্বিশোকং প্রত্যবিধ্যত ॥১৭॥

ভারতকৌমুদী

ভ্রাতর ইতি। কুলপুত্রাঃ সদ্বংশজাতাঃ। তিষ্ঠন্তীতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥১৪॥

তস্মাদিতি। যত্তো যত্নবান্ সাবধানঃ সন্, সংযচ্ছ চালয়। পার্থো ভীমসেনঃ, পুত্রং দুর্য্যোধনম্। নন্দকং তদাখ্যং তব পুত্রান্তরম্। স্তনান্তরে বক্ষসি ॥১৫—১৬॥

দ্বারা মহারথ ভীমসেনের বক্ষস্থলে আঘাত করিলেন। তাহার পর মহাবাহু ও অতিমহাবল ভীমসেন রথশ্রেষ্ঠ স্বকীয় রথে আরোহণ করিলেন এবং সারথি বিশোককে এই কথা বলিলেন—'বিশোক! মহারথ ও বীর এই ধৃতরাষ্ট্র-পুত্রেরা আসিয়াছে এবং অত্যন্ত ক্রুদ্ধ হইয়া যুদ্ধে আমাকেই বধ করিতে উদ্যত হইয়াছে; অতএব সারথি! আমি বহুবৎসর যাবৎ যাহার চিন্তা করিয়া আসিতেছি, সেই মনোরথবৃক্ষ আজ সফল হইবে; যেহেতু আমি ভ্রাতৃগণকে দেখিতেছি। অশোক! রথচক্রের ঘর্ষণে ধূলি উঠিয়া যেখানে নিক্ষিপ্ত বাণসমূহের সহিত আকাশে দিগ্‌দিগন্তরে যাইবে, সেইখানে যুদ্ধসজ্জায় সজ্জিত স্বয়ং রাজা দুর্য্যোধন রহিয়াছেন ॥৭—১৩॥

এবং যুদ্ধসজ্জায় সজ্জিত, সদ্বংশজাত ও মদমত্ত উঁহার ভ্রাতারাও সেইখানেই রহিয়াছেন। আজ আমি তোমার সমক্ষে ইহাদিগকে বধ করিব; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥১৪॥

অতএব সারথি! তুমি সাবধান হইয়া আমার অশ্বগুলিকে সমরাঙ্গনে সঞ্চালন কর'। নরনাথ! এই কথা বলিয়া ভীমসেন তখন তীক্ষ্ণ ও স্বর্ণভূষিত দশটা বাণদ্বারা আপনার পুত্র দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন এবং তিনটা বাণদ্বারা নন্দকের বক্ষস্থলে আঘাত করিলেন ॥১৫—১৬॥

তৎপরে দুর্য্যোধন ষাইটটা বাণদ্বারা মহাবল ভীমসেনকে বিদ্ধ করিয়া অপর সুতীক্ষ্ণ তিনটা বাণদ্বারা বিশোককে তাড়ন করিলেন ॥১৭॥

(১৬)···নিশিতৈস্তীক্ষ্ণৈঃ···অভ্যবিধ্যৎ—রা নি।

ভীমস্য চ রণে রাজন্! ধনুশ্চিচ্ছেদ ভাস্বরম্।
মুষ্টিদেশে ভৃশং তীক্ষ্ণৈস্ত্রিভির্ভল্লৈর্হসন্নিব ॥১৮॥
ভীমস্তু প্রেক্ষ্য যন্তারং বিশোকং সংযুগে তদা।
পীড়িতং বিশিখৈস্তীক্ষ্ণৈস্তব পুত্রেণ ধন্বিনা ॥১৯॥
অমৃষ্যমাণঃ সংরব্ধো ধনুর্দিব্যং পরামৃশৎ।
পুত্রস্য তে মহারাজ! ধার্থং ভরতর্ষভ! ॥২০॥ (যুগ্মকম্)
সমধত্ত চ সংরব্ধঃ ক্ষুরপ্রং লোমবাহিনম্।
তেন চিচ্ছেদ নৃপতের্ভীমঃ কার্ম্মুকমুত্তমম্ ॥২১॥
অপাস্য তু ধনুশ্ছিন্নং পুত্রস্তে ক্রোধমূর্চ্ছিতঃ।
অন্যৎ কার্ম্মুকমাদায় সত্বরং বেগবত্তরম্ ॥২২॥
সন্ধায় বিশিখং ঘোরং কালমৃত্যুসমপ্রভম্।
তেনাজঘান সংক্রুদ্ধো ভীমসেনং স্তনান্তরে ॥২৩॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

তমিতি। ষষ্ঠ্যা বাণৈঃ। অন্যৈর্বাণৈঃ, বিশোকং সারথিম্ ॥১৭॥
ভীমস্যেতি। ভাস্বরং স্বর্ণাদিখচিতত্বাদুজ্জ্বলম্। ভল্লৈর্বাণবিশেষৈঃ ॥১৮॥
ভীম ইতি। যন্তারং সারথিম্। অমৃষ্যমাণঃ অসহমানঃ, সংরব্ধঃ ক্রুদ্ধঃ ॥১৯—২০॥
সমিতি। সমধত্ত সন্ধানবিষয়ং কৃতবান্। নৃপতের্দুর্য্যোধনস্য ॥২১॥
অপাস্যেতি। অপাস্য বিহায়। কালোঽত্র প্রলয়কালীনো রুদ্রঃ ॥২২—২৩॥

---

এবং রাজা! তিনি হাসিতে হাসিতেই যেন অত্যন্ত তীক্ষ্ণ তিনটা ভল্লদ্বারা যুদ্ধে ভীমসেনের উজ্জ্বল ধনুখানার মুষ্টিদেশ ছেদন করিলেন ॥১৮॥

ভরতনন্দন মহারাজ! পূর্ব্ব হইতেই অত্যন্ত ক্রুদ্ধ ভীমসেন তখন সারথি বিশোককে আপনার ধনুর্দ্ধর পুত্রের তীক্ষ্ণবাণে পীড়িত দেখিয়া, তাহা সহ্য করিলেন ॥১৯—২০॥

পরে অত্যন্ত ক্রুদ্ধ ভীমসেন লোমবাহী একটা ক্ষুরপ্র (বাণবিশেষ) সন্ধান করিলেন এবং তাহাদ্বারা দুর্য্যোধনের উত্তম ধনুখানা ছেদন করিয়া ফেলিলেন ॥২১॥

---

(১৮)···চিচ্ছেদ ভাস্বরম্···ত্রিভিরাজৌ—পি বা। (১৯) সমরে প্রেক্ষ্য যন্তারং বিশোকস্তু বৃকোদরঃ--রা নি। (২০) অমৃষ্যমাণঃ সংক্রুদ্ধঃ—পি বা। ২১) সমাদধৎ সুসংক্রুদ্ধঃ ক্ষুরপ্রং রোমবাহিনম্—রা নি। (২২) সোঽপবিধ্য ধনুঃ···রা নি,···সত্বরং বেগবত্তরম্—পি বা। (২৩) সন্দধে বিশিখম্—রা নি।

স গাঢ়বিদ্ধো ব্যথিতঃ স্যন্দনোপস্থ আবিশৎ।
নিষসাদ রথোপস্থে মূর্চ্ছাঞ্চাভিজগাম হ ॥২৪॥
তং দৃষ্ট্বা ব্যথিতং ভীমমভিমন্যুপুরোগমাঃ।
নামৃষ্যন্ত মহেষ্বাসাঃ পাণ্ডবানাং মহারথাঃ ॥২৫॥
ততঃ সুতুমুলাং বৃষ্টিং শরাণামুগ্রতেজসাম্।
পাতয়ামাসুরব্যগ্রাঃ পুত্রস্য তব মূর্দ্ধনি ॥২৬॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং ভীমসেনো মহাবলঃ।
দুর্য্যোধনং ত্রিভির্বিদ্ধা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ ॥২৭॥
শল্যঞ্চ পঞ্চবিংশত্যা শরৈর্বিব্যাধ পাণ্ডবঃ।
রুক্মপুঙ্খৈর্মহেষ্বাসঃ স বিদ্ধো ব্যপয়াদ্রণাৎ ॥২৮॥

## ভারতকৌমুদী

স ইতি। স্যন্দনোপস্থে রথোপরিদেশে, আবিশৎ ভ্রমং প্রাপৎ ॥২৪॥
তমিতি। নামৃষ্যন্ত নাসহন্ত, মহেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ ॥২৫॥
তত ইতি। অব্যগ্রা অনাকুলা ধীরাঃ স্থিতা এবেত্যর্থঃ ॥২৬॥
প্রতীতি। ত্রিভির্বাণৈঃ, পুনর্বিব্যাধ তমেব, পঞ্চভির্বাণৈঃ ॥২৭॥
শল্য ইতি। পাণ্ডবো ভীমঃ। ব্যপয়াৎ অপাসরৎ। অড়াগমাভাব আর্ষঃ ॥২৮॥

তখন আপনার পুত্র (দুর্য্যোধন) ক্রোধে অধীর হইয়া, সেই ছিন্ন ধনু ত্যাগ করিয়া, সত্বর অন্য একখানা উত্তম ধনু লইয়া, তাহাতে রুদ্র ও মৃত্যুর তুল্য ভয়ঙ্কর একটা বাণ সন্ধান করিয়া, তাহাদ্বারা ভীমের বক্ষঃস্থলে আঘাত করিলেন ॥২২—২৩॥

তাহাতে ভীমসেন গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া রথের উপরে ভ্রমাবিষ্ট হইলেন, ক্রমে রথের উপরে উপবেশন করিলেন এবং মূর্চ্ছিত হইলেন ॥২৪॥

ভীমসেনকে ব্যথিত দেখিয়া অভিমন্যুপ্রভৃতি পাণ্ডবপক্ষীয় মহাধনুর্দ্ধর মহারথেরা সহ্য করিলেন না ॥২৫॥

তাহার পর তাঁহারা ধীর-স্থির থাকিয়াই আপনার পুত্রের মস্তকের উপরে অতি তুমুল ও উগ্র বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥২৬॥

তৎপরে মহাবল ভীমসেন চৈতন্য লাভ করিয়া তিনটা বাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধ করিয়া আবারও পাঁচটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২৭॥

(২৪)...ব্যথিতঃ সর্ব্বগাত্রেবিবোধিতঃ—পি। (২৫)...নামৃষ্যন্ত মহাভাগাঃ—পি বা।
(২৬) ততস্তু তুমুলাং বৃষ্টিং শরাণাং তিগ্মতেজসাম্—বা পি।

প্রত্যুদ্যযুস্ততো ভীমং তব পুত্রাশ্চতুর্দ্দশ।
সেনাপতিঃ সুষেণশ্চ জলসন্ধঃ সুলোচনঃ ॥২৯॥
উগ্রো ভীমরথো ভীমো বীরবাহুরলোলুপঃ।
দুর্ম্মুখো দুষ্প্রধর্ষশ্চ বিবিৎসুর্বিকটঃ সমঃ ॥৩০॥ (যুগ্মকম্)
বিসৃজন্তো বহূন্ বাণান্ ক্রোধসংরক্তলোচনাঃ।
ভীমসেনমভিদ্রুত্য বিব্যধুঃ সহিতা ভৃশম্ ॥৩১॥
পুত্রাংস্তু তব সংপ্রেক্ষ্য ভীমসেনো মহাবলঃ।
সৃক্কণী বিলিহন্ বীরঃ পশুমধ্যে বৃকো যথা ॥৩২॥
অভিপত্য মহাবাহুর্গরুত্মানিব বেগিতঃ।
সেনাপতেঃ ক্ষুরপ্রেণ শিরশ্চিচ্ছেদ পাণ্ডবঃ ॥৩৩॥ (যুগ্মকম্)
সংপ্রহস্য চ হৃষ্টাত্মা ত্রিভির্বাণৈর্মহাভুজঃ।
জলসন্ধং বিনির্ভিদ্য সোঽনয়দ্যমসাদনম্ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

প্রতীতি। সেনাপতির্নাম। এষামাদিপর্ব্বোক্তনামবৈষম্যন্তু ইদানীমিব তদানীমপি প্রতিব্যক্ত্যেব নামানেকত্বাৎ। সম ইত্যপি কস্যচিন্নাম ॥২৯—৩০॥

বিসৃজন্ত ইতি। বিব্যধুঃ তে তব চতুর্দ্দশ পুত্রাঃ ॥৩১॥

পুত্রানিতি। সৃক্কণী ওষ্ঠপ্রান্তৌ। বৃকো ব্যাঘ্রবিশেষঃ। গরুত্মান্ গরুড়ঃ ॥৩২—৩৩॥

সংপ্রহস্যেতি। বিনির্ভিদ্য বক্ষসি বিদার্য্য, স ভীমসেনঃ ॥৩৪॥

---

পরে মহাধনুর্দ্ধর ভীমসেন স্বর্ণপুঙ্খ পঁচিশটা বাণদ্বারা শল্যকে বিদ্ধ করিলেন। শল্য সেইভাবে বিদ্ধ হইয়া সমরস্থল হইতে অপসৃত হইলেন ॥২৮॥

মহারাজ! তাহার পর সেনাপতি, সুষেণ, জলসন্ধ, সুলোচন, উগ্র, ভীমরথ, ভীম, বীরবাহু, অলোলুপ, দুর্ম্মুখ, দুষ্প্রধর্ষ, বিবিৎসু, বিকট ও সম—আপনার এই চৌদ্দজন পুত্র ভীমের সম্মুখে উপস্থিত হইলেন ॥২৯—৩০॥

এবং তাঁহারা ক্রোধে আরক্তনয়ন ও সম্মিলিত হইয়া বেগে যাইয়া বহুতর বাণ নিক্ষেপ করিয়া ভীমসেনকে অত্যন্ত বিদ্ধ করিলেন ॥৩১॥

তখন মহাবল, মহাবীর ও মহাবাহু পাণ্ডুনন্দন ভীমসেন আপনার পুত্রগণকে দেখিয়া, পশুমধ্যে ব্যাঘ্রের ন্যায় ওষ্ঠপ্রান্ত লেহন করিতে থাকিয়া, গরুড়ের ন্যায় বেগে সম্মুখে যাইয়া, ক্ষুরপ্রদ্বারা সেনাপতির মস্তক ছেদন করিলেন ॥৩২—৩৩॥

---

(৩২)…সৃক্কিণী বিলিহন্—বা রা নি। (৩৩) অভিপত্য—পি।

সুষেণঞ্চ ততো হত্বা প্রেষয়ামাস মৃত্যবে।
উগ্রস্য সশিরস্ত্রাণং শিরশ্চন্দ্রোপমং ভুবি।
পাতয়ামাস ভল্লেন কুণ্ডলাভ্যাং বিভূষিতম্ ॥৩৫॥
বীরবাহুঞ্চ সপ্তত্যা সাশ্বকেতুং সসারথিম্।
নিনায় সমরে বীরঃ পরলোকায় পাণ্ডবঃ ॥৩৬॥
ভীমং ভীমরথঞ্চোভৌ ভীমসেনো হসন্নিব।
পুত্রৌ তে দুর্ম্মদৌ রাজন্ননয়দ্‌যমসাদনম্ ॥৩৭॥
ততঃ সুলোচনং ভীমঃ ক্ষুরপ্রেণ মহামৃধে।
মিষতাং সর্ব্বসৈন্যানামনয়দ্‌যমসাদনম্ ॥৩৮॥
পুত্রাস্তু তব তং দৃষ্ট্বা ভীমসেনপরাক্রমম্।
শেষা যেঽন্যেঽভবংস্তত্র তে ভীমস্য ভয়ার্দ্দিতাঃ।
বিপ্রদ্রুতা দিশো রাজন্! বধ্যমানা মহাত্মনা ॥৩৯॥

---

ভারতকৌমুদী

সুষেণমিতি। শিবসন্ত্রাণেন বর্ম্মণা সহেতি সশিবস্ত্রাণম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৫॥
বীরেতি। সপ্তত্যা বাণৈঃ, অশ্বৈঃ কেতুনা ধ্বজেন চ সহেতি সাশ্বকেতুম্ ॥৩৬॥
ভীমমিতি। দুর্ম্মদৌ যুদ্ধদুর্দ্ধর্ষৌ। যমস্য সাদনমালয়ম্ ॥৩৭॥
তত ইতি। মহামৃধে মহাযুদ্ধে। মিষতাং পশ্যতাম্ ॥৩৮॥
পুত্রা ইতি। অভবন্ আসন্। বিপ্রদ্রুতাঃ পলায়িতাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

---

পরে হৃষ্টচিত্ত মহাবাহু ভীমসেন হাস্য করিয়া তিনটা বাণদ্বারা জলসন্ধের হৃদয় বিদীর্ণ করিয়া তাঁহাকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৩৪॥

তদনন্তর সুষেণকে বধ করিয়া যমের নিকট পাঠাইলেন। পরে একটা ভল্লদ্বারা শিরস্ত্রাণযুক্ত, কুণ্ডলভূষিত এবং পৃথিবীতে চন্দ্রতুল্য উগ্রের মস্তকটী নিপাতিত করিলেন ॥৩৫॥

ক্রমে মহাবীর ভীমসেন সত্তরটা বাণদ্বারা অশ্ব ও ধ্বজ ছেদন করিয়া সারথির সহিত বীরবাহুকে পরলোকে প্রেরণ করিলেন ॥৩৬॥

রাজা। পরে ভীমসেন হাসিতে হাসিতেই যেন আপনার পুত্র যুদ্ধদুর্দ্ধর্ষ ভীম ও ভীমরথকে যমালয়ে পাঠাইলেন ॥৩৭॥

তাহার পর ভীম একটা ক্ষুরপ্রদ্বারা মহাযুদ্ধে সমস্ত সৈন্যের সমক্ষে সুলোচনকে যমভবনে প্রেরণ করিলেন ॥৩৮॥

---

(৩৫) সুষেণঞ্চ—পি বা। (৩৭) ভীমভীমরথৌ চোভৌ···ভ্রাতরৌ রভসৌ যুদ্ধে প্রবরৎ—পি বা।

অতোঽব্রবীচ্ছান্তনবঃ সর্ব্বানেব মহারথান্।
এষ ভীমো রণে ক্রুদ্ধো ধার্ত্তরাষ্ট্রান্ মহারথান্ ॥৪০॥
যথা প্রাগ্র্যান্ যথা জ্যেষ্ঠান্ যথা শূরাংশ্চ সঙ্গতান্।
নিপাতয়ত্যুগ্রধন্বা তং প্রমথ্নীত মা চিরম্ ॥৪১॥ (যুগ্মকম্)
এবমুক্তাস্ততঃ সর্ব্বে ধার্ত্তরাষ্ট্রস্য সৈনিকাঃ।
অভ্যদ্রবন্ত সংক্রুদ্ধা ভীমসেনং মহাবলম্ ॥৪২॥
ভগদত্তঃ প্রভিন্নেন গজেন্দ্রেণ বিশাংপতে!।
আপতৎ সহসা তত্র যত্র ভীমো ব্যবস্থিতঃ ॥৪৩॥
আপতন্নেব চ রণে ভীমসেনং শিলীমুখৈঃ।
অদৃশ্যং সমরে চক্রে জীমূত ইব ভাস্করম্ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। শান্তনবো ভীষ্মঃ। প্রাগ্র্যান্ কৌশলাদিনা শ্রেষ্ঠান্ ॥৪০—৪১॥
এবমিতি। ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্ত ॥৪২॥
ভগেতি। প্রভিন্নেন মদস্রাবিণা। আপতৎ উপস্থিতোঽভবৎ ॥৪৩॥
আপতন্নিতি। শিলীমুখৈর্বাণৈঃ। অদৃশ্যং চক্রে আচ্ছাদনেন, জীমূতো মেঘঃ ॥৪৪॥

রাজা! পরে আপনার পুত্রদের মধ্যে যাঁহারা সেখানে অবশিষ্ট ছিলেন, তাঁহারা ভীমসেনের সেই পরাক্রম দেখিয়া ভীত হইয়া নানাদিকে পলায়ন করিলেন ॥৩৯॥

তাহার পর ভীষ্ম সমস্ত কৌরবপক্ষীয় মহারথকে বলিলেন—"এই ভীষণ ধনুর্দ্ধর ভীমসেন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে সম্মিলিত শ্রেষ্ঠ, জ্যেষ্ঠ ও বীর অনুসারে মহারথ ধার্ত্তরাষ্ট্রগণকে সংহার করিতেছে; সুতরাং আপনারা উহাকে সত্বর দমন করুন, বিলম্ব করিবেন না" ॥৪০—৪১॥

ভীষ্ম এইরূপ বলিলে, তাহার পর দুর্য্যোধনের সৈন্যেরা সকলে অত্যন্ত ক্রুদ্ধ হইয়া মহাবল ভীমসেনের দিকে ধাবিত হইল ॥৪২॥

নরনাথ! ভগদত্ত মদস্রাবী একটা বিশাল হস্তীতে আরোহণ করিয়া—যেখানে ভীম ছিলেন, সেইখানে উপস্থিত হইলেন ॥৪৩॥

তিনি উপস্থিত হইতে থাকিয়াই—মেঘ যেমন সূর্য্যকে অদৃশ্য করে, সেইরূপ বাণদ্বারা ভীমকে সমরাঙ্গনে অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৪৪॥

---

(৪১)···যথা বীরান্ যথা শূরান্—পি বা,···তং প্রগৃহ্ণীত—রা নি। (৪৩)···সুমহতা বিশাংপতে। অভ্যয়াৎ সহসা—রা নি,···প্রাপতৎ সহসা—পি। (৪৪) প্রাপতন্নেব চ—পি।

অভিমন্যুমুখাস্তত্তু নামৃষ্যন্ত মহারথাঃ।
ভীমস্যাচ্ছাদনং সংখ্যে স্ববাহুবলমাশ্রিতাঃ ॥৪৫॥
ত এনং শরবর্ষেণ সমন্তাৎ পর্য্যবারয়ন্।
গজঞ্চ শরবৃষ্ট্যা তু বিভিদুস্তে সমন্ততঃ ॥৪৬॥
স শস্ত্রবৃষ্ট্যাভিহতঃ সমস্তৈস্তৈর্মহারথৈঃ।
প্রাগ্‌জ্যোতিষগজো রাজন্! নানালিঙ্গৈঃ সুতেজনৈঃ ॥৪৭॥
সঞ্জাতরুধিরোৎপীড়ঃ প্রেক্ষণীয়োঽভবদ্রণে।
গভস্তিভিরিবার্কস্য সংস্যূতো জলদো মহান্ ॥৪৮॥
স চোদিতো মদস্রাবী ভগদত্তেন বারণঃ।
অভ্যধাবত তান্ সর্ব্বান্ কালোৎসৃষ্ট ইবান্তকঃ।
দ্বিগুণং জবমাস্থায় কম্পয়ংশ্চরণৈর্মহীম্ ॥৪৯॥

---

ভারতকৌমুদী

অভীতি। নামৃষ্যন্ত নাসহন্ত। সংখ্যে যুদ্ধে ॥৪৫॥

ত ইতি। তে অভিমন্যুমুখাঃ। গজং ভগদত্তস্য ॥৪৬॥

স ইতি। নানা বিবিধানি লিঙ্গানি চিহ্নানি যেষাং তৈঃ, সুতেজনৈঃ সুশিতৈর্বাণৈঃ ॥৪৭॥

সঞ্জাতেতি। সঞ্জাতো রুধিরোৎপীড়ো রক্তশেখরো যস্য স তাদৃশো গজঃ, অর্কস্য গভস্তিভিঃ কিরণৈঃ, সংস্যূতঃ সংযুক্তো মহান্ জলদো মেঘ ইব রণে প্রেক্ষণীয়োঽভবৎ ॥৪৮॥

স ইতি। চোদিতঃ প্রেরিতঃ। বারণো হস্তী। কালোৎসৃষ্টো দৈবপ্রেরিতঃ। জবং বেগম্, আস্থায় অবলম্ব্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৯॥

---

কিন্তু আপন আপন বাহুবলমাত্রাবলম্বী অভিমন্যুপ্রভৃতি মহারথেরা যুদ্ধে সেই ভীমসেনের আচ্ছাদনটা সহ্য করিতে পারিলেন না ॥৪৫॥

তাই তাঁহারা সকল দিক্ হইতে শরবর্ষণ করিতে থাকিয়া ভগদত্তকে পরিবেষ্টন করিলেন এবং সকল দিক্ হইতেই শরবর্ষণদ্বারা ভগদত্তের হস্তীটাকেও বিদীর্ণ করিতে লাগিলেন ॥৪৬॥

রাজা! সেই মহারথেরা নানাবিধচিহ্ন-যুক্ত সুতীক্ষ্ণ বাণসমূহ ও অন্যান্য অস্ত্রদ্বারা ভগদত্তের সেই হস্তীটাকে সর্ব্বপ্রকারে আহত করিলেন ॥৪৭॥

তখন সেই হস্তীটার মস্তক হইতে রক্তের ধারা নির্গত হইতে থাকায় সূর্য্যকিরণযুক্ত মহামেঘের ন্যায় সেই হস্তীটাকে দেখা যাইতে লাগিল ॥৪৮॥

ভগদত্ত সঞ্চালন করিয়া দিলে, তাঁহার সেই মদস্রাবী হস্তীটা দ্বিগুণ বেগ

(৪৫) অভিমন্যুমুখাস্তত্র···বলমাহিতাঃ—পি বা। (৪৯) সঙ্কোচিতঃ—বা নি।

তস্য তৎ সুমহদ্রূপং দৃষ্ট্বা সর্ব্বে মহারথাঃ।
অসহ্যং মন্যমানাশ্চ তে বিপ্রমনসোঽভবন্ ॥৫০॥
ততস্তু নৃপতিঃ ক্রুদ্ধো ভীমসেনং স্তনান্তরে।
আজঘান মহারাজ! শরেণানতপর্ব্বণা ॥৫১॥
সোঽতিবিদ্ধো মহেষ্বাসস্তেন রাজ্ঞা মহারথঃ।
মূর্চ্ছয়াভিপরীতাত্মা ধ্বজযষ্টিং সমাশ্রয়ৎ ॥৫২॥
তাংস্তু ভীতান্ সমালক্ষ্য ভীমসেনঞ্চ মূর্চ্ছিতম্।
ননাদ বলবন্নাদং ভগদত্তঃ প্রতাপবান্ ॥৫৩॥
ততো ঘটোৎকচো রাজন্! প্রেক্ষ্য ভীমং তথাগতম্।
সংক্রুদ্ধো রাক্ষসো ঘোরস্তত্রৈবান্তরধীয়ত ॥৫৪॥

ভারতকৌমুদী

তস্যেতি। তে পাণ্ডবপক্ষীয়াঃ, বিপ্রমনসঃ প্রকর্ষেণ বিষণ্ণচিত্তাঃ ॥৫০॥
তত ইতি। নৃপতির্ভগদত্তঃ। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি ॥৫১॥
স ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। অভিপরীতাত্মা আক্রান্তদেহাদিসংঘাতঃ ॥৫২॥
তানিতি। ননাদ চকার, বলবৎ সাতিশয়ম্, নাদং সিংহনাদম্ ॥৫৩॥
তত ইতি। তথাগতং মূর্চ্ছাপ্রাপ্তম্ ॥৫৪॥

অবলম্বনপূর্ব্বক চরণবিন্যাসে ভূতল কম্পিত করিয়া দৈবপ্রেরিত যমের ন্যায় সমস্ত পাণ্ডবগণের প্রতি ধাবিত হইল ॥৪৯॥

তখন পাণ্ডবপক্ষীয় মহারথেরা সকলে সেই হাতীটার বিশাল রূপ দেখিয়া সেটাকে অসহ্য মনে করিয়া অত্যন্ত বিষণ্ণচিত্ত হইলেন ॥৫০॥

মহারাজ! তাহার পর ভগদত্ত ক্রুদ্ধ হইয়া একটা অবনতপর্ব্ব বাণদ্বারা ভীমসেনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৫১॥

মহাধনুর্দ্ধর ও মহারথ ভীমসেন ভগদত্তের সেই শরাঘাতে অত্যন্ত বিদ্ধ হইয়া মূর্চ্ছা উপস্থিত হওয়ায় রথের ধ্বজদণ্ড ধারণ করিলেন ॥৫২॥

তখন প্রতাপশালী ভগদত্ত পাণ্ডবপক্ষীয় যোদ্ধাদিগকে ভীত এবং ভীমসেনকে মূর্চ্ছিত দেখিয়া বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥৫৩॥

রাজা! তাহার পর ভয়ঙ্করমূর্ত্তি রাক্ষস ঘটোৎকচ ভীমসেনকে সেইরূপ দেখিয়া ক্রুদ্ধ হইয়া সেই স্থানেই অন্তর্হিত হইল ॥৫৪॥

(৫০) …নাতিপ্রমনসোঽভবন্—রা নি। (৫১) আজঘান নরব্যাঘ্র!—পি বা। (৫৪)… দৃষ্ট্বা ভীমম্—পি বা।

স কৃত্বা দারুণাং মায়াং ভীরূণাং ভয়বর্দ্ধিনীম্।
অদৃশ্যত নিমেষার্দ্ধাদ্‌ঘোররূপং সমাস্থিতঃ ॥৫৫॥
ঐরাবতং সমারূঢ়ঃ স বৈ মায়াকৃতং স্বয়ম্।
তস্য চান্যেঽপি দিঙ্‌নাগা বভূবুরনুযায়িনঃ ॥৫৬॥
অঞ্জনো বামনশ্চৈব মহাপদ্মশ্চ সুপ্রভঃ।
ত্রয় এতে মহানাগা রাক্ষসৈঃ সমধিষ্ঠিতাঃ ॥৫৭॥
মহাকায়াস্ত্রিধা রাজন্! প্রস্রবন্তো মদান্ বহূন্।
তেজোবীর্য্যবলোপেতা মহাবলপরাক্রমাঃ ॥৫৮॥ (বিশেষকম্)
ঘটোৎকচস্তু স্বং নাগং চোদয়ামাস তং তদা।
সগজং ভগদত্তস্তু হন্তুকামঃ পরন্তপঃ ॥৫৯॥
তে চান্যে চোদিতা নাগা রাক্ষসৈস্তৈর্মহাবলৈঃ।
পরিপেতুঃ সুসংরব্ধাশ্চতুর্দংষ্ট্রাশ্চতুর্দ্দিশম্।
ভগদত্তস্য তং নাগং বিষাণৈরভ্যপীড়য়ন্ ॥৬০॥

ভারতকৌমুদী

স ইতি। স ঘটোৎকচঃ। সমাস্থিতঃ সমাশ্রিতঃ ॥৫৫॥

ঐরাবতমিতি। সমারূঢ় আসীদিতি শেষঃ। মহাপদ্মঃ পুণ্ডরীকনামা, সুপ্রভ ইতি চাস্য বিশেষণম্। ত্রিধা মুখগণ্ডোপস্থবর্ত্তিতয়া ত্রিপ্রকারান্, মদান্ মদজলানি ॥৫৬—৫৮॥

ঘটোৎকচ ইতি। নাগং হস্তিনম্, চোদয়ামাস প্রেরয়ামাস ॥৫৯॥

---

তৎপরে সে, নিমেষার্দ্ধমধ্যেই ভীরুব্যক্তিগণের ভয়বর্দ্ধিনী দারুণ মায়া করিয়া ভয়ঙ্কর মূর্ত্তিতে দৃষ্টিগোচর হইল ॥৫৫॥

রাজা! তৎকালে ঘটোৎকচ আপন মায়ানির্ম্মিত ঐরাবতহস্তীতে আরূঢ় ছিল। আর অঞ্জন, বামন ও সুন্দরমূর্ত্তি পুণ্ডরীক—এই তিনটা দিগ্‌হস্তীও ঘটোৎকচের অনুগামী হইয়াছিল; উহার প্রত্যেক হস্তীর উপরেই রাক্ষসেরা আরোহণ করিয়াছিল এবং উহার প্রত্যেক হস্তীই দেহের তিনটা স্থান হইতে প্রচুর মদজল নিঃসারণ করিতেছিল; বিশেষতঃ ঐ হস্তীগুলির প্রত্যেকটারই বিশাল শরীর, তেজ, মানসিক বল, দৈহিক বল ও অত্যন্ত পরাক্রম ছিল ॥৫৬—৫৮॥

তখন শত্রুসন্তাপকারী ঘটোৎকচ ভগদত্তকে ও তাঁহার হস্তীটাকে বধ করিবার ইচ্ছা করিয়া নিজের সেই হস্তীটাকে চালাইয়া দিল ॥৫৯॥

---

(৫৬) ঐরাবতং সমারুহ্য স্বয়ং মায়াময়ং কৃতম্—পি বা। (৫৮)···মদং বহু—বা রা নি। (৫৯)···চোদয়ামাস সংযুগে—পি, বা।

স পীড্যমানস্তৈর্নাগৈর্বেদনার্ত্তঃ শরাহতঃ।
অনদৎ সুমহানাদমিন্দ্রাশনিসমস্বনম্ ॥৬১॥
ব্যবর্ত্তত মহাঘোষো ভৈমসেনিশরার্দিতঃ।
মৃদিত্বা সর্ব্বসৈন্যানি তব পুত্রস্য ভারত! ॥৬২॥
তস্য তং নদতো নাদং সুঘোরং ভীমনিস্বনম্ ॥
শ্রুত্বা ভীষ্মোঽব্রবীদ্দ্রোণং রাজানঞ্চ সুযোধনম্ ॥৬৩॥
এষ যুধ্যতি সংগ্রামে হৈড়িম্বেন দুরাত্মনা।
ভগদত্তো মহেষ্বাসঃ কৃচ্ছ্রে চ পরিবর্ত্ততে ॥৬৪॥
রাক্ষসশ্চ মহামায়ঃ স চ রাজাতিকোপনঃ।
এতৌ সমেতৌ সমরে কালমৃত্যুসমাবুভৌ ॥৬৫॥

ভারতকৌমুদী

ত ইতি। চতুর্দংষ্ট্রাঃ প্রত্যেকমেব। বিষাণৈর্দন্তৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬০॥
স ইতি। স ভগদত্তহস্তী। শরাহতঃ প্রাগেব পাণ্ডববাণৈস্তাড়িতঃ ॥৬১॥
ব্যবর্ত্ততেতি। ব্যবর্ত্তত অপাসরৎ, মহান্ ঘোষো যস্য সঃ, ভৈমসেনির্ঘটোৎকচঃ ॥৬২॥
তস্যেতি। তস্য ভগদত্তহস্তিনঃ। ভীমনিস্বনমীদৃশী পুনরুক্তিরার্ষত্বাৎ সোঢ়ব্যা ॥৬৩॥
এষ ইতি। হৈড়িম্বেন হিড়িম্বাপুত্রেণ ঘটোৎকচেন। কৃচ্ছ্রে বিপদি ॥৬৪॥
রাক্ষস ইতি। কালো রুদ্রঃ। অতএবৈকতরবধধ্বংসো ধ্রুব এবেতি ভাবঃ ॥৬৫॥

পরে সেই মহাবল রাক্ষসেরাও অপর তিনটী হস্তীকে প্রেরণ করিল। তখন চতুর্দন্তযুক্ত ও অত্যন্ত ক্রুদ্ধ সেই তিনটী হস্তী (এবং ঘটোৎকচের হস্তী) চতুর্দ্দিক্ হইতে যাইয়া দন্তদ্বারা ভগদত্তের সেই হস্তীটাকে পীড়ন করিতে লাগিল ॥৬০॥

ভগদত্তের সেই হস্তীটা পূর্ব্বেই পাণ্ডবগণের বাণে আহত হইয়াছিল, এখন রাক্ষসগণের হস্তীগুলিও পীড়ন করিতে থাকায় অত্যন্ত বেদনার্ত্ত হইয়া ইন্দ্রের বজ্রের শব্দের ন্যায় গুরুতর কাতরধ্বনি করিতে থাকিল ॥৬১॥

এবং ভরতনন্দন! মহাকাতরধ্বনিকারী ভগদত্তের সেই হস্তীটা ঘটোৎকচের বাণেও তাড়িত হইয়া আপনার পুত্রের সমস্ত সৈন্যকে মর্দ্দন করিতে থাকিয়া পলায়ন করিতে লাগিল ॥৬২॥

ভীষ্ম সেই হাতীটার ভয়ঙ্কর আর্ত্তনাদ শুনিয়া দ্রোণাচার্য্য ও রাজা দুর্য্যোধনকে বলিলেন—॥৬৩॥

"এই মহাধনুর্দ্ধর ভগদত্ত সমরাঙ্গনে দুরাত্মা ঘটোৎকচের সহিত যুদ্ধ করিতেছেন; সুতরাং তিনি বিপদেই পড়িয়াছেন ॥৬৪॥

(৬২) অয়ং শ্লোকঃ পি বা রা নাস্তি। (৬৪)···হৈড়িম্বেন মহাত্মনা···কৃচ্ছ্রেণ—পি বা

শ্রূয়তে চৈব হৃষ্টানাং পাণ্ডবানাং মহাস্বনঃ।
হস্তিনশ্চৈব সুমহান্ ভীতস্য রুদিতধ্বনিঃ ॥৬৬॥
তত্র গচ্ছাম ভদ্রং বো রাজানং পরিরক্ষিতুম্।
অরক্ষ্যমাণঃ সমরে ক্ষিপ্রং প্রাণান্ বিমোক্ষ্যতি ॥৬৭॥
তে ত্বরধ্বং মহাবীর্য্যাঃ! কিং চিরেণ প্রয়ামহে।
মহান্ হি বর্ত্ততে রৌদ্রঃ সংগ্রামো রোমহর্ষণঃ ॥৬৮॥
ভক্তশ্চ কুলপুত্রশ্চ শূরশ্চ পৃতনাপতিঃ।
যুক্তং তস্য পরিত্রাণং কর্ত্তুমস্মাভিরচ্যুতাঃ! ॥৬৯॥
ভীষ্মস্য তদ্বচঃ শ্রুত্বা ভারদ্বাজপুরোগমাঃ।
সহিতাঃ সর্ব্বরাজানো ভগদত্তপরীপ্সয়া।
উত্তমং জবমাস্থায় প্রযযুর্যত্র সোঽভবৎ ॥৭০॥

ভারতকৌমুদী

তর্হি ঘটোৎকচধ্বংস এব সম্ভাব্যতামিত্যাহ শ্রূয়ত ইতি। হস্তিনো ভগদত্তসম্বন্ধিনঃ ॥৬৬॥
তত্রেতি। বো যুষ্মাকং ভদ্রং মঙ্গলং ভবত্বিত্যাশীঃ। রাজানং ভগদত্তম্ ॥৬৭॥
ত ইতি। তে যূয়ম্। রৌদ্রো ভয়ঙ্করঃ ॥৬৮॥
ভক্ত ইতি। পৃতনাপতিঃ সেনাংশবিশেষনেতা। হে অচ্যুতা বীরধর্ম্মাদভ্রষ্টাঃ! ॥৬৯॥
ভীষ্মস্যেতি। ভগদত্তস্য পরীপ্সয়া রক্ষণেচ্ছয়া। জবং বেগম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭০॥

রাক্ষসটাও মহামায়াবী এবং ভগদত্তও অত্যন্ত কোপনস্বভাব; সুতরাং রুদ্র ও যমের তুল্য উঁহারা দুই জন সমরাঙ্গনে সম্মিলিত হইয়াছেন ॥৬৫॥

তা'র পর, পাণ্ডবগণের আনন্দকোলাহল এবং ভীত হাতীটার আর্ত্তনাদ শুনা যাইতেছে ॥৬৬॥

অতএব ভগদত্তকে রক্ষা করিবার জন্য আমাদের সেখানে যাওয়া একান্ত উচিত। কেন না, উঁহাকে রক্ষা না করিলে, সত্বরই উনি যুদ্ধে প্রাণত্যাগ করিবেন। আপনাদের মঙ্গল হউক ॥৬৭॥

অতএব মহাবীরগণ! আপনারা সত্বর হউন, বিলম্ব করিবেন না, (চলুন) যাই। কারণ, মহাভয়ঙ্কর ও রোমহর্ষণ যুদ্ধ চলিতেছে ॥৬৮॥

হে বীরধর্ম্মপরিপালকগণ! ভগদত্ত আমাদের ভক্ত, সদ্বংশজাত ও সেনাপতি। অতএব উঁহাকে রক্ষা করা আমাদের অবশ্য কর্ত্তব্য" ॥৬৯॥

(৬৬)···শ্রূয়তে হ্রেষঃ—পি বা। (৬৮) তৎ ত্বরধ্বম্···সা চিরং কুরুতানঘাঃ!—পি। (৬৯)···অচ্যুত!—রা নি। (৭০)···শ্রুত্বা সর্ব্ব এব মহারথাঃ। ভীষ্মদ্রোণৌ পুরস্কৃত্য—বা নি।

তান্ প্রয়াতান্ সমালোক্য যুধিষ্ঠিরপুরোগমাঃ।
পাঞ্চালাঃ পাণ্ডবৈঃ সার্দ্ধং পৃষ্ঠতোঽনুযযুঃ পরান্ ॥৭১॥
তান্যনীকান্যথালোক্য রাক্ষসেন্দ্রঃ প্রতাপবান্।
ননাদ সুমহানাদং বিস্ফোটমশনেরিব ॥৭২॥
তস্য তং নিনদং শ্রুত্বা দৃষ্ট্বা নাগাংশ্চ যুধ্যতঃ।
ভীষ্মঃ শান্তনবো ভূয়ো ভারদ্বাজমভাষত ॥৭৩॥
ন রোচতে মে সংগ্রামো হৈড়িম্বেন দুরাত্মনা।
বলবীর্য্যসমাবিষ্টঃ সসহায়শ্চ সাম্প্রতম্ ॥৭৪॥
নৈষ শক্যো যুধা জেতুমপি বজ্রভৃতা স্বয়ম্।
লব্ধলক্ষঃ প্রহারী চ বয়ঞ্চ শ্রান্তবাহনাঃ ॥৭৫॥
পাঞ্চালৈঃ পাণ্ডবেয়ৈশ্চ দিবসং ক্ষতবিক্ষতাঃ।
ইদানীং যুধি নির্জ্জেতুং ন শক্যোঽসৌ স রাক্ষসঃ ॥৭৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তানীতি। পরান্ শত্রূন্ কৌরবান্ ॥৭১॥
তানীতি। রাক্ষসেন্দ্রো ঘটোৎকচঃ। ননাদ চকার, বিস্ফোটং শব্দম্ ॥৭২॥
তস্যেতি। নাগান্ রাক্ষসমায়াকল্পিতান্ গজান্। ভারদ্বাজং দ্রোণম্ ॥৭৩॥
নেতি। বলং মানসিকী শক্তিঃ, বীর্য্যঞ্চ দৈহিকী শক্তিঃ ॥৭৪॥
নেতি। লব্ধলক্ষঃ প্রাপ্তসমকক্ষযোধঃ। দিবসং যাবৎ ॥৭৫—৭৬॥

ভীষ্মের সেই কথা শুনিয়া দ্রোণ ও সম্মিলিত রাজারা সকলে ভগদত্তকে রক্ষা করিবার জন্য অত্যন্ত বেগ অবলম্বন করিয়া—যেখানে ভগদত্ত ছিলেন, সেইখানে গমন করিলেন ॥৭০॥

তাঁহাদিগকে গমন করিতে দেখিয়া পাঞ্চালদেশীয় যোদ্ধারা যুধিষ্ঠিরকে অগ্রবর্ত্তী করিয়া অন্যান্য পাণ্ডবদের সহিত মিলিত হইয়া তাঁহাদের পিছনে যাইতে লাগিলেন ॥৭১॥

তদনন্তর প্রতাপশালী ঘটোৎকচ সেই কৌরবসৈন্যকে আসিতে দেখিয়া বজ্রধ্বনির ন্যায় বিশাল সিংহনাদ করিল ॥৭২॥

ঘটোৎকচের সেই সিংহনাদ শুনিয়া এবং তাহাদের সেই হাতিগুলিকে যুদ্ধ করিতে দেখিয়া শান্তনুনন্দন ভীষ্ম পুনরায় দ্রোণকে বলিলেন—॥৭৩॥

"দুরাত্মা ঘটোৎকচের সহিত আমি এখন যুদ্ধ করিতে ইচ্ছা করি না। কারণ, এখন-ও বল, বীর্য্য এবং সহায়সম্পন্ন রহিয়াছে ॥৭৪॥

(৭১)···প্রয়াতান্ সমালক্ষ্য···পি বা। (৭২)···নাদং নাদয়ানো নভস্তলম্—পি বা।

অস্তমভ্যেতি সবিতা রাত্রৌ যোদ্ধুং ন শক্যতে।
অবহারমতঃ কুর্ম্মঃ শ্বো যোৎস্যামঃ পরৈঃ সহ ॥৭৭॥
পিতামহবচঃ শ্রুত্বা তথা চক্রুঃ স্ম কৌরবাঃ।
উপায়েনাপযানং তে ঘটোৎকচভয়ার্দ্দিতাঃ ॥৭৮॥
কৌরবেষু নিবৃত্তেষু পাণ্ডবা জিতকাশিনঃ।
সিংহনাদান্ ভৃশং চক্রুঃ শঙ্খান্ দধ্মুশ্চ ভারত! ॥৭৯॥
এবং তদভবদ্যুদ্ধং দিবসং ভরতর্ষভ!।
পাণ্ডবানাং কুরূণাঞ্চ পুরস্কৃত্য ঘটোৎকচম্ ॥৮০॥
কৌরবাস্তু ততো রাজন্! প্রযযুঃ শিবিরং স্বকম্।
ব্রীড়ান্বিতা নিশাকালে পাণ্ডবেয়ৈঃ পরাজিতাঃ ॥৮১॥

ভারতকৌমুদী

অস্তমিতি। অবহারম্ অদ্যতনযুদ্ধবিরামম্, শ্বঃ পরদিনে ॥৭৭॥
পিতামহেতি। উপায়েন রাত্র্যাগমব্যপদেশেন, অপযানং শিবিরগমনম্ ॥৭৮॥
কৌরবেষ্বিতি। জিতমিতি ভাবে ক্তঃ। জিতেন জয়েন কাশন্তে শোভন্ত ইতি তে ॥৭৯॥
এবমিতি। দিবসং চতুর্থং দিনম্। অত্যন্তসংযোগে দ্বিতীয়া ॥৮০॥

সুতরাং এখন স্বয়ং ইন্দ্রও উহাকে যুদ্ধে জয় করিতে সমর্থ হন না। বিশেষতঃ, ও এখন উপযুক্ত লক্ষ্য পাইয়াছে এবং প্রহারেও প্রবৃত্ত হইয়াছে; আর আমাদের বাহনগুলি পরিশ্রান্ত হইয়াছে এবং আমরাও সমস্ত দিন পাঞ্চালগণ ও পাণ্ডবগণের প্রহারে ক্ষত-বিক্ষত হইয়াছি। এ অবস্থায় আমরা এখন ঐ রাক্ষসটাকে জয় করিতে সমর্থ হইব না ॥৭৫—৭৬॥

এদিকে সূর্য্য অস্ত যাইতেছেন; সুতরাং রাত্রিতে আর যুদ্ধ করা যাইবে না; অতএব আমরা আজিকার মত যুদ্ধ সমাপ্ত করি, আগামী কাল আবার বিপক্ষদের সহিত যুদ্ধ করিব" ॥৭৭॥

ভীষ্মের সেইরূপ কথা শুনিয়া ঘটোৎকচের ভয়ে পীড়িত কৌরবেরা রাত্রি হইয়াছে বলিয়া শিবিরের দিকে প্রস্থান করিলেন ॥৭৮॥

ভরতনন্দন! কৌরবেরা নিবৃত্তি পাইলে, বিজয়শোভী পাণ্ডবেরা অত্যন্ত সিংহনাদ ও শঙ্খধ্বনি করিলেন ॥৭৯॥

ভরতশ্রেষ্ঠ! ঘটোৎকচকে সম্মুখে রাখিয়া সে দিন পাণ্ডব ও কৌরবগণের এইরূপ যুদ্ধ হইয়াছিল ॥৮০॥

(৭৮)…তথা চক্রুঃ প্রহর্ষিতাঃ। উপায়েনাপযাতাস্তে—পি বা। (৮১)…কৌরবাস্তু তত-তূর্ণম্—পি বা,…ব্রীড়ানতাঃ—পি,…ব্রীড়মানাঃ—রা নি।

শরবিক্ষতগাত্রাশ্চ পাণ্ডুপুত্রা মহারথাঃ।
যুদ্ধে প্রমনসো রাজন্! জগ্মুশ্চ শিবিরং প্রতি ॥৮২॥
পুরস্কৃত্য মহারাজ! ভীমসেনঘটোৎকচৌ।
পূজয়ন্তস্তদান্যোন্যং মুদা পরময়া যুতাঃ ॥৮৩॥
নদন্তো বিবিধান্ নাদাংস্তূর্য্যস্বনবিমিশ্রিতান্।
সিংহনাদাংশ্চ কুর্ব্বন্তো বিমিশ্রান্ শঙ্খনিস্বনৈঃ ॥৮৪॥
বিনদন্তো মহাত্মানঃ কম্পয়ন্তশ্চ মেদিনীম্।
ঘট্টয়ন্তশ্চ মর্ম্মাণি তব পুত্রস্য মারিষ!।
প্রয়াতাঃ শিবিরায়ৈব নিশাকালে পরন্তপাঃ ॥৮৫॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

কৌরবা ইতি। স্বকং স্বকীয়ম্। ব্রীডান্বিতাঃ পরাজিতত্বাদেব লজ্জিতাঃ ॥৮১॥

শরেতি। প্রমনসো জয়লাভাৎ প্রসন্নচিত্তাঃ ॥৮২॥

অথ কেন প্রকারেণ জগ্মুরিত্যপেক্ষায়াং ত্রিভির্বিশেষকেণ তং প্রকারমেবাহ—পুরস্কৃত্যেতি। পূজয়ন্তঃ প্রশংসয়া গৌরবং প্রকাশয়ন্তঃ। নদন্তঃ কুর্ব্বন্তঃ। বিনদন্তঃ কোলাহলং কুর্ব্বন্তঃ। ঘট্টয়ন্তঃ কম্পয়ন্তঃ, মর্ম্মাণি হৃদয়ানি, পুত্রস্য পুত্রগণস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৩—৮৫॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১- ৪৬॥ সুতেভনৈর্বাণৈরিতি শেষঃ ॥৪৭—৮৪॥ ঘট্টয়ন্তঃ স্পৃশন্তঃ ॥৮৫—৮৭॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৩॥

রাজা! তাহার পর কৌরবেরা পাণ্ডবগণের নিকট পরাজিত হওয়ায় লজ্জিত হইয়া রাত্রিকালে আপন শিবিরে যাইয়া প্রবেশ করিলেন ॥৮১॥

রাজা! এদিকে যুদ্ধে বাণবিক্ষতগাত্র মহারথ পাণ্ডবেরাও জয়লাভ করায় প্রসন্নচিত্ত হইয়া শিবিরের দিকে প্রস্থান করিলেন ॥৮২॥

মাননীয় মহারাজ! শত্রুসন্তাপকারী মহাত্মা পাণ্ডবেরা জয়লাভ করায় পরম আনন্দিত হইয়া, পরস্পর প্রশংসা করিতে থাকিয়া, ভীমসেন ও ঘটোৎকচকে অগ্রবর্ত্তী করিয়া, তূর্য্যধ্বনির সহিত নানাবিধ বীরনাদ, শঙ্খধ্বনিমিশ্রিত সিংহনাদ এবং বিশাল কোলাহল করতঃ, ভূতল ও আপনার পুত্রগণের হৃদয় কম্পিত করিতে থাকিয়া রাত্রিকালে শিবিরে যাইয়া প্রবেশ করিলেন ॥৮৩—৮৫॥

(৮২)…যুদ্ধে সুমনসো রাজন্!—বা,…যুদ্ধে সুমনসো ভূত্বা—রা নি। (৮৫)…নিশাকালেঽ পরন্তপাঃ!—রা বি।

দুর্য্যোধনস্তু নৃপতির্দীনো ভ্রাতৃবধেন চ।
মুহূর্ত্তং চিন্তয়ামাস বাষ্পশোকসমাকুলঃ ॥৮৬॥
ততঃ কৃত্বা বিধিং সর্ব্বং শিবিরস্য যথাবিধি।
প্রদধ্যৌ শোকসন্তপ্তো ভ্রাতৃব্যসনকর্শিতঃ ॥৮৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে চতুর্থদিবসাবহারে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।
ভয়ং মে সুমহজ্জাতং বিস্ময়শ্চৈব সঞ্জয়!।
শ্রুত্বা পাণ্ডুকুমারাণাং কর্ম্ম দেবৈঃ সুদুষ্করম্ ॥১॥

---

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি। দীনঃ কাতরঃ। চিন্তয়ামাস আত্মনঃ কর্ত্তব্যবিষয়ম্ ॥৮৬॥

তত ইতি। বিধিং রক্ষিপুরুষস্থাপনাদি কার্য্যম্। প্রদধ্যৌ জয়োপায়ং চিন্তয়ামাস। ভ্রাতৄণাং সেনাপতিপ্রভৃতানামষ্টানাং সহোদরাণাং ব্যসনেন বিপদা বিনাশেন কর্শিতঃ পীড়িতঃ ॥৮৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভয়মিতি। ভয়ং স্বজনবধাৎ, বিস্ময়শ্চ পাণ্ডবানাং কেবলজয়লাভাৎ ॥১॥

কিন্তু রাজা দুর্য্যোধন ভ্রাতৃবধানবন্ধন কাতর এবং বাষ্প ও শোকে বিশেষ আকুল হইয়া মুহূর্ত্তকাল কর্ত্তব্য বিষয়ের চিন্তা করিলেন ॥৮৬॥

তাহার পর তিনি যথাবিধানে শিবিরের সমস্ত কার্য্য করিয়া ভ্রাতৃবধনিবন্ধন শোকসন্তপ্ত ও পীড়িত হইয়া জয়ের উপায় চিন্তা করিতে লাগিলেন" ॥৮৭॥

—:*:—

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! পাণ্ডবগণের কার্য্যগুলি দেবগণের পক্ষেও অতিদুষ্কর, ইহা শুনিয়া আমার গুরুতর ভয় ও বিস্ময় জন্মিয়াছে ॥১॥

---

* '...চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ'—বা ব ম নি।

পুত্রাণাঞ্চ পরাভাবং শ্রুত্বা সঞ্জয় ! সর্ব্বশঃ ।
চিন্তা মে মহতী সূত ! ভবিষ্যতি কথং স্থিতি ॥২॥
ধ্রুবং বিদুরবাক্যানি ধক্ষ্যন্তি হৃদয়ং মম ।
তথাহি দৃশ্যতে সর্ব্বং দৈবযোগেন সঞ্জয় ! ॥৩॥
যত্র ভীষ্মমুখান্ সর্ব্বান্ শস্ত্রজ্ঞান্ যোধসত্তমান্ ।
পাণ্ডবানামনীকেষু যোধয়ন্তি প্রহারিণঃ ॥৪॥
কেনাবধ্যা মহাত্মানঃ পাণ্ডুপুত্রা মহাবলাঃ ।
কেন দত্তবরাস্তাত ! কিং বা জ্ঞানং বিদন্তি তে ॥৫॥
যেন ক্ষয়ং ন গচ্ছন্তি দিবি তারাগণা ইব ।
পুনঃ পুনর্ন মৃষ্যামি হতং সৈন্যন্তু পাণ্ডবৈঃ ॥৬॥
ময্যেব দণ্ডঃ পততি দৈবাৎ পরমদারুণঃ ।
যথাঽবধ্যাঃ পাণ্ডুসুতা যথা বধ্যাশ্চ মে সুতাঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

পুত্রাণামিতি। পরাভাবং পরাভবম্। কথং ক্রমেণ কীদৃগবস্থা ॥২॥
ধ্রুবমিতি। বিদুরবাক্যানি উদযোগপর্ব্বোক্তানি। দৃশ্যতে সম্ভাব্যতে ॥৩॥
যত্রেতি। যত্র হেতৌ। প্রহারিণঃ অভিমন্যুপ্রভৃতয়ো বালা অপি যোদ্ধারঃ ॥৪॥
কেনেতি। কেন হেতুনা। দত্তো বরো যেভ্যস্তে। জ্ঞানং ভোজবিদ্যাম্ ॥৫॥
যেনেতি। ন গচ্ছন্তি পাণ্ডবাঃ। পুনঃ পুনর্হতং ন মৃষ্যামি ন সহে ॥৬॥

সূত সঞ্জয়! সর্ব্বপ্রকারে পুত্রগণের পরাজয় শুনিয়া আমার মহাচিন্তা জন্মিয়াছে যে, পরে কি হইবে ॥২॥

সঞ্জয়! নিশ্চয়ই বিদুরের কথাগুলি আমার হৃদয় দগ্ধ করিবে। কারণ, সেইরূপই সমস্ত লক্ষণ দেখিতেছি ॥৩॥

যে হেতু পাণ্ডবপক্ষের সাধারণ যোদ্ধারাও আমাদের পক্ষের ভীষ্মপ্রভৃতি সর্ব্বশস্ত্রজ্ঞ প্রধান যোদ্ধাদের সহিত যুদ্ধ করিতেছে। ॥৪॥

বৎস! মহাত্মা ও মহাবল পাণ্ডবেরা কেন অবধ্য হইল? কে তাহাদিগকে বর দিল? কোন্ ভোজবিদ্যাই বা তাহারা জানিল? ॥৫॥

যে হেতু আকাশের নক্ষত্রগণের ন্যায় পাণ্ডবেরা ক্ষয় পাইতেছে না; কিন্তু তাহারাই বার বার আমাদের সৈন্য ক্ষয় করিতেছে; ইহা ত সহ্য করিতে পারিতেছি না ॥৬॥

(২)...কথং স্থিতি—পি। (৪) যত্র ভীষ্মমুখান্ শূরানস্ত্রজ্ঞান্—পি বা। (৫) কিং ত্বেঽবধ্যা মহাত্মনঃ পাণ্ডোঃ পুত্রাঃ...পি বা।

এতন্মে সর্ব্বমাচক্ষ্ব যাথাতথ্যেন সঞ্জয় ! ।
নহি পারং প্রপশ্যামি দুঃখস্যাস্য কথঞ্চন ॥৮॥
সমুদ্রস্যেব মহতো ভুজাভ্যাং প্রতরন্ নরঃ ।
পুত্রাণাং ব্যসনং মন্যে ধ্রুবং প্রাপ্তং সুদারুণম্ ॥৯॥ (যুগ্মকম্)
ঘাতয়িষ্যতি মে সর্ব্বান্ পুত্রান্ ভীমো ন সংশয়ঃ ।
ন হি পশ্যামি তং বীরং যো মে রক্ষেৎ সুতান্ রণে ॥১০॥
ধ্রুবং বিনাশঃ সম্প্রাপ্তঃ পুত্রাণাং মম সঞ্জয় ! ।
তস্মান্মে কারণং সূত ! শক্তিঞ্চৈব বিশেষতঃ ॥১১॥
পৃচ্ছতো বৈ যথাতত্ত্বং সর্ব্বমাখ্যাতুমর্হসি ।
দুর্য্যোধনশ্চ যচ্চক্রে দৃষ্ট্বা স্বান্ বিমুখান্ রণে ॥১২॥
ভীষ্মদ্রোণৌ কৃপশ্চৈব সৌবলশ্চ জয়দ্রথঃ ।
দ্রৌণির্বাপি মহেষ্বাসো বিকর্ণো বা মহাবলঃ ॥১৩॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

ময়ীতি। পততি প্রাদুর্ভবতি। যথা যতঃ, অবধ্যা ইত্যকারো জ্ঞেয়ঃ ॥৭॥

এতদিতি। পারং শেষসীমাম্। ব্যসনং বিপৎ, প্রাপ্তমুপস্থিতম্ ॥৮—৯॥

ঘাতেতি। ঘাতয়িষ্যতীতি স্বার্থে ইন্। হি যস্মাৎ ॥১০॥

ধ্রুবমিতি। কারণং পাণ্ডবানাং জয়হেতুম্, শক্তিং তেষাং সামর্থ্যম্। স্বান্ স্বপক্ষবর্ত্তিনো ভীষ্মাদীন্। সৌবলঃ শকুনিঃ। দ্রৌণিরশ্বত্থামা। সর্ব্বত্র যচ্চক্র ইতি সম্বন্ধঃ ॥১১—১৩॥

---

হায়! দৈববশতঃ অতিদারুণ দণ্ড আমার উপরেই পতিত হইতেছে। যে হেতু পাণ্ডবেরা দৈবের বধ্য হইতেছে না, আমার পুত্রেরাই বধ্য হইতেছে ॥৭॥

সঞ্জয়! তুমি এই সমস্ত বিষয় আমার নিকট যথাযথভাবে বল। বাহুযুগলদ্বারা সন্তরণকারী মানুষ যেমন মহাসমুদ্রের পার দেখিতে পায় না, আমিও সেইরূপ কোন প্রকারেই এই দুঃখের পার দেখিতে পাইতেছি না। আমি মনে করি—নিশ্চয়ই আমার পুত্রগণের অতিদারুণ বিপদ উপস্থিত হইয়াছে ॥৮—৯॥

ভীম আমার সমস্ত পুত্রকেই বিনাশ করিবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই। কারণ, তেমন বীর আমি দেখি না, যিনি যুদ্ধে আমার পুত্রদিগকে রক্ষা করিতে পারেন ॥১০॥

হায় সঞ্জয়! নিশ্চয়ই আমার পুত্রগণের বিনাশ উপস্থিত হইয়াছে। অতএব সঞ্জয়! আমি জিজ্ঞাসা করি, তুমিও যথাযথভাবে বল—পাণ্ডবগণের

---

(১১) ধ্রুবং বিনাশঃ সমরে···যুক্তঞ্চৈব বিশেষতঃ—পি বা। (১৩)···সৌবলেয়ো জয়দ্রথঃ—পি বা।

নিশ্চয়ো বাপি কস্তেষাং তদা হ্যাসীন্মহাত্মনাম্।
বিমুখেষু মহাপ্রাজ্ঞ ! মম পুত্রেষু সঞ্জয় ! ॥১৪॥
সঞ্জয় উবাচ।
শৃণু রাজন্নবহিতঃ শ্রুত্বা চৈবাবধারয়।
নৈব মন্ত্রকৃতং কিঞ্চিন্নৈব মায়াং তথাবিধাম্ ॥১৫॥
ন বৈ বিভীষিকাং কাঞ্চিদ্রাজন্ ! কুর্ব্বন্তি পাণ্ডবাঃ।
যুধ্যন্তে তে যথান্যায়ং শক্তিমন্তশ্চ সংযুগে ॥১৬॥ (যুগ্মকম্)
ধর্ম্মেণ সর্ব্বকার্য্যাণি জীবিতাদীনি ভারত ! ।
আরভন্তে সদা পার্থাঃ প্রার্থয়ানা মহদ্‌যশঃ ॥১৭॥
ন তে যুদ্ধান্নিবর্ত্তন্তে ধর্ম্মোপেতা মহাবলাঃ।
শ্রিয়া পরময়া যুক্তা যতো ধর্ম্মস্ততো জয়ঃ ॥১৮॥

ভারতকৌমুদী

নিশ্চয় ইতি। তেষাং ভীষ্মাদীনাম্ ॥১৪॥

শৃণ্বিতি। অবধারয় কর্ত্তব্যং নির্ণয়। ইদানীমপি সন্ধিং বিধেহীত্যাশয়ঃ। "কেনাবধ্যা মহাত্মানঃ" ইত্যাদিধৃতরাষ্ট্রোক্তেরুত্তরমাহ—নৈবেত্যাদি। তথাবিধাং স্বপক্ষজয়জনিকাম্। বিভীষিকাং ভোজবিদ্যাম্। তে পাণ্ডবাঃ। সংযুগে সমরাঙ্গনে ॥১৫—১৬॥

ধর্ম্মেণেতি। জীবিতাদীনি জীবনধারণাদীনি। আরভন্তে কুর্ব্বন্তি ॥১৭॥

নেতি। তে পাণ্ডবাঃ। শ্রিয়া বীরশোভয়া। যতো যত্র, ততস্তত্র ॥১৮॥

জয়ের কারণ কি? এবং তাহাদের শক্তিই বা কতটুকু? দুর্য্যোধন, ভীষ্ম, দ্রোণ, কৃপ, শকুনি, জয়দ্রথ, মহাধনুর্দ্ধর অশ্বত্থামা এবং মহাবল বিকর্ণ—ইহারা স্বপক্ষীয় যোদ্ধাদিগকে যুদ্ধে পরাঙ্মুখ দেখিয়া যাহা করিয়াছিলেন, তাহাও বল ॥১১—১৩॥

মহাপ্রাজ্ঞ সঞ্জয়! আমার পুত্রেরা যুদ্ধে পরাঙ্মুখ হইলে, তখন সেই মহাত্মারাই বা কি কর্ত্তব্য স্থির করিয়াছিলেন, (তাহাও বল)" ॥১৪॥

সঞ্জয় বলিলেন—"রাজা! আপনি অবহিত হইয়া শ্রবণ করুন এবং শ্রবণ করিয়া এখনও কর্ত্তব্য স্থির করুন। রাজা! পাণ্ডবেরা মন্ত্রবলে কিছু করেন না, কিংবা সেইরূপ কোন মায়া বা ভোজবিদ্যাও প্রকাশ করেন না; কিন্তু তাঁহারা শক্তিশালী, তাই ন্যায় অনুসারেই সমরাঙ্গনে যুদ্ধ করেন ॥১৫—১৬॥

ভরতনন্দন! পাণ্ডবেরা বিশেষ যশোলাভের আশা করিয়া জীবনধারণ-প্রভৃতি সমস্ত কার্য্য সর্ব্বদা ধর্ম্মানুসারেই করিয়া থাকেন ॥১৭॥

(১৮) তে ন যুদ্ধান্নিবর্ত্তন্তে—পি বা।

তেনাবধ্যা রণে পার্থা জয়যুক্তাশ্চ পার্থিব!।
তব পুত্রা দুরাত্মানঃ পাপেষ্বভিরতাঃ সদা ॥১৯॥
নিষ্ঠুরা হীনকর্ম্মাণস্তেন হীয়ন্তি সংযুগে।
সুবহূনি নৃশংসানি পুত্রৈস্তব জনেশ্বর! ॥২০॥
নিকৃতানীহ পাণ্ডূনাং নীচৈরিব যথা নরৈঃ।
সর্ব্বঞ্চ তদনাদৃত্য পুত্রাণাং তব কিল্বিষম্ ॥২১॥ (বিশেষকম্)
সাপহ্নবাঃ সদৈবাসন্ পাণ্ডবাঃ পাণ্ডুপূর্ব্বজ!।
ন চৈনান্ বহু মন্যন্তে পুত্রাস্তব বিশাংপতে! ॥২২॥
তস্য পাপস্য সততং ক্রিয়মাণস্য কর্ম্মণঃ।
সাম্প্রতং সুমহদ্‌ঘোরং ফলং প্রাপ্তং জনেশ্বর! ॥২৩॥

### ভারতকৌমুদী

তেনেতি। তেন ধর্ম্মেণৈব। হীনকর্ম্মাণো নিন্দিতকার্য্যকারিণঃ, হীয়ন্তি ক্ষীয়ন্তে পরস্মৈপদমার্ষম্। নৃশংসানি বিষদানাদীনি নৃশংসকর্ম্মাণি। নিকৃতানি নিশ্চয়েন কৃতানি, পাণ্ডূনাং পাণ্ডবানাম্। পাণ্ডবাস্তু তব পুত্রাণাং তৎ সর্ব্বং কিল্বিষমপরাধম্, অনাদৃত্য উপেক্ষ্য বর্ত্তন্ত ইতি শেষঃ। অতো ধর্ম্মাশ্রয়াদেব পাণ্ডবানাং জয় ইতি ভাবঃ ॥১৯—২১॥

সেতি। সাপহ্নবাঃ সগোপনাঃ ধার্ত্তরাষ্ট্রাণাং তত্তদপরাধগোপনকারিণঃ ॥২২॥

তস্যেতি। ক্রিয়মাণস্য ধার্ত্তরাষ্ট্রৈঃ, কর্ম্মণো বিষদানাদেঃ ॥২৩॥

পরম বীরশোভায় শোভিত, মহাবল ও ধার্ম্মিক পাণ্ডবেরা (আহূত হইয়া) যুদ্ধ হইতেও নিবৃত্তি পান না। তা'র পর যে পক্ষে ধর্ম্ম থাকে, সেই পক্ষেই জয় হয় ॥১৮॥

রাজা! সেই কারণেই পাণ্ডবেরা যুদ্ধে অবধ্য ও জয়যুক্ত হইতেছেন। আর আপনার পুত্রেরা দুষ্টচিত্ত, সর্ব্বদা পাপে নিরত, নিষ্ঠুরপ্রকৃতি ও হীনকার্য্যকারী; সেই জন্যই তাহারা যুদ্ধে ক্ষয় পাইতেছে। নরনাথ! আপনার পুত্রেরা নীচ লোকের ন্যায় পাণ্ডবদের সম্বন্ধে বহুতর নৃশংসকার্য্য করিয়াছে; কিন্তু পাণ্ডবেরা আপনার পুত্রদের সে সমস্ত অপরাধই উপেক্ষা করিয়া চলিতেছেন ॥১৯—২১॥

পাণ্ডুজ্যেষ্ঠ নরনাথ! এবং পাণ্ডবেরা ধার্ত্তরাষ্ট্রগণের সেই সকল অত্যাচার সর্ব্বদাই গোপন রাখিয়া আসিতেছেন। তথাপি আপনার পুত্রেরা তাঁহাদের আদর করে না ॥২২॥

(২২) ধর্ম্মমূলাঃ সদৈবাসন্···নি। (২৩)···সম্প্রাপ্তং সুমহদ্‌ঘোরং ফলং কিম্পাকসন্নিভম্—পি বা।

স ত্বং ভুঙ্‌ক্ষ্ব মহারাজ ! সপুত্রঃ সসুহৃজ্জনঃ ।
নাববুধ্যসি যদ্রাজন্ ! বার্য্যমাণঃ সুহৃজ্জনৈঃ ॥২৪॥
বিদুরেণাথ ভীষ্মেণ দ্রোণেন চ মহাত্মনা ।
তথা ময়া চপ্যসকৃদ্বার্য্যমাণো ন বুধ্যসে ॥২৫॥
বাক্যং হিতঞ্চ পথ্যঞ্চ মর্ত্ত্যঃ পথ্যমিবৌষধম্ ।
পুত্ত্রাণাং মতমাস্থায় জিতান্ পশ্যসি পাণ্ডবান্ ॥২৬॥ (যুগ্মকম্)
শৃণু ভূয়ো যথাতত্ত্বং যন্মাং ত্বং পরিপৃচ্ছসি ।
কারণং ভরতশ্রেষ্ঠ ! পাণ্ডবানাং জয়ং প্রতি ॥২৭॥
তত্তেঽহং কথয়িষ্যামি যথাশ্রুতমরিন্দম ! ।
দুর্য্যোধনেন সংপৃষ্ট এতমর্থং পিতামহঃ ॥২৮॥

---

ভারতকৌমুদী

স ইতি। ভুঙ্‌ক্ষ তৎফলমনুভব ॥২৪॥
বিদুরেণেতি। ময়া সঞ্জয়েন চাপি। পথ্যং সাধু, মর্ত্ত্য আসন্নমৃত্যুঃ ॥২৫—২৬॥
"তস্মান্মে কারণং সূত !" ইত্যাদেরুত্তরমাহ—শৃণ্বিতি। যথাতত্ত্বং যথার্থম্ ॥২৭॥
তদিতি। শ্রুতং ভীষ্মমুখাৎ। অর্থং বিষয়ম্, পিতামহো ভীষ্মঃ ॥২৮॥

নরনাথ। সর্ব্বথা কৃত সেই পাপকর্ম্মের অতিভয়ঙ্কর ফল এখন উপস্থিত হইয়াছে ॥২৩॥

মহারাজ। পুত্ত্রগণ ও সুহৃদ্‌গণের সহিত আপনি এখন সেই ফল ভোগ করুন। রাজা। যেহেতু বন্ধুবর্গেরা বারণ করিলেও আপনি তখন বুঝেন নাই ॥২৪॥

মহাত্মা বিদুর, ভীষ্ম, দ্রোণ এবং আমিও বার বার আপনাকে নিষেধ করিয়াছিলাম; তথাপি মুমূর্ষু লোক যেমন ভাল পথ্য বা ঔষধ গ্রহণ করে না, আপনিও তেমন পুত্ত্রগণের মত অবলম্বন করিয়া আমাদের হিতকর ও উত্তম বাক্যগুলি গ্রহণ করেন নাই, পাণ্ডবগণকে জয় করিয়াছেন বলিয়াই মনে করিয়াছেন ॥২৫—২৬॥

ভরতশ্রেষ্ঠ। পাণ্ডবগণের জয়লাভের কারণ কি বলিয়া আপনি আমাকে যে জিজ্ঞাসা করিয়াছেন, সে বিষয়ে পুনরায় যথার্থ কথা শ্রবণ করুন ॥২৭॥

অরিন্দম রাজা। আমি ভীষ্মের নিকট যাহা শুনিয়াছি, তাহা আপনাকে বলিব। দুর্য্যোধন এই বিষয়ই ভীষ্মের নিকট জিজ্ঞাসা করিয়াছিলেন ॥২৮॥

---

(২৪) স তদ্ভুঙ্‌ক্ষ—পি বা। (২৫)··· বার্য্যমাণো ময়া চাপি ন গৃহ্নাসি মহীপতে!—পি বা। (২৬)···মন্যসে পাণ্ডবান্ জিতান্—পি,···জিতান্ মন্যসি পাণ্ডবান্—রা নি।

দৃষ্ট্বা ভ্রাতৄন্ রণে সর্ব্বান্ নির্জ্জিতাংস্তু মহারথান্।
শোকসংমূঢ়হৃদয়ো নিশাকালে স্ম কৌরবঃ ॥২৯॥
পিতামহং মহাপ্রাজ্ঞং বিনয়েনোপগম্য হ।
যদব্রবীৎ সুতস্তেঽসৌ তন্মে শৃণু জ নশ্বর! ॥৩০॥ (যুগ্মকম্)

দুর্য্যোধন উবাচ।

দ্রোণশ্চ ত্বঞ্চ শল্যশ্চ কৃপো দ্রৌণিস্তথৈব চ।
কৃতবর্ম্মা চ হার্দ্দিক্যঃ কাম্বোজশ্চ সুদক্ষিণঃ ॥৩১॥
ভূরিশ্রবা বিকর্ণশ্চ ভগদত্তশ্চ বীর্য্যবান্।
মহারথাঃ সমাখ্যাতাঃ কুলপুত্রাস্তনুত্যজঃ ॥৩২॥ (যুগ্মকম্)
ত্রয়াণামপি লোকানাং পর্য্যাপ্তা ইতি মে মতিঃ।
পাণ্ডবানাং সমস্তাশ্চ ন তিষ্ঠন্তি পরাক্রমে ॥৩৩॥
তত্র মে সংশয়ো জাতস্ত্বং মমাচক্ষ্ব পৃচ্ছতঃ।
যং সমাশ্রিত্য কৌন্তেয়া জয়ন্ত্যস্মান্ পদে পদে ॥৩৪॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। শোকসংমূঢ়হৃদয়ো ভ্রাত্রষ্টকবিনাশাৎ। পিতামহং ভীষ্মম্ ॥২৯—৩০॥
দ্রোণ ইতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মা। তনুত্যজো দেহত্যাগোদ্যতাঃ ॥৩১—৩২॥
ত্রয়াণামিতি। পর্য্যাপ্তা বিনাশে সমর্থাঃ। ন তিষ্ঠন্তি একৈকস্যাপি ॥৩৩॥

'নরনাথ! আপনার পুত্র কৌরবরাজ দুর্য্যোধন যুদ্ধে মহারথ সকল ভ্রাতাকেই পরাজিত দেখিয়া, শোকাকুলচিত্ত হইয়া রাত্রিতে বিনয় সহকারে মহাপ্রাজ্ঞ ভীষ্মের নিকট যাইয়া, যাহা বলিয়াছিলেন, তাহা আপনি আমার নিকট শ্রবণ করুন' ॥২৯—৩০॥

দুর্য্যোধন বলিলেন—'পিতামহ! আপনি, দ্রোণ, শল্য, কৃপ, অশ্বত্থামা, হৃদিকনন্দন কৃতবর্ম্মা, কাম্বোজরাজ সুদক্ষিণ, ভূরিশ্রবা, বিকর্ণ, এবং বলবান্ ভগদত্ত, আপনারা সকলেই মহারথ বলিয়া বিখ্যাত, সদ্বংশজাত এবং যুদ্ধে দেহত্যাগে উদ্যত ॥৩১—৩২॥

অতএব আপনারা ত্রিভুবন জয় করিতেও সমর্থ; সুতরাং আপনাদের এক এক জনের পরাক্রমের সম্মুখে পাণ্ডবেরা সকলে মিলিয়াও অবস্থান করিতে পারে না, ইহাই আমার ধারণা ॥৩৩॥

২৯)…নির্জ্জিতান্ সুমহারথান্…পি,…বিজিতান্ সুমহারথান্…বা। (৩০)…উপগম্য চ—পি। (৩১) ভবান্ দ্রোণশ্চ কর্ণশ্চ—নি। (৩৪)…তন্মমাচক্ষ…অস্মান্ রণে রণে—রা নি।

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্! বচো মহ্যং যথা বক্ষ্যামি কৌরব!।
বহুশশ্চ ময়োক্তোঽসি ন চ মে তত্ত্বয়া কৃতম্ ॥৩৫॥
ক্রিয়তাং পাণ্ডবৈঃ সার্দ্ধং শমো ভরতসত্তম!।
এতৎ ক্ষেমমহং মন্যে পৃথিব্যাস্তব বা বিভো! ॥৩৬॥
ভুঙ্‌ক্ষ্বেমাং পৃথিবীং রাজন্! ভ্রাতৃভিঃ সহিতঃ সুখী।
দুর্হৃদস্তাপয়ন্ সর্ব্বান্ নন্দয়ংশ্চাপি বান্ধবান্ ॥৩৭॥
ন চ মে ক্রোশতস্তাত! শ্রুতবানপি বৈ পুরা।
তদিদং সমনুপ্রাপ্তং যৎ পাণ্ডূনবমন্যসে ॥৩৮॥

ভারতকৌমুদী

তত্রেতি। যমুপায়ম্, কৌন্তেয়াঃ পাণ্ডবাঃ, সপত্নীপুত্রেঽপি পুত্রত্বাতিদেশাৎ ॥৩৪॥
শৃণ্বিতি। মহ্যং মম। তৎ তদুক্ত্যনুরূপং কার্য্যম্ ॥৩৫॥
কিমুক্তোঽস্মীত্যাহ—ক্রিয়তামিতি। শমঃ সন্ধিনিবন্ধনা শান্তিঃ। ক্ষেমং মঙ্গলম্ ॥৩৬॥
ভুঙ্‌ক্ষ্বেতি। ভ্রাতৃভিঃ পাণ্ডবাদিভিঃ। দুর্হৃদঃ পাণ্ডবেতরান্ শত্রূন্ ॥৩৭॥
নেতি। ক্রোশত উচ্চৈরুচ্চারয়তোঽপি। সমনুপ্রাপ্তমুপস্থিতম্, পাণ্ডূন্ পাণ্ডবান্ ॥৩৮॥

সেই বিষয়ে আমার সন্দেহ জন্মিয়াছে। পাণ্ডবেরা যে উপায় অবলম্বন করিয়া পদে পদে আমাদিগকে জয় করিতেছে, সেই বিষয়ই আমি জিজ্ঞাসা করিতেছি, আপনি তাহা আমার নিকট বলুন' ॥৩৪॥

ভীষ্ম বলিলেন—'কৌরবনন্দন রাজা! আমি যাহা বলিব, তাহা তুমি শ্রবণ কর; কিন্তু আমি এ বিষয় বহুবার তোমার নিকট বলিয়াছি, অথচ তুমি তদনুরূপ কার্য্য কর নাই ॥৩৫॥

ভরতশ্রেষ্ঠ! তুমি পাণ্ডবগণের সহিত সন্ধি কর। রাজা! এটাকে আমি সমগ্র পৃথিবীর পক্ষে এবং তোমার পক্ষে মঙ্গল বলিয়া মনে করি ॥৩৬॥

রাজা! তাহার পর তুমি ভ্রাতাদের সহিত মিলিত হইয়া শত্রুগণের সন্তাপ এবং বন্ধুগণের আনন্দ জন্মাইতে থাকিয়া এই রাজত্ব ভোগ করিতে থাক' ॥৩৭॥

বৎস! আমি উচ্চস্বরে এই সকল কথা বলিয়াছি; কিন্তু পূর্ব্বে তাহা তুমি শোন নাই এবং পাণ্ডবগণকে যে অবজ্ঞা করিতে, এই তাহার ফল উপস্থিত হইয়াছে ॥৩৮॥

(৩৭)...দুর্হৃদস্তর্পয়ন্ সর্ব্বান্ নন্দয়ংশ্চাপি পার্থিবান্—পি

যশ্চ হেতুরবধ্যত্বে তেষামক্লিষ্টকর্ম্মণাম্।
তং শৃণুষ্ব মহাবাহো! মম কীর্ত্তয়তঃ প্রভো! ॥৩৯॥
নাস্তি লোকেষু তদ্ভূতং ভবিতা নো ভবিষ্যতি।
যো জয়েৎ পাণ্ডবান্ সর্ব্বান্ পালিতান্ শার্ঙ্গধন্বনা ॥৪০॥
যচ্চ মে কথিতং তাত! মুনিভির্ভাবিতাত্মভিঃ।
পুরাণগীতং ধর্ম্মজ্ঞ! তচ্ছৃণুষ্ব যথাতথম্ ॥৪১॥
পুরা কিল সুরাঃ সর্ব্বে ঋষয়শ্চ সমাগতাঃ।
পিতামহমুপাসেদুঃ পর্ব্বতে গন্ধমাদনে ॥৪২॥
তেষাং মধ্যে সমাসীনঃ প্রজাপতিরপশ্যত।
বিমানং প্রজ্বলদ্ভাসা স্থিতং প্রবরমম্বরে ॥৪৩॥
ধ্যানেনাবেদ্য তদ্‌ব্রহ্মা কৃত্বা নিয়তোঽঞ্জলিম্।
নমশ্চকার হৃষ্টাত্মা পুরুষং পরমেশ্বরম্ ॥৪৪॥

## ভারতকৌমুদী

য ইতি। তেষাং পাণ্ডবানাম্, অক্লিষ্টকর্ম্মণাম্ অনায়াসেন সর্ব্বকার্য্যকারিণাম্ ॥৩৯॥

নেতি। তদ্ভূতং তাদৃশঃ প্রাণী, ভবিতা পূর্ব্বং নাভবৎ, তৃজন্তত্বয়া অভবদিত্যধ্যাহারেণাতীতপ্রতীতিঃ। যঃ প্রাণী। পালিতান্ সর্ব্বদা রক্ষিতান্, শার্ঙ্গধন্বনা কৃষ্ণেন ॥৪০॥

যদিতি। ভাবিতাত্মভিঃ মৈত্র্যাদিভাবনয়া শোধিতচিত্তৈঃ ॥৪১॥

পুরেতি। সমাগতাঃ সম্মিলিতাঃ। পিতামহং ব্রহ্মাণম্, উপাসেদুরুপগতা আসন্ ॥৪২॥

তেষামিতি। প্রজাপতির্ব্রহ্মা। প্রজ্বলৎ দীপ্যমানম্। প্রবরং শ্রেষ্ঠম্ ॥৪৩॥

---

মহাবাহু রাজা! তা'র পর অনায়াসে কার্য্যকারী পাণ্ডবগণের অবধ্যতার প্রতি যাহা কারণ, তাহা আমি বলিতেছি, তুমি শ্রবণ কর ॥৩৯॥

ত্রিভুবনে এমন প্রাণী ছিল না, বর্ত্তমানে নাই এবং ভবিষ্যতেও হইবে না, যে প্রাণী কৃষ্ণকর্ত্তৃক রক্ষিত পাণ্ডবগণকে জয় করিতে পারে ॥৪০॥

বৎস! ধর্ম্মজ্ঞ! বিশুদ্ধচিত্ত মুনিরা আমার নিকট যাহা বলিয়াছেন এবং প্রাচীন ব্যক্তিরা যাহা বলিয়া গিয়াছেন, সেই যথার্থ বৃত্তান্ত তুমি শ্রবণ কর ॥৪১॥

পূর্ব্বকালে একদা দেবতারা ও ঋষিরা সকলে সম্মিলিত হইয়া গন্ধমাদন পর্ব্বতে ব্রহ্মার নিকটে উপবিষ্ট ছিলেন ॥৪২॥

তাঁহাদের মধ্যে উপবিষ্ট ব্রহ্মা দর্শন করিলেন—তেজে উজ্জ্বল ও উৎকৃষ্ট একখানা বিমান আকাশে অবস্থান করিতেছে ॥৪৩॥

(৩৯)…তং শৃণুষ্ব মহারাজ!—পি বা। (৪১) যচ্চ মে…রা নি।

ঋষয়স্ত্বথ দেবাশ্চ দৃষ্ট্বা ব্রহ্মাণমুত্থিতম্।
স্থিতাঃ প্রাঞ্জলয়ঃ সর্ব্বে পশ্যন্তো মহদদ্ভুতম্ ॥৪৫॥
যথাবচ্চ তমভ্যর্চ্চ্য ব্রহ্মা ব্রহ্মবিদাং বরঃ।
জগাদ জগতঃ স্রষ্টা পরং পরমধর্ম্মবিৎ ॥৪৬॥
বিশ্বাবসুর্বিশ্বগো বিশ্বমূর্ত্তির্বিষ্বক্সেনো বিশ্বকর্ম্মা বশী চ।
বিশ্বেশ্বরো বাসুদেবোঽসি তস্মাদ্যোগাত্মানং দৈবতং ত্বামুপৈমি ॥৪৭॥

---

## ভারতকৌমুদী

ধ্যানেনেতি। আবেদ্য সম্যগবগম্য। নিয়তঃ সংযতচিত্তঃ ॥৪৪॥

ঋষয় ইতি। উত্থিতং দণ্ডায়মানম্। স্থিতা দণ্ডায়মানা আসন্ ॥৪৫॥

যথাবদিতি। অভ্যর্চ্চ্য নমস্কৃত্য। ব্রহ্মবিদাং বেদজ্ঞানাম্। পরং পরমপুরুষম্ ॥৪৬॥

বিশ্বেতি। হে ভগবন্! যস্মাত্ত্বম্, বিশ্বেষু সর্ব্বপদার্থেষু বসুস্তেজো যস্য সঃ, "তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি" ইতি শ্রুতেঃ। "হ্রস্বস্য দীর্ঘতা" ইতি দীর্ঘঃ। বিশ্বং গচ্ছতীতি বিশ্বগঃ সর্ব্বব্যাপী, "ঈশা বাস্যমিদং সর্ব্বম্" ইতি শ্রুতেঃ। বিশ্বং জগৎ মূর্ত্তির্যস্য সঃ, "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ। বিষ্বক্ সমন্তাৎ সেনা সেনাবৎ অপ্রতিহতা শক্তির্যস্য সঃ, "তদু নাত্যেতি কশ্চন" ইতি শ্রুতেঃ। বিশ্বং জগৎ কর্ম্ম যস্য সং "তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ" ইতি শ্রুতেঃ। বশী সর্ব্বদা সর্ব্বত্র চ স্বাধীনঃ, "একো বশী সর্ব্বভূতান্তরাত্মা" ইতি শ্রুতেঃ। বিশ্বেশ্বরো জগতাং নিয়ন্তা, "তস্যেশানঃ" ইতি শ্রুতেঃ। বাসুদেবো জগদুপকারায় বসুদেবপুত্রশ্চাসি, তস্মাৎ যোগো মায়া-সম্বন্ধঃ আত্মনি যস্য তম্, "মায়ান্তু প্রকৃতিং বিদ্যান্মায়িনন্তু মহেশ্বরম্" ইতি স্মৃতেঃ, দৈবতং জগতাং সৃষ্টিস্থিতিপ্রলয়াদিনা ক্রীড়নশীলং ত্বাম্, উপৈমি শরণং ব্রজামি ॥৪৭॥

---

তখন ব্রহ্মা ধ্যানে তাঁহার বিষয় জানিয়া, সংযত ও হৃষ্টচিত্ত হইয়া এবং অঞ্জলি বন্ধন করিয়া আদিপুরুষ পরমেশ্বরকে নমস্কার করিলেন ॥৪৪॥

তাহার পর দেবতারা ও ঋষিরা ব্রহ্মাকে দণ্ডায়মান দেখিয়া এবং আকাশে অত্যাশ্চর্য্য বস্তু দেখিতে থাকিয়া সকলেই কৃতাঞ্জলি হইয়া দাঁড়াইলেন ॥৪৫॥

পরে বেদজ্ঞশ্রেষ্ঠ, জগতের সৃষ্টিকর্ত্তা ও পরমধর্ম্মবিৎ ব্রহ্মা যথানিয়মে সেই পরমদেবতাকে নমস্কার করিয়া বলিতে লাগিলেন—॥৪৬॥

'ভগবান্! যে হেতু আপনি বিশ্বাবসু, বিশ্বব্যাপী, বিশ্বমূর্ত্তি, বিষ্বক্সেন, বিশ্বকর্ম্মা, স্বাধীন, বিশ্বেশ্বর, বাসুদেব, মায়াশালী এবং নানাবিধ ক্রীড়াযুক্ত, সেই হেতু আমি আপনার শরণাপন্ন হইতেছি ॥৪ ॥

---

(৪৬) ইতঃ পরম্ 'ব্রহ্মোবাচ'—পি। (৪৭)…বিশ্বমূর্ত্তির্বিশেশঃ…বা রা,…বিশ্বমূর্ত্তির্হি বিশে—নি।

তামাপতন্তীং সহসা ঘোররূপাং দুরাসদাম্।
অভিমন্যুঃ শরৈস্তীক্ষ্ণৈশ্চিচ্ছেদ ভুজগোপমাম্ ॥৩৭॥
ততঃ স্বরথমারোপ্য লক্ষ্মণং গৌতমস্তদা।
অপোবাহ রথেনাজৌ সর্ব্বসৈন্যস্য পশ্যতঃ ॥৩৮॥
ততঃ সমাকুলে তস্মিন্ বর্ত্তমানে মহাভয়ে।
অভ্যদ্রবন্ জিঘাংসন্তঃ পরস্পরবধৈষিণঃ ॥৩৯॥
তাবকাশ্চ মহেষ্বাসাঃ পাণ্ডবাশ্চ মহারথাঃ।
জুহ্বতঃ সমরে প্রাণান্ নিজঘ্নুরিতরেতরম্ ॥৪০॥
মুক্তকেশা বিকবচা বিরথাশ্ছিন্নকার্ম্মুকাঃ।
বাহুভিঃ সমযুধ্যন্ত সৃঞ্জয়াঃ কুরুভিঃ সহ ॥৪১॥

ভারতকৌমুদী

হতেতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা। সৌভদ্রস্যাভিমন্যোঃ ॥৩৬॥
তামিতি। আপতন্তীমাগচ্ছন্তীম্। ভুজগোপমাং বৃহৎসর্পতুল্যাম্ ॥৩৭॥
তত ইতি। গৌতমঃ কৃপঃ। অপোবাহ অপনিনায়, আজৌ যুদ্ধে ॥৩৮॥
তত ইতি। তস্মিন্ যুদ্ধে। জিঘাংসন্তো বিদ্বেষবন্তঃ বধৈষিণ ইত্যভিধানাৎ ॥৩৯॥
তাবকা ইতি। জুহ্বত আহুতিবিষয়ান্ কুর্ব্বন্তঃ, সমরে অনলরূপে ॥৪০॥
মুক্তেতি। অত্র কার্ম্মুকপদং সর্ব্বাস্ত্রোপলক্ষণম্ ॥৪১॥

---

তখন বিপক্ষবীরহন্তা লক্ষ্মণ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সেই হতাশ্ব রথে থাকিয়াই অভিমন্যুর রথের দিকে একটা শক্তি নিক্ষেপ করিলেন ॥৩৬॥

সর্পের তুল্য দীর্ঘ, ভয়ঙ্করাকৃতি ও দুর্দ্ধর্ষ সেই শক্তিটা আসিতে লাগিলে, অভিমন্যু অনেক তীক্ষ্ণ বাণদ্বারা সেটাকে কাটিয়া ফেলিলেন ॥৩৭॥

তাহার পর কৃপাচার্য্য লক্ষ্মণকে আপন রথে তুলিয়া লইয়া সমস্ত সৈন্যের সমক্ষে তখনই রথারোহণে অপসৃত হইলেন ॥৩৮॥

তৎপরে সেই সঙ্কুল ভয়ঙ্কর যুদ্ধ চলিতে লাগিলে, পরস্পরবিদ্বেষী উভয় পক্ষের সৈন্যেরা পরস্পর বধৈষী হইয়া ধাবিত হইতে লাগিল ॥৩৯॥

আপনার পক্ষের মহাধনুর্দ্ধরেরা এবং পাণ্ডবপক্ষের মহারথেরা সমরানলে প্রাণ আহুতি দিতে থাকিয়া পরস্পর সংহার করিতে থাকিলেন ॥৪০॥

সৃঞ্জয়েরা মুক্তকেশ, কবচবিহীন, রথশূন্য এবং অস্ত্ররহিত হইয়া বাহুদ্বারাই কৌরবগণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৪১॥

---

(৪০)...জুহ্বন্তঃ সমরে—ন্না নি।

ততো ভীষ্মো মহাবাহুঃ পাণ্ডবানাং মহাত্মনাম্।
সেনাং জঘান সংক্রুদ্ধো দিব্যৈরস্ত্রৈর্মহাবলঃ ॥৪২॥
হতেশ্বরৈর্গজৈস্তত্র নরৈরশ্বৈশ্চ পাতিতৈঃ।
রথিভিঃ সাদিভিশ্চৈব সমাস্তীর্য্যত মেদিনী ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে পঞ্চমদিবসযুদ্ধে দ্বন্দ্বযুদ্ধে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——ঃ*ঃ——

# ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——ঃ*ঃ——

সঞ্জয় উবাচ।

অথ রাজন্! মহাবাহুঃ সাত্যকির্যুদ্ধদুর্ম্মদঃ।
বিকৃষ্য চাপং সমরে ভারসাহমনুত্তমম্ ॥১॥
প্রামুঞ্চৎ পুঙ্খসংযুক্তান্ শরানাশীবিষোপমান্।
প্রগাঢ়ং লঘু চিত্রঞ্চ দর্শয়ন্ হস্তলাঘবম্ ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। দিব্যৈরলৌকিকৈঃ ব্রাহ্মাদিভিঃ ॥৪২॥

হতেতি। হতেশ্বরৈর্হতরক্ষকৈঃ। সাদিভিরশ্বারোহিভিঃ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

——ঃ*ঃ——

অথেতি। ভারং সাতিশয়মাকর্ষণং সহত ইতি ভারসাহং কর্ম্মণ্যণ্, ন বিদ্যতে উত্তমং যস্মাত্তৎ। প্রগাঢ়মতিদৃঢ়ম্, লঘু দ্রুতম্, চিত্রমাশ্চর্য্যঞ্চ যথা স্যাত্তথা ॥১—২॥

তদনন্তর মহাবাহু ও মহাবল ভীষ্ম অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অলৌকিক অস্ত্রদ্বারা মহাত্মা পাণ্ডবগণের সৈন্য সংহার করিতে থাকিলেন ॥৪২॥

তখন রক্ষক নিহত হওয়ায় নিপাতিত হস্তী, পদাতি, অশ্ব, রথা ও অশ্বারোহীদ্বারা সমরভূমি আবৃত হইয়া গেল" ॥৪৩॥

——ঃ*ঃ——

* '...ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি। (১)...ভারসাধনমুত্তমম্—পি বা। (২)... প্রকাশং লঘু—পি।

তস্য বিক্ষিপতশ্চাপং শরানন্যাংশ্চ মুঞ্চতঃ।
আদদানস্য ভূয়শ্চ সন্দধানস্য চাপরান্ ॥৩॥
ক্ষিপতশ্চ পরাংস্তস্য রণে শত্রূন্ বিনিঘ্নতঃ।
দদৃশে রূপমত্যর্থং মেঘস্যেব প্রবর্ষতঃ ॥৪॥ (যুগ্মকম্)
তমুদীর্য্যন্তমালোক্য রাজা দুর্য্যোধনস্ততঃ।
রথানামযুতং তস্য প্রেষয়ামাস ভারত ! ॥৫॥
তাংস্তু সর্ব্বান্ মহেষ্বাসান্ সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
জঘান পরমেষ্বাসো দিব্যেনাস্ত্রেণ বীর্য্যবান্ ॥৬॥
স কৃত্বা দারুণং কর্ম্ম প্রগৃহীতশরাসনঃ।
আসসাদ ততো বীরো ভূরিশ্রবসমাহবে ॥৭॥

ভারতকৌমুদী

তস্যেতি। বিক্ষিপত আকর্ষতঃ। রূপং বীরসৌন্দর্য্যম্ ॥৩—৪॥

তমিতি। উদীর্য্যন্তম্ উদীর্ণবিক্রমম্। তস্য সাত্যকের্নিবারণায় ॥৫॥

তানিতি। ইষূন্ বাণান্ অস্যন্তি ক্ষিপন্ত্যেভিরিতি ইষ্বাসা ধনূংষি মহান্ত ইষ্বাসা যেষাং তান্ মহাধনুর্দ্ধরানিত্যর্থঃ। এবং পরমেষ্বাসোঽপি। দিব্যেনালৌকিকেন ॥৬॥

স ইতি। দারুণং কর্ম্ম দশসহস্রযোদ্ধৃবধরূপং ভয়ঙ্করং কার্য্যম্ ॥৭॥

---

সঞ্জয় বলিলেন—"রাজা! তাহার পর মহাবাহু ও যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকি, গুরুতরাকর্ষণসহকারী অত্যুৎকৃষ্ট ধনু আকর্ষণ করিয়া করিয়া লঘুহস্ততা দেখাইতে থাকিয়া যুদ্ধে সুদৃঢ়, দ্রুত ও বিচিত্রভাবে পুঙ্খযুক্ত বৃহৎসর্পতুল্য বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥১—২॥

তিনি যখন ধনু আকর্ষণ, বাণক্ষেপ, পুনরায় অন্য বাণ গ্রহণ, অপর বাণ সন্ধান, তদ্ভিন্ন বাণ ক্ষেপ এবং যুদ্ধে শত্রু সংহার করিতেছিলেন, তখন বারিবর্ষণকারী মেঘের ন্যায় তাঁহার অত্যন্ত বীরশোভা সকলে দেখিতে লাগিল ॥৩—৪॥

ভরতনন্দন! তাহার পর রাজা দুর্য্যোধন সাত্যকির বিক্রম বৃদ্ধি পাইতে দেখিয়া তাঁহাকে বারণ করিবার জন্য দশসহস্র রথী প্রেরণ করিলেন ॥৫॥

তখন যথার্থবিক্রমশালী, মহাধনুর্দ্ধর ও বলবান্ সাত্যকি অলৌকিক অস্ত্রদ্বারা সেই সকল মহাধনুর্দ্ধরকে সংহার করিলেন ॥৬॥

মহাবীর সাত্যকি সেই দারুণ কার্য্য করিয়া ধনু ধারণপূর্ব্বক ভূরিশ্রবার সম্মুখে উপস্থিত হইতে লাগিলেন ॥৭॥

---

(৪) ক্ষিপতশ্চ পরাংস্তূর্ণম্…পি, ক্ষিপতশ্চ শরাংস্তস্য—বা।

স হি সংদৃশ্য সেনাং তাং যুযুধানেন পাতিতাম্।
অভ্যধাবত সংক্রুদ্ধঃ কুরূণাং কীর্ত্তিবর্দ্ধনঃ ॥৮॥
ইন্দ্রায়ুধসবর্ণস্তু স বিস্ফার্য্য মহদ্ধনুঃ।
ব্যসৃজদ্বজ্রসঙ্কাশান্ শরানাশীবিষোপমান্ ॥৯॥
সহস্রশো মহারাজ! দর্শয়ন্ পাণিলাঘবম্।
শরাংস্তান্ মৃত্যুসংস্পর্শান্ সাত্যকেস্তু পদানুগাঃ ॥১০॥
ন বিষেহুস্তদা রাজন্! দুদ্রুবুস্তে সমন্ততঃ।
বিহায় সমরে রাজন্! সত্যকিং যুদ্ধদুর্ম্মদম্ ॥১১॥ (বিশেষকম্)
তং দৃষ্ট্বা যুযুধানস্য সুতা দশ মহাবলাঃ।
মহারথাঃ সমাখ্যাতাশ্চিত্রবর্ম্মায়ুধধ্বজাঃ ॥১২॥
সমাসাদ্য মহেষ্বাসং ভূরিশ্রবসমাহবে।
ঊচুঃ সর্ব্বে সুসংরব্ধা যূপকেতুং মহারণে ॥১৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। স ভূরিশ্রবাঃ। যুযুধানেন সাত্যকিনা ॥৮॥

ইন্দ্রেতি। ইন্দ্রায়ুধস্য ইন্দ্রধনুষঃ সবর্ণং সমানবর্ণম্, স ভূরিশ্রবাঃ। মৃত্যোরিব সংস্পর্শো যেষাং তান্, পদানুগা অনুচরা যোদ্ধারঃ। দুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে ॥৯—১১॥

তমিতি। তং ভূরিশ্রবসম্। যূপঃ কেতৌ ধ্বজে যস্য তং ভূরিশ্রবসম্ ॥১২—১৩॥

---

তখন কুরুবংশের কীর্ত্তিবর্দ্ধন ভূরিশ্রবাও সেই কৌরবসৈন্যগুলিকে সাত্যকিকর্ত্তৃক নিপাতিত দেখিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সাত্যকির প্রতি ধাবিত হইলেন ॥৮॥

মহারাজ! ক্রমে ভূরিশ্রবা ইন্দ্রধনুর সমানবর্ণ বিশাল ধনু বিস্ফারিত করিয়া, লঘুহস্ততা দেখাইতে থাকিয়া, বজ্রের তুল্য দৃঢ়স্পর্শ এবং সর্পের তুল্য সুদীর্ঘ সহস্র সহস্র বাণ নিক্ষেপ করিলেন। রাজা! তখন সাত্যকির অনুচর যোদ্ধারা মৃত্যুসমস্পর্শ ভূরিশ্রবার সেই বাণগুলি সহ্য করিতে পারিল না; সুতরাং রাজা! তাহারা যুদ্ধদুর্দ্ধর্ষ সাত্যকিকে সমরাঙ্গনে পরিত্যাগ করিয়া সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥৯—১১॥

তখন মহাবল ও মহারথ বলিয়া বিখ্যাত এবং বিচিত্র বর্ম্ম, বিচিত্র অস্ত্র ও বিচিত্র ধ্বজশালী সাত্যকির দশ জন পুত্র, মহাধনুর্দ্ধর ও যূপধ্বজ ভূরিশ্রবাকে দেখিয়া, অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, সমরাঙ্গনে তাঁহার নিকটে যাইয়া সকলেই মহাযুদ্ধবিষয়ে ভূরিশ্রবাকে বলিলেন—॥১২—১৩॥

---

(৮)···সেনাং তে—ম্না নি,···যুযুধানেন পীড়িতাম্—পি বা।

ভো ভোঃ কৌরবদায়াদ ! সহাস্মাভির্মহাবল ! ।
এহি যুধ্যস্ব সংগ্রামে সমস্তৈঃ পৃথগেব বা ॥১৪॥
অস্মান্ বা ত্বং পরাজিত্য যশঃ প্রাপ্নুহি সংযুগে ।
বয়ং ত্বাং বা পরাজিত্য প্রীতিং দাস্যামহে পিতুঃ ॥১৫॥
এবমুক্তস্তদা শূরৈস্তানুবাচ মহাবলঃ ।
বীর্য্যশ্লাঘী নরশ্রেষ্ঠস্তান্ দৃষ্ট্বা সমবস্থিতান্ ॥১৬॥
সাধ্বিদং কথ্যতে বীরাঃ ! যদ্যেবং মতিরদ্য বঃ ।
যুধ্যধ্বং সহিতা যত্তা নিহনিষ্যামি বো রণে ॥১৭॥
এবমুক্তা মহেষ্বাসাস্তে বীরাঃ ক্ষিপ্রকারিণঃ ।
মহতা শরবর্ষেণ প্রত্যবর্ষন্নরিন্দমাঃ ॥১৮॥
অপরাহ্নে মহারাজ ! সংগ্রামস্তুমুলোঽভবৎ ।
একস্য চ বহূনাঞ্চ সমেতানাং রণাজিরে ॥১৯॥

ভারতকৌমুদী

ভো ইতি। কৌরবদায়াদ ! কুরুবংশসম্ভূত !। সংগ্রামে সংগ্রামাঙ্গনে ॥১৪॥
অস্মানিতি। প্রীতিমানন্দম্, পিতুঃ সাত্যকেঃ ॥১৫॥
এবমিতি। শূরৈঃ সাত্যকিপুত্রৈঃ। নরশ্রেষ্ঠো ভূরিশ্রবাঃ ॥১৬॥
সাধ্বিতি। যত্তা মৎপরাজয়বিধানায় যত্নবন্তঃ সন্তঃ, বো যুষ্মান্ ॥১৭॥
এবমিতি। তে সাত্যকিপুত্রাঃ। প্রতি ভূরিশ্রবসমিতি শেষঃ ॥১৮॥

"মহাবল কৌরবনন্দন ! আসুন, আপনি সমরাঙ্গনে আমাদের সকলের সহিত, কিংবা এক একজনের সহিত যুদ্ধ করুন ॥১৪॥

আপনি যুদ্ধে আমাদিগকে পরাজিত করিয়া যশ লাভ করুন ; অথবা আমরা আপনাকে পরাজিত করিয়া পিতার (সাত্যকির) আনন্দ প্রদান করি" ॥১৫॥

সাত্যকির বীর পুত্রেরা এইরূপ বলিলে মহাবল, সমরশ্লাঘী ও নরশ্রেষ্ঠ ভূরিশ্রবা তাঁহাদিগকে যুদ্ধের জন্য অবস্থিত দেখিয়া বলিলেন—॥১৬॥

"বীরগণ ! তোমরা ইহা ভালই বলিয়াছ ; সুতরাং তোমাদের যদি এইরূপই বুদ্ধি হইয়া থাকে, তবে তোমরা মিলিত ও যত্নবান্ হইয়া আমার সহিত যুদ্ধ কর, আমি যুদ্ধে তোমাদিগকে বধ করিব" ॥১৭॥

ভূরিশ্রবা এইরূপ বলিলে মহাধনুর্দ্ধর, ক্ষিপ্রকারী ও অরিন্দম সাত্যকির সেই বীর পুত্রেরা ভূরিশ্রবার প্রতি বিশাল শরবর্ষণ করিতে লাগিলেন ॥১৮॥

(১৪) ভো ভো কৌরবদায়াদ !—রা নি। (১৫)···প্রীতিং ধাস্যামহে পিতুঃ—রা নি। (১৮)···অভ্যধাবন্নরিন্দমম্—রা নি। (১৯) সোঽপরাহ্নে—রা নি।

তমেকং রথিনাং শ্রেষ্ঠং শরৈস্তে সমবাকিরন্।
প্রাবৃষীব যথা মেরুং সিষিচুর্জলদা নৃপ ! ॥২০॥
তৈস্তু মুক্তান্ শরৌঘাংস্তান্ যমদণ্ডাশনিপ্রভান্।
অসংপ্রাপ্তানসংভ্রান্তশ্চিচ্ছেদাশু মহারথঃ ॥২১॥
তত্রাদ্ভুতমপশ্যাম সৌমদত্তেঃ পরাক্রমম্।
যদেকো বহুভির্যুদ্ধে সমসজ্জদভীতবৎ ॥২২॥
বিসৃজ্য শরবৃষ্টিং তাং দশ রাজন্ ! মহাবলাঃ।
পরিবার্য্য মহাবাহুং নিহন্তুমুপচক্রমুঃ ॥২৩॥
সৌমদত্তিস্ততঃ ক্রুদ্ধস্তেষাং চাপানি ভারত ! ।
চিচ্ছেদ দশভির্বাণৈর্নিমেষেণ মহারথঃ ॥২৪॥

ভারতকৌমুদী

অপেতি। একস্য ভূরিশ্রবসঃ, বহূনাং সাত্যকিপুত্ত্রাণাম্, সমেতানাং মিলিতানাম্ ॥১৯॥
তমিতি। প্রাবৃষি বর্ষাকালে, যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্, সিষিচুঃ সিঞ্চন্তি ॥২০॥
তৈরিতি। তৈঃ সাত্যকিপুত্ত্রৈঃ। অসংভ্রান্তঃ অবিচলিতচিত্তঃ, মহারথো ভূরিশ্রবাঃ ॥২১॥
তত্রেতি। সৌমদত্তের্ভূরিশ্রবসঃ। সমসজ্জৎ সংসক্তো ব্যাপৃতোঽভবৎ ॥২২॥
বিসৃজ্যেতি। দশ সাত্যকিপুত্ত্রাঃ। পরিবার্য্য পরিবেষ্ট্য, মহাবাহুং ভূরিশ্রবসম্ ॥২৩॥
সৌমেতি। সৌমদত্তিঃ সোমদত্তপুত্ত্রো ভূরিশ্রবাঃ। তেষাং সাত্যকিপুত্ত্রাণাম্ ॥২৪॥

---

মহারাজ ! সেই অপরাহ্নকালে সমরাঙ্গনে একজনের ও সম্মিলিত দশ জনের তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥১৯॥

রাজা ! বর্ষাকালে মেঘ যেমন সুমেরুপর্ব্বতের উপরে জলবর্ষণ করে, সেইরূপ সাত্যকির পুত্ত্রেরা রথিশ্রেষ্ঠ এক ভূরিশ্রবার উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥২০॥

সাত্যকিপুত্ত্রগণের নিক্ষিপ্ত যমদণ্ড ও বজ্রতুল্য সেই বাণগুলি না আসিতেই মহারথ ভূরিশ্রবা ধীরচিত্ত থাকিয়া সত্বর ছেদন করিয়া ফেলিলেন ॥২১॥

তখন আমরা ভূরিশ্রবার অদ্ভুত পরাক্রম দেখিলাম। যে হেতু, তিনি একাকী বহু যোদ্ধার সহিত যুদ্ধে ব্যাপৃত হইলেন ॥২২॥

রাজা ! মহাবল সেই দশজন যোদ্ধা ভূরিশ্রবাকে পরিবেষ্টনপূর্ব্বক সেইরূপ বাণবর্ষণ করিয়া তাঁহাকে বধ করিবার উপক্রম করিলেন ॥২৩॥

---

(২১)···মুক্তান্ শরান্ ঘোরান্—রা নি। (২৪)··চিচ্ছেদ সমরে রাজন্! যুধ্যমানো মহারথৈঃ—রা নি।

অথৈষাং ছিন্নধন্বুষাং ভল্লৈঃ সন্নতপর্ব্বভিঃ।
চিচ্ছেদ সমরে রাজন্! শিরাংসি ভরতর্ষভ! ॥২৫॥
তে হতা ন্যপতন্ ভূমৌ বজ্ররুগ্‌ণা ইব দ্রুমাঃ।
তান্ দৃষ্ট্বা নিহতান্ বীরান্ রণে পুত্রান্ মহাবলান্ ॥২৬॥
বার্ষ্ণেয়ো বিনদন্ রাজন্! ভূরিশ্রবসমভ্যগাৎ।
রথং রথেন সমরে পীড়য়িত্বা মহাবলৌ ॥২৭॥
তাবন্যোন্যস্য সমরে নিহত্য রথবাজিনঃ।
বিরথাবভিবল্গন্তৌ সমেয়াতাং মহারথৌ ॥২৮॥ (বিশেষকম্)
প্রগৃহীতমহাখড়্গৌ তৌ চর্ম্মবরধারিণৌ।
শুশুভাতে নরব্যাঘ্রৌ যুদ্ধায় সমবস্থিতৌ ॥২৯॥

ভারতকৌমুদী

অথেতি। এষাং দশানামেব সাত্যকিপুত্রাণাম্। চিচ্ছেদ ভূরিশ্রবাঃ ॥২৫॥

ত ইতি। বজ্ররুগ্‌ণা বজ্রপাতেন ভগ্নাঃ। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ সাত্যকিঃ। অভিবল্গন্তৌ ভূমৌ প্লবমানৌ, সমেয়াতাং সম্মিলিতৌ অভবতাম্ ॥২৬—২৮॥

প্রগৃহীতেতি। তৌ সাত্যকিভূরিশ্রবসৌ ॥২৯॥

ভরতনন্দন! তাহার পর মহারথ ভূরিশ্রবা ক্রুদ্ধ হইয়া দশটা বাণদ্বারা নিমেষ মধ্যে তাঁহাদের দশ জনের দশখানা ধনুকেই ছেদন করিলেন ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ রাজা! তদনন্তর ভূরিশ্রবা নতপর্ব্ব দশটা ভল্লদ্বারা সমরাঙ্গনে তাঁহাদের দশজনেরই মস্তকচ্ছেদন করিলেন ॥২৫॥

তখন তাঁহারা নিহত হইয়া বজ্রভগ্ন বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন। সেই সময়ে সেই মহাবল বীর পুত্রগণকে যুদ্ধে নিহত দেখিয়া সাত্যকি বীরনাদ করিতে করিতে ভূরিশ্রবার দিকে ধাবিত হইলেন। ক্রমে সেই মহাবল ও মহারথ সাত্যকি ও ভূরিশ্রবা রথদ্বারা রথের পীড়া জন্মাইয়া, দুই রথেরই অশ্বগুলিকে সংহার করিয়া, রথবিহীন হইয়া, সমরাঙ্গনে উল্লম্ফন-প্রলম্ফন করিতে থাকিয়া, সম্মিলিত হইলেন ॥২৬—২৮॥

তখন সেই নরশ্রেষ্ঠ সাত্যকি ও ভূরিশ্রবা বিশাল তরবারি ও চর্ম্ম ধারণ করিয়া যুদ্ধের নিমিত্ত অবস্থিত হইয়া শোভা পাইতে লাগিলেন ॥২৯॥

---

(২৫)…শরৈঃ সন্নতপর্ব্বভিঃ—রা নি। (২৬)…বজ্রভগ্নাঃ—রা নি। (২৭)…ভূরিশ্রবসমভ্যয়াৎ—রা নি। (২৮) তাবন্যোন্যং হি সমরে—রা নি।

ততঃ সাত্যকিমভ্যেত্য নিস্ত্রিংশবরধারিণম্।
ভীমসেনস্ত্বরন্ রাজন্! রথমারোপয়ত্তথা ॥৩০॥
তবাপি তনয়ো রাজন্! ভূরিশ্রবসমাহবে।
আরোপয়দ্রথং তূর্ণং পশ্যতাং সর্ব্বধন্বিনাম্ ॥৩১॥
তস্মিংস্তথা বর্ত্তমানে রণে ভীষ্মং মহারথম্।
অযোধয়ন্ত সংরব্ধাঃ পাণ্ডবা ভরতর্ষভ! ॥৩২॥
লোহিতায়তি চাদিত্যে ত্বরমাণো ধনঞ্জয়ঃ।
পঞ্চবিংশতিসাহস্রান্ নিজঘান মহারথান্ ॥৩৩॥
তে হি দুর্য্যোধনাদিষ্টাস্তদা পার্থনিবর্হণে।
সংপ্রাপ্যৈব গতা নাশং শলভা ইব পাবকম্ ॥৩৪॥
ততো মৎস্যাঃ কেকয়াশ্চ ধনুর্বেদবিশারদাঃ।
পরিবব্রুস্তদা পার্থং সহপুত্রং মহারথম্ ॥৩৫॥

ভারতকৌমুদী

তত ইতি। নিস্ত্রিংশবরধারিণং বিশালাসিধারিণম্। ত্বরন্ ত্বরমাণঃ ॥৩০॥
তবেতি। তনয়ো দুর্য্যোধনঃ। পশ্যতামিত্যাদিনা সাহসাতিরেকো ব্যজ্যতে ॥৩১॥
তস্মিন্নিতি। সংরব্ধাঃ ক্রুদ্ধা উৎসাহিনো বা ॥৩২॥
লোহিতেতি। লোহিতায়তি সন্ধ্যারাগেণ রক্তবর্ণে জায়মানে ॥৩৩॥
ত ইতি। পার্থনিবর্হণে অর্জ্জুনদমনে। শলভাঃ পতঙ্গাঃ, পাবকমগ্নিম্ ॥৩৪॥

রাজা! তাহার পর ভীমসেন সত্বর বিশাল তরবারিধারী সাত্যকির নিকট যাইয়া তাঁহাকে আপন রথে তুলিয়া লইলেন ॥৩০॥

রাজা! এই সময়ে আপনার পুত্রও (দুর্য্যোধনও) সমরাঙ্গনে সমস্ত ধনুর্দ্ধরগণের সমক্ষে ভূরিশ্রবাকে নিজের রথে উঠাইয়া লইলেন ॥৩১॥

ভরতশ্রেষ্ঠ! সেই যুদ্ধ চলিতে থাকিলে, উৎসাহী পাণ্ডবেরা মহারথ ভীষ্মের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৩২॥

ক্রমে সূর্য্য রক্তবর্ণ হইয়া উঠিলে, অর্জ্জুন ত্বরান্বিত হইয়া কৌরবপক্ষের পঞ্চবিংশতি সহস্র মহারথকে বধ করিলেন ॥৩৩॥

কারণ, দুর্য্যোধন তখন অর্জ্জুনকে দমন করিবার জন্য তাহাদিগকে আদেশ করিয়াছিলেন; সুতরাং পতঙ্গসমূহ যেমন অগ্নিতে পতিত হইয়াই বিনষ্ট হয়, সেইরূপ তাহারা অর্জ্জুনের নিকট যাইয়াই বিনষ্ট হইয়াছিল ॥৩৪॥

(৩৪)…অপ্রাপ্যৈব গতাঃ…পাবকে—পি বা। (৩৫)…কৈকয়াশ্চ—ম্বা নি।

এতস্মিন্নেব কালে তু সূর্য্যেঽস্তমুপগচ্ছতি।
সর্ব্বেষামেব সৈন্যানাং প্রমোহঃ সমজায়ত ॥৩৬॥
অবহারং ততশ্চক্রে পিতা দেবব্রতস্তব।
সন্ধ্যাকালে মহারাজ! সৈন্যানাং শ্রান্তবাহনঃ ॥৩৭॥
পাণ্ডবানাং কুরূণাঞ্চ পরস্পরসমাগমে।
তে সেনে ভৃশসংবিগ্নে যযতুঃ স্বং নিবেশনম্ ॥৩৮॥
ততঃ স্বশিবিরং গত্বা ন্যবিশংস্তত্র ভারত!।
পাণ্ডবাঃ সৃঞ্জয়ৈঃ সার্দ্ধং কুরবশ্চ যথাবিধি ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে পঞ্চমদিবসাবহারে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। পার্থং প্রকরণাৎ প্রসিদ্ধেশ্চার্জ্জুনম্, পুত্রেণাভিমন্যুনা সহেতি তম্ ॥৩৫॥

এতস্মিন্নিতি। প্রমোহঃ অন্ধকারাগমাৎ দৃষ্টিশক্তিরাহিত্যম্ ॥৩৬॥

অবেতি। অবহারং যুদ্ধবিরামম্। শ্রান্তানি বাহনানি রথাশ্বা যস্য সঃ ॥৩৭॥

পাণ্ডবানামিতি। ভৃশসংবিগ্নে অন্ধকারোপস্থিতেরত্যন্তোদ্বিগ্নে ॥৩৮॥

তত ইতি। যথাবিধি যুদ্ধসজ্জাত্যাগস্নানশৌচাদিপূর্ব্বকমিত্যর্থঃ ॥৩৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

তাহার পর ধনুর্ব্বেদবিশারদ মৎস্য ও কেকয়দেশীয় যোদ্ধারা অভিমন্যুর সহিত মহারথ অর্জ্জুনকে পরিবেষ্টন করিল ॥৩৫॥

এই সময়েই সূর্য্য অস্তে গমন করিলে (অন্ধকার উপস্থিত হওয়ায়) উভয়পক্ষেরই সমস্ত সৈন্যের দৃষ্টিশক্তি তিরোহিত হইল ॥৩৬॥

মহারাজ! সেই জন্যই আপনার জ্যেষ্ঠতাত শ্রান্তবাহন ভীষ্ম সেই সন্ধ্যাকালে সৈন্যগণের যুদ্ধবিরামের আদেশ করিলেন ॥৩৭॥

অতএব পাণ্ডব ও কৌরবপক্ষের সেই উভয় সৈন্যই পুনরায় পরস্পর সম্মেলনবিষয়ে বিশেষ উদ্বিগ্ন থাকিয়া আপন আপন বাসস্থানে প্রস্থান করিল ॥৩৮॥

তদনন্তর সৃঞ্জয়গণের সহিত পাণ্ডবেরা এবং কৌরবেরা আপন আপন শিবিরে গমন করিয়া যথাবিধানে তাহাতে প্রবেশ করিলেন" ॥৩৯॥

---

(৩৬) জগামাস্তমথাদিত্যো রজোমেঘৈঃ সমুত্থিতৈঃ। সর্ব্বেষামেব···পি বা,···সর্ব্বেষাঞ্চৈব—রা নি। * '···চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি।

# চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

তে বিশ্রম্য ততো রাজন্! সহিতাঃ কুরুপাণ্ডবাঃ।
ব্যতীতায়াস্তু শর্ব্বর্য্যাং পুনর্যুদ্ধায় নির্যযুঃ ॥১॥
ততঃ শব্দো মহানাসীত্তব তেষাঞ্চ ভারত!।
যুজ্যতাং রথমুখ্যানাং কল্পতাঞ্চৈব দন্তিনাম্ ॥২॥
সংনহ্যতাং পদাতীনাং হয়ানাঞ্চৈব ভারত!।
শঙ্খদুন্দুভিনাদাশ্চ তুমুলাঃ সর্ব্বতোঽভবন্ ॥৩॥ (যুগ্মকম্)
ততো যুধিষ্ঠিরো রাজা ধৃষ্টদ্যুম্নমভাষত।
ব্যূহং ব্যূহ মহাবাহো! মকরং শত্রুতাপনম্ ॥৪॥

ভারতকৌমুদী

ত ইতি। শর্ব্বর্য্যাং রাত্রৌ। সহিতা যৌগপদ্যমাপন্নাঃ শিবিরেভ্যো নির্যযুঃ ॥১॥

তত ইতি। যুজ্যতামশ্বৈর্যুজ্যমানানাম্, কল্প্যতাং সজ্জীক্রিয়মাণানাম্, দন্তিনাং হস্তিনাম্। সংনহ্যতাং যুদ্ধসজ্জাং কুর্ব্বতাম্, হয়ানামশ্বানাম্ ॥২—৩॥

তত ইতি। ব্যূহ রচয়, মকরং তদাকৃতিত্বাত্তন্নামকম্ ॥৪॥

---

সঞ্জয় বলিলেন—"রাজা! সেই কুরুপাণ্ডবেরা রাত্রিতে বিশ্রাম করিয়া রাত্রি প্রভাত হইলে পুনরায় যুদ্ধের জন্য এক সময়ে শিবির হইতে নির্গত হইলেন ॥১॥

ভরতনন্দন! তাহার পর আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের হস্তী, অশ্ব ও রথগুলির, তাহার আরোহিগণের ও পদাতিগণের যুদ্ধসজ্জার সময়ে বিশাল কোলাহল হইতে লাগিল এবং সকল দিক্ হইতেই তুমুল শঙ্খ ও দুন্দুভিধ্বনি হইতে থাকিল ॥২—৩॥

তদনন্তর রাজা যুধিষ্ঠির ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—'মহাবাহু! আপনি শত্রুতাপন মকরব্যূহ রচনা করুন" ॥৪॥

---

(১) বিহৃত্য তু রণে রাজন্!…পি, বিহৃত্য তে ততো রাজন্!…বা, বিহৃত্য তু ততো রাজন্!—নি। (২)…কল্পতামপি দন্তিনাম্—পি,…কল্পতাঞ্চাপি দন্তিনাম্—বা। (৩)…শঙ্খদুন্দুভিনির্ঘোষাঃ…বা…শঙ্খদুন্দুভিনাদশ্চ তুমুলঃ সর্ব্বতোঽভবৎ—রা নি। (৪)…ব্যূহং ব্যূহস্ব পাঞ্চাল!—নি।

এবমুক্তস্তু পার্থেন ধৃষ্টদ্যুম্নো মহারথঃ।
ব্যাদিদেশ যথান্যায়ং রথিনো রথিনাং বরঃ ॥৫॥
শিরোঽভূদ্দ্রুপদস্তস্য পাণ্ডবশ্চ ধনঞ্জয়ঃ।
চক্ষুষী সহদেবশ্চ নকুলশ্চ মহারথঃ ॥৬॥
তুণ্ডমাসান্মহারাজ! ভীমসেনো মহাবলঃ।
সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ রাক্ষসশ্চ ঘটোৎকচঃ ॥৭॥
সাত্যকির্ধর্ম্মরাজশ্চ ব্যূহগ্রীবাং সমাস্থিতাঃ।
পৃষ্ঠমাসীন্মহারাজ! বিরাটো বাহিনীপতিঃ ॥৮॥
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! মহত্যা সেনয়া বৃতঃ।
কেকয়া ভ্রাতরঃ পঞ্চ বামপার্শ্বং সমাশ্রিতাঃ ॥৯॥
ধৃষ্টকেতুর্নরব্যাঘ্রশ্চেকিতানশ্চ বীর্য্যবান্।
দক্ষিণং পক্ষমাশ্রিত্য স্থিতৌ ব্যূহস্য রক্ষণে ॥১০॥

ভারতকৌমুদী

এবমিতি। পার্থেন যুধিষ্ঠিরেণ। যথান্যায়ং মকরব্যূহনিয়মানুসারেণ স্থাতুম্ ॥৫॥
শির ইতি। শিরঃ শিরঃস্থানবর্ত্তী। এবমন্যত্র ॥৬॥
তুণ্ডমিতি। তুণ্ডং মুখম্। সৌভদ্রোঽভিমন্যুঃ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ ॥৭॥
সাত্যকিরিতি। সাত্যকিধর্ম্মরাজয়োঃ সৈন্যসাহিত্যেন বহুত্বাৎ সমাস্থিতা ইতি বহুবচনম্ ॥৮॥
ধৃষ্টেতি। কেকয়া ইত্যপি মহত্যা সেনয়া বৃতা ইতি বচনবিপরিণামেন সম্বধ্যতে ॥৯॥

যুধিষ্ঠির এইরূপ বলিলে রথিশ্রেষ্ঠ মহারথ ধৃষ্টদ্যুম্ন মকরব্যূহের যথাস্থানে থাকিবার জন্য রথিগণকে আদেশ করিলেন ॥৫॥

তখন দ্রুপদ ও পাণ্ডুনন্দন অর্জ্জুন তাহার মস্তক হইলেন এবং মহারথ নকুল ও সহদেব তাহার নয়নযুগলস্থানে রহিলেন ॥৬॥

মহারাজ! মহাবল ভীমসেন, অভিমন্যু, দ্রৌপদীর পুত্রগণ ও রাক্ষস ঘটোৎকচ সেই ব্যূহের মুখ হইলেন ॥৭॥

মহারাজ! সৈন্যগণের সহিত সাত্যকি ও যুধিষ্ঠির ব্যূহের গ্রীবাদেশে থাকিলেন এবং সেনাপতি বিরাট তাহার পৃষ্ঠ হইলেন ॥৮॥

মহারাজ! ধৃষ্টদ্যুম্ন ও কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতা বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ব্যূহের বামপার্শ্ব আশ্রয় করিলেন ॥৯॥

(৫) ব্যাদিদেশ মহারাজ!—পি বা। (৯) ধৃষ্টদ্যুম্নেন সহিতো মহত্যা···পি বা রা,···বামং পক্ষম্—পি বা। (১০)···স্থিতা ব্যূহস্য—পি বা।

পাদয়োস্তু মহারাজ! স্থিতঃ শ্রীমান্ মহারথঃ।
কুন্তিভোজঃ শতানীকো মহত্যা সেনয়া বৃতঃ ॥১১॥
শিখণ্ডী তু মহেষ্বাসঃ সোমকৈঃ সংবৃতো বলী।
ইরাবাংশ্চ ততঃ পুচ্ছে মকরস্য ব্যবস্থিতৌ ॥১২॥
এবমেতং মহাব্যূহঃ ব্যূহ্য ভারত! পাণ্ডবাঃ।
সূর্য্যোদয়ে মহারাজ! পুনর্যুদ্ধায় দংশিতাঃ ॥১৩॥
কৌরবানভ্যয়ুস্তূর্ণং হস্ত্যশ্বরথপত্তিভিঃ।
সমুচ্ছ্রিতৈর্ধ্বজৈশ্ছত্রৈঃ শস্ত্রৈশ্চ বিমলৈঃ শিতৈঃ ॥১৪॥ (যুগ্মকম্)
ব্যূঢ়ং দৃষ্ট্বা তু তৎ সৈন্যং পিতা দেবব্রতস্তব।
ক্রৌঞ্চেন মহতা রাজন্! প্রত্যব্যূহত বাহিনীম্ ॥১৫॥

ভারতকৌমুদী

ধৃষ্টেতি। বামপার্শ্বমিত্যনুসারাৎ পক্ষং পার্শ্বম্ ॥১০॥
পাদয়োরিতি। শ্রীমান্ বীরশোভাবান্ ॥১১॥
শিখণ্ডীতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। ততস্তস্য ॥১২॥
এবমিতি। ব্যূহ্য রচয়িত্বা। দংশিতাঃ সন্নদ্ধাঃ। সমুচ্ছ্রিতৈরুত্তোলিতৈঃ ॥১৩—১৪॥
ব্যূঢ়মিতি। ব্যূঢ়ং ব্যূহরূপেণ সন্নিবেশিতম্। প্রত্যব্যূহত প্রতিব্যূহমরচয়ৎ ॥১৫॥

---

নরশ্রেষ্ঠ ধৃষ্টকেতু এবং বলবান্ চেকিতান দক্ষিণ পার্শ্ব আশ্রয় করিয়া ব্যূহরক্ষায় ব্যাপৃত থাকিলেন ॥১০॥

মহারাজ! বীরশোভায় শোভিত কুন্তিভোজ ও মহারথ শতানীক বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ব্যূহের পাদদ্বয়ে থাকিলেন ॥১১॥

আর মহাধনুর্দ্ধর, বলবান্ ও সোমকসৈন্যে পরিবেষ্টিত শিখণ্ডী এবং ইরাবান্ সেই মকরব্যূহের পুচ্ছে রহিলেন ॥১২॥

ভরতনন্দন মহারাজ! যুদ্ধসজ্জায় সজ্জিত পাণ্ডবেরা সূর্য্যোদয়কালে এই-ভাবে এই মহাব্যূহ রচনা করিয়া হস্তী, অশ্ব, রথ, পদাতি, উত্তোলিত ধ্বজ, ছত্র এবং নির্ম্মল ও নিশিত অস্ত্রের সহিত সত্বর কৌরবগণের দিকে গমন করিলেন ॥১৩—১৪॥

রাজা! আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম সেই পাণ্ডবসৈন্যকে ব্যূহরূপে সন্নিবেশিত দেখিয়া ক্রৌঞ্চনামক বিশাল ব্যূহ রচনা করিলেন ॥১৫॥

---

(১২)…ইরাবাংশ্চ নৃপঃ পুচ্ছে—পি বা।

তস্য তুণ্ডে মহেষ্বাসো ভারদ্বাজো ব্যরোচত।
অশ্বত্থামা কৃপশ্চৈব চক্ষুরাস্তাং জনেশ্বর! ॥১৬॥
কৃতবর্ম্মা তু সহিতঃ কাম্বোজৈরথ বাহ্লিকৈঃ।
শিরস্যাসীন্নরশ্রেষ্ঠঃ শ্রেষ্ঠঃ সর্ব্বধনুষ্মতাম্ ॥১৭॥
গ্রীবায়াং শূরসেনস্তু তব পুত্রশ্চ ভারত! ।
দুর্য্যোধনো মহারাজ! রাজভির্বহুভির্বৃতঃ ॥১৮॥
প্রাগ্‌জ্যোতিষস্তু সহিতো মাদ্রসৌবীরকেকয়ৈঃ।
উরস্যভূন্নরশ্রেষ্ঠ! মহত্যা সেনয়া বৃতঃ ॥১৯॥
স্বসেনয়া চ সহিতঃ সুশর্ম্মা প্রস্থলাধিপঃ।
বামং পক্ষং সমাশ্রিত্য দংশিতঃ সমবস্থিতঃ ॥২০॥
তুষারা যবনাশ্চৈব শকাশ্চ সহ চুচুপৈঃ।
দক্ষিণং পক্ষমাশ্রিত্য স্থিতা ব্যূহস্য ভারত! ॥২১॥

ভারতকৌমুদী

তস্যেতি। তুণ্ডে মুখে, ভারদ্বাজো দ্রোণঃ। চক্ষুশ্চক্ষুর্দ্বয়ম্ ॥১৬॥
কৃতেতি। কাম্বোজৈর্বাহ্লিকৈশ্চেতি তত্তদ্দেশীয়ৈঃ ॥১৭॥
গ্রীবায়ামিতি। শূরসেনো নাম কশ্চন যোদ্ধা ॥১৮॥
প্রাগিতি। প্রাগ্‌জ্যোতিষস্তদধিপতির্ভগদত্তঃ। উরসি বক্ষসি ॥১৯॥
স্বেতি। দংশিতঃ কৃতসন্নাহঃ ॥২০॥
তুষারা ইতি। তুষারাদয়ো দেশবাচিনঃ শব্দাস্তত্তদ্দেশীয়েষু লক্ষ্যন্তে ॥২১॥

---

নরনাথ! মহাধনুর্দ্ধর দ্রোণ সেই ব্যূহের মুখে শোভা পাইতে লাগিলেন এবং অশ্বত্থামা ও কৃপাচার্য্য তাহার নয়নযুগলস্থানে রহিলেন ॥১৬॥

নরশ্রেষ্ঠ ও সকল ধনুর্দ্ধরপ্রধান কৃতবর্ম্মা কাম্বোজ ও বাহ্লিকদেশীয় যোদ্ধাদের সহিত সেই ক্রৌঞ্চব্যূহের মস্তকদেশে থাকিলেন ॥১৭॥

ভরতনন্দন মহারাজ! শূরসেন এবং আপনার পুত্র দুর্য্যোধন বহুতর রাজগণে পরিবৃত হইয়া ব্যূহের গ্রীবাদেশে অবস্থান করিতে লাগিলেন ॥১৮॥

নরশ্রেষ্ঠ! মদ্র, সৌবীর ও কেকয়দেশীয় যোদ্ধাদের সহিত ভগদত্ত বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ব্যূহের বক্ষস্থলে থাকিলেন ॥১৯॥

প্রস্থলনগরের অধিপতি যুদ্ধসজ্জায় সজ্জিত সুশর্ম্মা আপন সৈন্যের সহিত ব্যূহের বামপক্ষ অবলম্বন করিয়া রহিলেন ॥২০॥

(১৬)…ভারদ্বাজোঽভ্যরোচত—পি,…ভারদ্বাজোঽভ্যবর্ত্তত—বা। (১৭)…কাম্বোজবরবাহ্লিকৈঃ—পি বা। (২১)…সহ চুলিকৈঃ—পি বা।

শ্রুতায়ুশ্চ শতায়ুশ্চ সৌমদত্তিশ্চ মারিষ ! ।
ব্যূহস্য জঘনে তস্থূ রক্ষমাণাঃ পরস্পরম্ ॥২২॥
ততো যুদ্ধায় সংজগ্মুঃ পাণ্ডবাঃ কৌরবৈঃ সহ ।
সূর্য্যোদয়ে মহারাজ ! প্রাবর্ত্তত জনক্ষয়ঃ ॥২৩॥
প্রতীয়ূ রথিনো নাগান্ নাগাশ্চ রথিনো যযুঃ ।
হয়ারোহান্ রথারোহা রথিনশ্চাপি সাদিনঃ ॥২৪॥
সাদিনশ্চ হয়ান্ রাজন্ ! রথিনশ্চ মহারণে ।
হস্ত্যারোহান্ হয়ারোহা রথিনঃ সাদিনস্তথা ॥২৫॥ (যুগ্মকম্)
রথিনঃ পত্তিভিঃ সার্দ্ধং সাদিনশ্চাপি পত্তিভিঃ ।
অন্যোন্যং সমরে রাজন্ ! প্রত্যধাবন্নমর্ষিতাঃ ॥২৬॥

ভাবতকৌমুদী

শ্রুতায়ুরিতি। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ। জঘনে জঘনদেশে মধ্যস্থান ইত্যর্থঃ ॥২২॥

তত ইতি। সংজগ্মুঃ সঙ্গতাঃ সম্মিলিতা বভূবুঃ ॥২৩॥

প্রতীতি। নাগান্ গজান্ প্রতি ঈয়ুর্জগ্মুঃ। সাদিনঃ অশ্বারোহাঃ। হয়ান্ অশ্বারোহান্। রথিনশ্চ রথিনঃ প্রতীতি শেষঃ ॥২৪—২৫॥

রথিন ইতি। পত্তিভিঃ পদাতিভিঃ, সাদিনঃ হস্ত্যশ্বারোহিণঃ ॥২৬॥

---

ভরতনন্দন ! চুচুপদেশীয় যোদ্ধাদের সহিত তুষার, যবন ও শকদেশীয় যোদ্ধারা ব্যূহের দক্ষিণপক্ষ আশ্রয় করিয়া থাকিল ॥২১॥

মাননীয় মহারাজ ! শ্রুতায়ু, শতায়ু ও ভূরিশ্রবা পরস্পর রক্ষা করিতে থাকিয়া ব্যূহের জঘনদেশে থাকিলেন ॥২২॥

মহারাজ ! তাহার পর পাণ্ডবেরা কৌরবগণের সহিত যুদ্ধের জন্য সম্মিলিত হইলেন। ক্রমে সেই সূর্য্যোদয়কালে লোকক্ষয় আরম্ভ হইল ॥২৩॥

রাজা ! রথীরা গজারোহিগণের প্রতি, গজারোহীরা রথীদের প্রতি, রথারোহীরা অশ্বারোহিগণের প্রতি এবং অশ্বারোহীরাও রথীদের প্রতি, অশ্বারোহীরা অশ্বারোহী-দিগের প্রতি, রথারা রথীদের প্রতি এবং অশ্বারোহী, রথারোহী ও গজারোহীরা যুগপৎ গজারোহীদের প্রতি ধাবিত হইল ॥২৪—২৫॥

আবার রাজা ! ক্রুদ্ধ রথারোহী ও অশ্বারোহীরা পদাতিদের সহিত মিলিত হইয়া সমরে পরস্পরের প্রতি ধাবিত হইল ॥২৬॥

---

(২২)···সৌমদত্তিশ্চ পার্থিব !—পি। (২৩) মহারাজ ! ততো যুদ্ধমভূন্মহৎ—পি,··· মহারাজ ! ততো যুদ্ধমবর্ত্তত—বা। (২৪)···হয়ারোহান্ হয়ারোহাঃ—পি বা। (২৫)··· কুঞ্জরাংশ্চ মহারণে···পি বা।

ভীমসেনার্জ্জুনযমৈর্গুপ্তা চান্যৈর্মহারথৈঃ।
শুশুভে পাণ্ডবী সেনা নক্ষত্রৈরিব শর্বরী ॥২৭॥
তথা ভীষ্মকৃপদ্রোণশল্যদুর্য্যোধনাদিভিঃ।
তবাপি চ বভৌ সেনা গ্রহৈর্দ্যৌরিব সংবৃতা ॥২৮॥
ভীমসেনস্তু কৌন্তেয়ো দ্রোণং দৃষ্ট্বা পরাক্রমী।
অভ্যয়াজ্জবনৈরশ্বৈর্ভারদ্বাজস্য বাহিনীম্ ॥২৯॥
দ্রোণস্তু সমরে ক্রুদ্ধো ভীমং নবভিরায়সৈঃ।
বিব্যাধ সমরশ্লাঘী মর্ম্মাণ্যুদ্দিশ্য বীর্য্যবান্ ॥৩০॥
দৃঢ়াহতস্ততো ভীমো ভারদ্বাজস্য চাহবে।
সারথিং প্রেষয়ামাস যমস্য সদনং প্রতি ॥৩১॥
স সংগৃহ্য স্বয়ং বাহান্ ভারদ্বাজঃ প্রতাপবান্।
ব্যধমৎ পাণ্ডবীং সেনাং তূলরাশিমিবানলঃ ॥৩২॥

ভারতকৌমুদী

ভীমেতি। যমৌ নকুলসহদেবৌ, গুপ্তা রক্ষিতা ॥২৭॥
তথেতি। গুপ্তেত্যনুবৃত্তিঃ। দ্যৌরাকাশম্ ॥২৮॥
ভীমেতি। অভ্যয়াৎ অভ্যগচ্ছৎ, জবনৈর্বেগবদ্ভিঃ, ভারদ্বাজস্য দ্রোণস্য ॥২৯॥
দ্রোণ ইতি। আয়সৈর্লৌহময়ৈঃ শরৈঃ। মর্ম্মাণীতি বিশালতয়া গৌরবাদ্বহুবচনম্ ॥৩০॥
দৃঢ়েতি। ভারদ্বাজস্য দ্রোণস্য, আহবে সমরে ॥৩১॥
স ইতি। বাহান্ অশ্বান্। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৩২॥

---

তখন রাত্রি যেমন নক্ষত্রদ্বারা শোভা পায়, সেইরূপ পাণ্ডবসেনা—ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব ও অন্যান্য মহারথগণে রক্ষিত হইয়া শোভা পাইতে লাগিল ॥২৭॥

আবার আপনার সেনাও ভীষ্ম, দ্রোণ, কৃপ, শল্য ও দুর্য্যোধনপ্রভৃতিদ্বারা রক্ষিত হইয়া গ্রহসংবৃত আকাশের ন্যায় শোভা পাইতে থাকিল ॥২৮॥

ক্রমে পরাক্রমশালী কুন্তীনন্দন ভীমসেন দ্রোণকে দর্শন করিয়া বেগযুক্তঘোটক-চালিত রথে তাঁহার সৈন্যের প্রতি ধাবিত হইলেন ॥২৯॥

সমরশ্লাঘী ও বলবান্ দ্রোণ ক্রুদ্ধ হইয়া বক্ষস্থল লক্ষ্য করিয়া নয়টা লৌহময় বাণদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥৩০॥

ভীমসেন তাহাতে অত্যন্ত আহত হইয়া দ্রোণের সারথিকে যমালয়ে পাঠাইলেন ॥৩১॥

(৩০)…বিব্যাধ সমরে রাজন্!…পি বা। (৩১)…ভারদ্বাজস্য সংযুগে—রা নি।

তে বধ্যমানা দ্রোণেন ভীষ্মেণ চ নরোত্তম ! ।
সৃঞ্জয়াঃ কেকয়ৈঃ সার্দ্ধং পলায়নপরাভবন্ ॥৩৩॥
তথৈব তাবকং সৈন্যং ভীমার্জ্জুনপরিক্ষতম্ ।
মুমোহ তত্র তত্রৈব সমদেব বরাঙ্গনা ॥৩৪॥
অভিদ্যেতাং ততো ব্যূহৌ তস্মিন্ বীরবরক্ষয়ে ।
আসীদ্ব্যতিকরো ঘোরস্তব তেষাঞ্চ ভারত ! ॥৩৫॥
তদদ্ভুতমপশ্যাম তাবকানাং পরৈঃ সহ ।
একায়নগতাঃ সর্ব্বে যদযুধ্যন্ত ভারত ! ॥৩৬॥
প্রতিসংবার্য্য চাস্ত্রাণি তেঽন্যোন্যস্য বিশাংপতে ! ।
যুযুধুঃ পাণ্ডবাশ্চৈব কৌরবাশ্চ মহাবলাঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

ত ইতি। পলায়নপরাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৩৩॥
তথেতি। সমদা সুরাপানাদিনিবন্ধনমত্ততাযুক্তা ॥৩৪॥
অভিদ্যেতামিতি। ব্যতিকরঃ সংঘর্ষঃ। তেষাং পাণ্ডবানাম্ ॥৩৫॥
তদিতি। একায়নগতা একমার্গস্থিতাঃ সমরেখাস্থিতা ইত্যর্থঃ ॥৩৬॥

তখন প্রতাপশালী দ্রোণাচার্য্য নিজের অশ্বগুলিকে সংযত করিয়া—অগ্নি যেমন তূলরাশি দগ্ধ করে, সেইরূপ পাণ্ডবসেনা দগ্ধ করিতে লাগিলেন ॥৩২॥

নরশ্রেষ্ঠ ! ভীষ্ম ও দ্রোণ বধ করিতে লাগিলে, সৃঞ্জয়সৈন্যেরা কেকয়সৈন্যদের সহিত পলায়ন করিতে থাকিল ॥৩৩॥

আপনার সৈন্যেরাও সেইরূপই ভীম ও অর্জ্জুনকর্তৃক ক্ষতবিক্ষত হইয়া মত্তা রমণীর ন্যায় সেই সেই স্থানে মোহিত হইয়া পড়িল ॥৩৪॥

ভরতনন্দন ! তাহার পর প্রধান প্রধান বীরনাশক সেই যুদ্ধে উভয়পক্ষের ব্যূহই ভাঙ্গিয়া গেল এবং আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের সৈন্যদের ভয়ঙ্কর সংঘর্ষ হইতে লাগিল ॥৩৫॥

ভরতনন্দন ! তখন একটা অদ্ভুত ব্যাপার দেখিতে পাইলাম যে, সকল সৈন্যই একসমসূত্র পথে থাকিয়া যুদ্ধ করিতে থাকিল ॥৩৬॥

নরনাথ ! সেই সময়ে মহাবল পাণ্ডবেরা ও কৌরবেরা পরস্পরের অস্ত্র নিবারণ করিয়া যুদ্ধ করিতে লাগিলেন" ॥৩৭॥

(৩৩)···নরোত্তমাঃ—বা নি। (৩৪)···মুহ্যতে তত্র তত্রৈব—বা নি। (৩৭)···কৌরবাশ্চ মহাহবে—পি বা। ইতঃ পরম্ '···পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ'—বা ব বা নি।

ধৃতরাষ্ট্র উবাচ।

এবং বহুগুণং সৈন্যমেবং বহুবিধং পরম্।
ব্যূঢ়মেবং যথাশাস্ত্রমমোঘঞ্চৈব সঞ্জয়! ॥৩৮॥
হৃষ্টমস্মাকমত্যন্তমভিকামঞ্চ নঃ সদা।
প্রহ্বমভ্যসনোপেতং পুরস্তাদ্দৃষ্টবিক্রমম্ ॥৩৯॥
নাতিবৃদ্ধমবালঞ্চ ন কৃশং ন চ পীবরম্।
লঘুবৃত্তায়তপ্রায়ং সারগাত্রমনাময়ম্ ॥৪০॥
আত্তসন্নাহশস্ত্রঞ্চ বহুশাস্ত্রপরিগ্রহম্।
অসিযুদ্ধে নিযুদ্ধে চ গদাযুদ্ধে চ কোবিদম্ ॥৪১॥

ভারতকৌমুদী

প্রতীতি। প্রতিসংবার্য্য নিবার্য্য ॥৩৭॥

এবমিতি। বহবো গুণা যস্য তৎ, বহবো বিধাঃ প্রকারা যস্য তৎ, পরমুৎকৃষ্টম্, ব্যূঢ়ং ব্যূহরূপেণ সন্নিবেশিতম্। অতএব অমোঘং বিপক্ষজয়ে অব্যর্থম্ ॥৩৮॥

হৃষ্টমিতি। অস্মাকমুপরি হৃষ্টং তুষ্টম্, সদা নঃ অস্মান্ প্রতি, অত্যন্তমভিকামমনুরক্তম্। প্রহ্বম্ অস্মাসু অবনতম্, অভ্যসনোপেতং যুদ্ধাভ্যাসযুক্তম্, পুরস্তাৎ পূর্ব্বম্, দৃষ্টো বিক্রমো যস্য তৎ। সৈন্যমিত্যনুবৃত্তিঃ। এবমন্যত্র ॥৩৯॥

নেতি। পীবরং স্থূলম্। অতিবৃদ্ধত্বাস্থভাবান্নাকর্ম্মণ্যমিত্যাশয়ঃ। অতএব লঘু দ্রুতং বৃত্তং কার্য্যং যস্য তচ্চ তৎ আয়তপ্রায়ং বাহুল্যেন দীর্ঘাকৃতি চেতি তৎ লঘুবৃত্তায়তপ্রায়ম্, সারগাত্রং দৃঢ়শরীরম্, অনাময়ং নীরোগং সৈন্যম্ ॥৪০॥

আত্তেতি। আত্তানি গৃহীতানি সন্নাহা যুদ্ধসজ্জাঃ শস্ত্রাণি চ যেন তৎ, বহূনি শস্ত্রাণি জ্ঞানেন পরিগৃহ্লাতীতি তৎ। নিযুদ্ধে বাহুযুদ্ধে। কোবিদং বিচক্ষণং সৈন্যম্ ॥৪১॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! আমার সৈন্য সকল এইরূপ বহুগুণসম্পন্ন, এইরূপ বহুপ্রকার, উৎকৃষ্ট এবং ব্যূহরূপে সন্নিবেশিত; সুতরাং তাহা বিপক্ষ জয় করিবার পক্ষে অব্যর্থ ॥৩৮॥

সর্ব্বদা আমাদের উপরে সন্তুষ্ট ও অনুরক্ত, আমাদের নিকটে অবনত, যুদ্ধে অভ্যাসযুক্ত এবং পূর্ব্বে উহাদের বিক্রম পরিদৃষ্ট ॥৩৯॥

উহারা অতিবৃদ্ধ নহে, বালক নহে, কৃশ নহে, স্থূলও নহে এবং উহারা ক্ষিপ্রকারী, প্রায়শঃ দীর্ঘাকৃতি, দৃঢ়শরীর ও নীরোগ ॥৪০॥

---

(৩৯) তুষ্টমস্মাকম্…পি বা, জুষ্টমস্মাকম্…নি, অব্যসনোপেতম্…বা, প্রহৃষ্টং ব্যসনোপেতম্—নি। (৪০)…প্রায়ং সারযোধম্…বা,…প্রায়ং সাগরাকারমব্যয়ম্—নি।

প্রাসর্ষ্টিতোমরেম্বাজৌ পরিঘেম্বায়সেষু চ।
ভিন্দিপালেষু শক্তীষু মুসলেষু চ সর্ব্বশঃ ॥৪২॥
কম্পনেষু চ চাপেষু কণপেষু চ সর্ব্বশঃ।
ক্ষেপণীয়েষু চিত্রেষু মুষ্টিযুদ্ধেষু চ ক্ষমম্ ॥৪৩॥ (যুগ্মকম্)
অপরোক্ষঞ্চ বিদ্যাসু ব্যায়ামে চ কৃতশ্রমম্।
শাস্ত্রগ্রহণবিদ্যাসু সর্ব্বাসু পরিনিষ্ঠিতম্ ॥৪৪॥
আরোহে পর্য্যবস্কন্দে সরণে সান্তরপ্লুতে।
সম্যক্ প্রহরণে যানে ব্যপযানে চ কোবিদম্ ॥৪৫॥
নাগাশ্বরথযানেষু বহুশঃ সুপরীক্ষিতম্।
পরীক্ষ্য চ যথান্যায়ং বেতনেনোপপাদিতম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

প্রাসেতি। প্রাসাদীনি তদানীন্তনান্যস্ত্রাণি। আয়সেষু লৌহময়েষু। ক্ষেপণীয়েষু ক্ষেপযোগ্যেষু, চিত্রেষু আশ্চর্য্যেষু বাণাদিষু, ক্ষমং সমর্থং সৈন্যম্ ॥৪২—৪৩॥

অপরোক্ষমিতি। বিদ্যাসু ধনুর্ব্বেদসম্বন্ধিনীষু, অপরোক্ষং প্রত্যক্ষং প্রত্যক্ষত এব ধনুর্ব্বেদবিদ্যাভিজ্ঞমিত্যর্থঃ। পরিনিষ্ঠিতং পরিপক্কং সৈন্যম্ ॥৪৪॥

আরোহ ইতি। আরোহে গজাদিষু আরোহণে, পর্য্যবস্কন্দে তেভ্যোঽবতরণে, অন্তরে মধ্যদেশে প্লুতেন বিপক্ষনিক্ষিপ্তাস্ত্রাঘাতনিস্তারার্থমুৎপ্লবনেন সহেতি সান্তরপ্লুতং তস্মিন্, সরণে স্বসংঘাতান্নির্গমনে, সম্যক্ প্রহরণে বিপক্ষোপরি প্রহারে, যানে অগ্রগমনে, ব্যপযানে পশ্চাদপসরণে চ, কোবিদং নিপুণম্, অস্মাকং সৈন্যম্ ॥৪৫॥

আমার সৈন্যেরা যুদ্ধসজ্জায় সজ্জিত ও অস্ত্রসম্পন্ন রহিয়াছে, নানাবিধ অস্ত্র জানে এবং অসিযুদ্ধ, বাহুযুদ্ধ ও গদাযুদ্ধে নিপুণ ॥৪১॥

উহারা যুদ্ধে প্রাস, ঋষ্টি, তোমর, লৌহময় পরিঘ, ভিন্দিপাল, শক্তি, সকলপ্রকার মুসল, কম্পন, ধনু ও সর্ব্ববিধ কণপে এবং নিক্ষেপযোগ্য ও বিচিত্র অস্ত্র সকল প্রয়োগ করিতে সমর্থ, আর মুষ্টিযুদ্ধ করিতেও সক্ষম ॥৪২—৪৩॥

তাহারা ধনুর্ব্বেদবিদ্যা লাভ করিয়াছে, ব্যায়াম শিখিয়াছে এবং সর্ব্বপ্রকার অস্ত্রধারণে পরিপক্ক রহিয়াছে ॥৪৪॥

আমার সৈন্যগণ হস্তিপ্রভৃতির উপরে আরোহণে এবং তাহা হইতে অবতরণে, উল্লম্ফনপূর্ব্বক আপন শ্রেণী হইতে নির্গমনে, অগ্রগমনে, পশ্চাদপসরণে, আর সম্যক্ প্রহার করিতে নিপুণ ॥৪৫॥

ন গোষ্ঠ্যা নোপকারেণ ন চ বন্ধুনিমিত্ততঃ।
ন সৌহৃদবলেনাপি নাকুলীনপরিগ্রহৈঃ ॥৪৭॥ (যুগ্মকম্)
সমৃদ্ধজনমার্য্যঞ্চ তুষ্টসম্বন্ধিবান্ধবম্।
কৃতোপকারভূয়িষ্ঠং যশস্বি চ মনস্বি চ ॥৪৮॥
স্বজনৈস্তু নরৈর্মুখ্যৈর্বহুশো দৃষ্টকর্ম্মভিঃ।
লোকপালোপমৈস্তাত! পালিতং লোকবিশ্রুতম্ ॥৪৯॥

ভারতকৌমুদী

নাগেতি। নাগা হস্তিনঃ। বেতনেন যথাযোগ্যবেতনদানেন উপপাদিতং যোধবর্গে সন্নিবেশিতম্। কিন্তু গোষ্ঠ্যা সুরাপানাদিসমবায়েন ন, উপকারেণ বচনাদিভিরুপকারকরণেন ন, বন্ধুনিমিত্ততো বন্ধুত্বহেতুনা চ ন, সৌহৃদবলেন সৌহার্দ্দকারণেন বাপি ন, অকুলীনপরিগ্রহৈঃ অসৎকুলজাতত্বেঽপি গ্রহণৈশ্চ ন উপপাদিতং সৈন্যম্ ॥৪৬-৪৭॥

সমৃদ্ধেতি। সমৃদ্ধা অর্থাভাবশূন্যা জনাঃ পরিজনা যস্য তৎ, আর্য্যং সভ্যম্, তুষ্টাঃ সম্বন্ধিনো বান্ধবাশ্চ যস্য তৎ, কৃত উপকারাণাং ভূয়িষ্ঠো বাহুল্যং যস্য তৎ, যশস্বি নানাগুণৈর্লব্ধযশঃ, মনস্বি উদারচেতশ্চ অস্মৎসৈন্যম্ ॥৪৮॥

নমু নায়কাভাবে নেয়ানাং শিক্ষিতানামপ্যকর্ম্মণ্যতৈব স্যাদিত্যাহ—স্বজনৈরিতি। হে তাত! বৎস! সঞ্জয়! মুখ্যৈঃ প্রধানৈর্নরৈঃ, অতএব লোকপালোপমৈঃ। তথাপি পরকর্ম্মদর্শনাভাবে অশিক্ষিতকল্পতৈব স্যাদিত্যাহ বহুশো দৃষ্টানি কর্ম্মাণি পরেষাং সৈন্যরক্ষণব্যাপারা যৈস্তৈঃ। তথাপ্যাত্মীয়তাভাবে সম্যক্ পালনং ন স্যাদিত্যাহ স্বজনৈরাত্মীয়ৈরেব ভীষ্মাদিভিঃ, পালিতং রক্ষিতম্। অতএব লোকবিশ্রুতম্ অস্মৎসৈন্যম্ ॥৪৯॥

---

হস্তী, অশ্ব ও রথযানে উহাদিগকে বহুবার বিশেষভাবে পরীক্ষা করা হইয়াছে এবং পরীক্ষা করিয়া যথানিয়মে উপযুক্ত বেতন দিয়া রাখা হইয়াছে; কিন্তু গোষ্ঠীতে (ইয়ারকির সভায়) আনিয়া, সামান্য উপকার করিয়া, সম্পর্কবশতঃ গ্রহণ করিয়া বা সৌহার্দ্দবশতঃ আনিয়া যোদ্ধাদের দলে প্রবেশ করান হয় নাই; কিংবা অসৎকুল হইতেও উহাদিগকে গ্রহণ করা হয় নাই ॥৪৬—৪৭॥

উহাদের পরিজনেরা অর্থাভাব অনুভব করে না, সম্বন্ধী ও বান্ধবেরা সন্তুষ্ট রহিয়াছে এবং উহাদের যথেষ্ট উপকারও করা হইয়াছে। বিশেষতঃ উহারা সভ্য, যশস্বী ও মনস্বী ॥৪৮॥

বৎস সঞ্জয়! যাঁহারা বহুবার অন্যান্য সেনাপতির কার্য্য দেখিয়াছেন, সেই সকল লোকপালতুল্য প্রধান আত্মীয় লোকই উহাদিগকে রক্ষা করিতেছেন; সুতরাং ঐ সৈন্যেরা লোকবিখ্যাত হইয়াছে ॥৪৯॥

(৪৭)…ন সৌহৃদবলৈর্বাপি—পি বা। (৪৯) সজবৈশ্চ বহুশো মুখ্যকর্ম্মভিঃ—পি বা।

বহুভিঃ ক্ষত্রিয়ৈর্গুপ্তং পৃথিব্যাং লোকসম্মতৈঃ।
অস্মানভিগতৈঃ কামাৎ সবলৈঃ সপদানুগৈঃ ॥৫০॥
মহোদধিমিবাপূর্ণমাপগাভিঃ সমন্ততঃ।
অপক্ষপক্ষিসঙ্কাশৈ রথৈর্নাগৈশ্চ সংবৃতম্ ॥৫১॥
নানাযোধজলং ভীমং বাহনোর্ম্মিতরঙ্গিণম্।
ক্ষেপণ্যসিগদাশক্তি-শরপ্রাসসমাকুলম্ ॥৫২॥
ধ্বজভূষণসংবাধং রত্নপট্টৈঃসুসঞ্চিতম্।
পরিধাবদ্ভিরশ্বৈশ্চ বায়ুবেগবিকম্পিতম্ ॥৫৩॥
অপারমিব গর্জ্জন্তং সাগরপ্রতিমং মহৎ।
দ্রোণভীষ্মাভিসংগুপ্তং গুপ্তঞ্চ কৃতবর্ম্মণা ॥৫৪॥
কৃপদুঃশাসনাভ্যাঞ্চ জয়দ্রথমুখৈস্তথা।
ভগদত্তবিকর্ণাভ্যাং দ্রৌণিসৌবলবাহ্লিকৈঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

অথ শল্যাদিসৈন্যস্ত ন তথেত্যাহ—বহুভিরিতি। সবলৈঃ সসৈন্যৈঃ, সপদানুগৈঃ সানুচরৈঃ, কামাৎ স্বেচ্ছাত এব, অস্মানভিগতৈঃ প্রাপ্তৈঃ, পৃথিব্যাং লোকসম্মতৈঃ বীরত্বেন লোকানামভিমতৈঃ, বহুভিঃ শল্যাদিভিঃ ক্ষত্রিয়ৈঃ, গুপ্তং রক্ষিতমস্মৎসৈন্যম্ ॥৫০॥

অথ ষড়্ভিঃ কুলকেন সাগরসাদৃশ্যেন সৈন্যং বর্ণয়ন্ননুশোচতি—মহোদধিমিতি। আপগাভির্নদীভিঃ সমন্তত আপূর্ণং মহোদধিমিব স্থিতম্। অপক্ষাঃ সঙ্কুচিতপক্ষা যে পক্ষিণস্তৎসঙ্কাশৈঃ, রথৈর্নাগৈর্হস্তিভিশ্চ, সংবৃতং বেষ্টিতম্। নানা বহবো যোধা যোদ্ধারো জলানীব যস্য তম্, ভীমং ভয়ানকম্, বাহনানি গজাদীনি ঊর্ম্ময় ইব তৈস্তরঙ্গিণং চঞ্চলম্, ক্ষেপণ্যো

যাঁহারা পৃথিবীতে বীর বলিয়া লোকের অভিমত, সেইরূপ বহুতর ক্ষত্রিয় আপন আপন ইচ্ছা অনুসারেই সৈন্য ও অনুচর লইয়া আসিয়া আমাদিগকে আশ্রয় করিয়াছেন ॥৫০॥

আমাদের এই সেনা, সকল দিকের নদীকর্ত্তৃক পরিপূর্ণ মহাসমুদ্রের ন্যায় রহিয়াছে; সঙ্কুচিতপক্ষ-পক্ষিসমূহতুল্য রথ ও হস্তিসমূহ ইহাকে বেষ্টন করিয়া আছে; জলের ন্যায় বহুতর যোদ্ধা ইহাতে অবস্থান করিতেছে; তরঙ্গতুল্য বাহনগণ ইহাকে চঞ্চল করিয়া রাখিতেছে; নৌকাদণ্ডের ন্যায় (চৈর বা লগির মত) তরবারি, গদা, শক্তি, বাণ ও প্রাসদ্বারা ইহা ব্যাপ্ত আছে; ধ্বজ ও অলঙ্কারে এই সেনা পরিপূর্ণ রহিয়াছে; রত্নপট্ট-(রত্নখচিত ঢাল) দ্বারা ইহা

(৫১)···অপক্ষৈঃ পক্ষিসঙ্কাশৈঃ··· বা নি।

গুপ্তং প্রবীরৈর্লোকৈশ্চ সারবদ্ভির্মহাত্মভিঃ।
যদহন্যত সৈন্যং মে দিষ্টমত্র পরায়ণম্ ॥৫৬॥ (কুলকম্)
নৈতাদৃশং সমুদ্‌যোগং দৃষ্টবন্তো হি মানুষাঃ।
ঋষয়ো বা মহাভাগাঃ পুরাণা ভুবি সঞ্জয়! ॥৫৭॥
ঈদৃশোঽপি বলৌঘস্তু সংযুক্তঃ শস্ত্রসম্পদা।
বধ্যতে যত্র সংগ্রামে কিমন্যদ্ভাগধেয়তঃ ॥৫৮॥
বিপরীতমিদং সর্ব্বং প্রতিভাতি স্ম সঞ্জয়!।
যত্রেদৃশং বলং ঘোরং নাবধীদ্‌যুধি পাণ্ডবান্ ॥৫৯॥

ভারতকৌমুদী

নৌকাদণ্ডা ইব যে অসিগদাশক্তিশরপ্রাসাস্তৈঃ সমাকুলং ব্যাপ্তম্। ধ্বজৈর্ভূষণৈশ্চ সংবাধং সঙ্কীর্ণম্, রত্নপট্টৈঃ সুসজ্জিতং ব্যাপ্তম্। পরিধাবদ্ভিরশ্বৈশ্চ বায়ুবেগৈর্বিকম্পিতং বেগেন চলদ্ভির্বায়ুভিরিব পরিধাবদ্ভিরশ্বৈর্বিকম্পিতমিত্যর্থঃ। গর্জ্জন্তমিতি ক্লীববিশেষণত্বেঽপি পুংস্ত্বমার্ষম্। গুপ্তং রক্ষিতম্। দ্রৌণিরশ্বত্থামা, সৌবলশ্চ শকুনিঃ। প্রবীরৈঃ শল্যাদিভিঃ সারবদ্ভির্বলবদ্ভিঃ। দিষ্টং দৈবম্, পরায়ণং প্রধানো হেতুঃ ॥৫১—৫৬॥

নেতি। এতাদৃশম্ অস্মাকমিমমিব, সমুদ্‌যোগং যুদ্ধোদ্যমম্ ॥৫৭॥

ঈদৃশ ইতি। যত্র যৎ। ভাগধেয়তো ভাগ্যাৎ দৈবাৎ ॥৫৮॥

বিপরীতমিতি। প্রতিভাতি বোধবিষয়ো ভবতি। স্মশব্দঃ পাদপূরণে। ঈদৃশং ঘোরং মদীয়ং বলং কর্ত্তৃ, যত্র যৎ, পাণ্ডবান্ নাবধীৎ; কিন্তু পাণ্ডবা এব তদবধিষুরিত্যেব বিপরীতম্ ॥৫৯॥

---

ব্যাপ্ত আছে; বেগগামী বায়ুর ন্যায় পরিধাবিত অশ্বগণ ইহাকে কাঁপাইতেছে; সুতরাং ইহা যেন অপার এবং সমুদ্রের ন্যায় গর্জ্জন করিতেছে। তা'র পর দ্রোণ, ভীষ্ম, কৃতবর্ম্মা, কৃপ, দুঃশাসন, ভগদত্ত, বিকর্ণ, অশ্বত্থামা, শকুনি, বাহ্লিক এবং জয়দ্রথপ্রভৃতি বলবান্, মহাত্মা ও প্রধান বীরলোকেরা যাহা রক্ষা করিতেছেন, আমার সেই সৈন্য যে পাণ্ডবেরা সংহার করিতেছে, তাহাতে দৈবই প্রধান কারণ ॥৫১—৫৬॥

সঞ্জয়! (অধিক কি বলিব,) মানুষ বা মহাভাগ প্রাচীন ঋষিরাও পৃথিবীতে এরূপ যুদ্ধোদ্‌যোগ আর কখনও দেখেন নাই ॥৫৭॥

অস্ত্র-শস্ত্রসম্পন্ন এইরূপ সৈন্যসমূহও যে যুদ্ধে নিহত হইতেছে, সে বিষয়ে দৈবভিন্ন অন্য কি কারণ থাকিতে পারে? ॥৫৮॥

(৫৬) গুপ্তং প্রবীরৈর্লোকস্থ—পি বা। (৫৭)···দৃষ্টবন্তোঽথ—পি বা। (৫৮)···যুক্তঃ শস্ত্রাস্ত্রসম্পদা—পি,···শস্ত্রার্থসম্পদা—বা। (৫৯)·· প্রতিভাতি হি সঞ্জয়!···রা নি, নাতরদ্‌ যুধি—পি বা।

অথবা পাণ্ডবার্থায় দেবাস্তত্র সমাগতাঃ।
যুধ্যন্তে মামকং সৈন্যং যথা বধ্যতি সঞ্জয়! ॥৬০॥
উক্তোঽপি বিদুরেণাহং হিতং পথ্যঞ্চ নিত্যশঃ।
ন চ জগ্রাহ তন্মন্দঃ পুত্রো দুর্য্যোধনো মম ॥৬১॥
তথ্যাং মন্যে মতিং তস্য সর্ব্বজ্ঞস্য মহাত্মনঃ।
আসীত্তথাগতং তাত! যেন দৃষ্টমিদং পুরা ॥৬২॥
অথবা ভাব্যমেবং হি সঞ্জয়ৈতেন সর্ব্বথা।
পুরা ধাত্রা যথাদিষ্টং তত্তথা ন তদন্যথা ॥৬৩॥

ভারতকৌমুদী

উৎপ্রেক্ষতে অথবেতি। যুধ্যন্তে প্রহরন্তি। বধ্যতি বধ্যতে ॥৬০॥

উক্ত ইতি। পথ্যং কালোচিতং বাক্যম্। মন্দো মূর্খঃ ॥৬১॥

তথ্যামিতি। যেন বিদুরেণ পুরৈব, ইদং মদ্ব্যসনং দৃষ্টমনুমিতম্, তস্য সর্ব্বজ্ঞস্য মহাত্মনো বিদুরস্য মতিং তথ্যাং সত্যামেব মন্যে। যতো হি তথাগতং তাদৃশমেব ব্যসনম্ অতীতযুদ্ধে আসীৎ ॥৬২॥

অথবেতি। এতেন যুদ্ধেন, এবং হি মৎপক্ষক্ষয়করেণৈব। আদিষ্টং নির্দ্দিষ্টম্ ॥৬৩॥

সঞ্জয়! এ সমস্তই আমার বিপরীত বলিয়া বোধ হইতেছে। যে হেতু এইরূপ আমার ভয়ঙ্কর সৈন্য পাণ্ডবগণকে বধ করিতে পারে নাই, (পরন্তু পাণ্ডবেরাই তাহা বধ করিতেছে) ॥৫৯॥

অথবা সঞ্জয়! দেবতারা সেখানে উপস্থিত হইয়া পাণ্ডবগণের জন্যই আমার সৈন্যের সহিত যুদ্ধ করিতেছেন। যে হেতু তাহারা নিহত হইতেছে ॥৬০॥

বিদুর সর্ব্বদাই হিতকর ও কালোচিত বাক্য আমাকে বলিয়াছেন; কিন্তু আমার মূর্খ পুত্র দুর্য্যোধন তাহা গ্রহণ করে নাই ॥৬১॥

বৎস! যিনি পূর্ব্বেই ইহা দেখিয়াছিলেন, সেই সর্ব্বজ্ঞ ও মহাত্মা বিদুরের বুদ্ধিটাকে আমি সত্য বলিয়া মনে করি। যে হেতু গতযুদ্ধে সেইরূপই হইয়াছে ॥৬২॥

অথবা সঞ্জয়! এ যুদ্ধ এইরূপই হইতে থাকিবে। কারণ, বিধাতা পূর্ব্বে যাহা যেরূপ নির্দ্দিষ্ট করেন, তাহা সেইরূপই হয়, অন্যরূপ হয় না" ॥৬৩॥

(৬০)···যথাঽবধ্যত সঞ্জয়!—রা নি। (৬২) তস্য মন্যে মতিঃ পূর্ব্বম্··পি, তস্য মন্যে মতং পূর্ব্বম্···রা, যথাগতম্—পি বা রা। (৬৩) ইতঃ পরম্···'ষট্সপ্তপতিতমোঽধ্যায়ঃ'—বা বা রা নি।

সঞ্জয় উবাচ।

আত্মদোষাত্ত্বয়া রাজন্! প্রাপ্তং ব্যসনমীদৃশম্।
নহি দুর্য্যোধনস্তানি পশ্যতে ভরতর্ষভ! ॥৬৪॥
যানি ত্বং পশ্যসে রাজন্! ধর্ম্মসঙ্করকারণাৎ।
তব দোষাৎ পুরা বৃত্তং দ্যূতমেতদ্বিশাংপতে! ॥৬৫॥
তব দোষেণ যুদ্ধঞ্চ প্রবৃত্তং সহ পাণ্ডবৈঃ।
ত্বমেবাদ্য ফলং ভুঙ্‌ক্ষ্ব কৃত্বা কিল্বিষমাত্মনা ॥৬৬॥
আত্মনা হি কৃতং কর্ম্ম আত্মনৈবোপভুজ্যতে।
ইহ বা প্রেত্য বা রাজন্! ত্বয়া প্রাপ্তং যথাতথম্ ॥৬৭॥
তস্মাদ্রাজন্! স্থিরো ভূত্বা প্রাপ্যেদং ব্যসনং মহৎ।
শৃণু যুদ্ধং যথা বৃত্তং শংসতো মে নরাধিপ! ॥৬৮॥

ভারতকৌমুদী

আত্মেতি। ব্যসনং বিপৎ। তানি ব্যসনানি, পশ্যতে পূর্ব্বং পশ্যতি স্ম ॥৬৪॥

যানীতি। যানি ব্যসনানি। ধর্ম্মস্য সঙ্করস্তদধিকপাপেন মিশ্রণং তস্য কারণাৎ। অত্র যচ্ছব্দস্য পরবাক্যগতত্বেন তচ্ছব্দানপেক্ষণায় যুগ্মকত্বং তথৈব সাহিত্যদর্পণাদিসিদ্ধান্তাৎ। দোষাৎ দ্যূতানুমোদনরূপাৎ. বৃত্তং জাতম্, এতৎ এতদ্যুদ্ধনিদানীভূতম্ ॥৬৫॥

তবেতি। দোষেণ বলাদপি দুর্য্যোধনস্যানিবর্ত্তনরূপেণ। কিল্বিষং পাপম্ ॥৬৬॥

আত্মনেতি। প্রেত্য পরলোকে, "প্রেত্যামুত্র ভবান্তরে" ইত্যমরঃ ॥৬৭॥

বলিলেন—"রাজা! আপনি নিজের দোষেই এইরূপ বিপদাপন্ন হইয়াছেন; ভরতশ্রেষ্ঠ! দুর্য্যোধনও সে বিপদ্‌গুলি পূর্ব্বে দেখিতে পান নাই ॥৬৪॥

রাজা! আপনি ধর্ম্ম ও অধর্ম্মের মিশ্রণের জন্য যে বিপদ্‌গুলি দেখিয়াছিলেন, (দুর্য্যোধন তাহা দেখেন নাই)। নরনাথ! আপনার দোষেই পূর্ব্বে এই যুদ্ধের মূল দ্যূতক্রীড়া হইয়াছিল ॥৬৫॥

এবং আপনার দোষেই পাণ্ডবগণের সহিত কৌরবগণের এই যুদ্ধ উপস্থিত হইয়াছে। আপনি নিজে দোষ করিয়া এখন নিজেই তাহার ফলভোগ করুন ॥৬৬॥

মানুষ নিজকৃত কর্ম্মের ফল ইহলোকে বা পরলোকে নিজেই ভোগ করিয়া থাকে; সুতরাং রাজা! আপনি এখন যথাতথরূপে সেই ফল পাইতেছেন ॥৬৭॥

(৬৫) যানি ত্বং দৃষ্টবান্ রাজন্! ধর্ম্মসঙ্করকারিতে—পি বা ব র। (৬৭) আত্মনৈব··· পি বা। (৬৮)···শংসতো মম মারিষ!—পি বা।

ভীমসেনঃ সুনিশিতৈর্ব্বাণৈর্ভিত্ত্বা মহাচমূম্।
আসসাদ ততো বীরঃ সর্ব্বান্ দুর্য্যোধনানুজান্ ॥৬৯॥
দুঃশাসনং দুর্বিষহং দুঃসহং দুর্ম্মদং জয়ম্।
জয়ৎসেনং বিকর্ণঞ্চ চিত্রসেনং সুদর্শনম্ ॥৭০॥
চারুচিত্রং সুবর্ম্মাণং দুষ্কর্ণং কর্ণমেব চ।
এতানন্যাংশ্চ সুবহূন্ সমীপস্থান্ মহারথান্ ॥৭১॥ (বিশেষকম্)
ধার্ত্তরাষ্ট্রান্ সুসংক্রুদ্ধান্ দৃষ্ট্বা ভীমো মহারথঃ।
ভীষ্মেণ সমরে গুপ্তাং প্রবিবেশ মহাচমূম্ ॥৭২॥
অথালোক্য প্রবিষ্টং তমূচুস্তে সর্ব্ব এব তু।
জীবগ্রাহং নিগৃহ্ণীমো বয়মেতং নরাধিপাঃ! ॥৭৩॥
স তৈঃ পরিবৃতঃ পার্থো ভ্রাতৃভিঃ কৃতনিশ্চয়ৈঃ।
প্রজাসংহরণে সূর্য্যঃ ক্রূরৈরিব মহাগ্রহৈঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। ইদং স্বপক্ষক্ষয়াত্মকম্, ব্যসনং বিপদম্। শংসতো ব্রুবতঃ ॥৬৮॥
ভীমেতি। মহাচমূং ত্বদীয়াম্। সুদর্শনং তদাখ্যম্। মহারথান্ বিকর্ণাদীন্ ॥৬৯—৭১॥
ধার্ত্তেতি। গুপ্তাং রক্ষিতাম্, প্রবিবেশ ধার্ত্তরাষ্ট্রাণাং বধার্থমেবেতি ভাবঃ ॥৭২॥
অথেতি। তে ধার্ত্তরাষ্ট্রাঃ। জীবং জীবনং গৃহীত্বেতি জীবগ্রাহম্ ॥৭৩॥
স ইতি। পার্থো ভীমঃ। প্রজাসংহরণে লোকক্ষয়কালে ॥৭৪॥

অতএব নরনাথ রাজা! যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আমি বলিতেছি। আপনি এই গুরুতর বিপদে পতিত হইয়াও স্থির হইয়া তাহা শ্রবণ করুন ॥৬৮॥

তাহার পর মহাবীর ভীমসেন সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা আপনার বিশাল সেনা ভেদ করিয়া দুঃশাসন, দুর্বিষহ, দুঃসহ, দুর্ম্মদ, জয়, জয়ৎসেন, বিকর্ণ, চিত্রসেন, সুদর্শন, চারুচিত্র, সুবর্ম্মা, দুষ্কর্ণ ও কর্ণ—দুর্য্যোধনের এই সকল ভ্রাতা এবং নিকটবর্ত্তী অন্যান্য বহুতর মহারথগণের সম্মুখে উপস্থিত হইলেন ॥৬৯—৭১॥

ক্রমে মহারথ ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ ধার্ত্তরাষ্ট্রগণকে দেখিয়া ভীষ্মরক্ষিত বিশাল কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৭২॥

তাহার পর ভীমসেনকে প্রবিষ্ট দেখিয়া সেই ধার্ত্তরাষ্ট্রেরা সকলেই বলিলেন—'রাজগণ! আমরা ইহার জীবন লইব' ॥৭৩॥

(৭২)···ভীমো মহাবলঃ—পি বা।

সম্প্রাপ্য মধ্যং সৈন্যস্য ন ভীঃ পাণ্ডবমাবিশৎ।
যথা দেবাসুরে যুদ্ধে মহেন্দ্রং প্রাপ্য দানবান্ ॥৭৫॥
ততঃ শতসহস্রাণি রথিনাং সর্ব্বশঃ প্রভো!।
উদ্যতানি শরৈস্তীব্রৈস্তমেকং পরিবব্রিরে ॥৭৬॥
স তেষাং প্রবরান্ যোধান্ হস্ত্যশ্বরথসাদিনঃ।
জঘান সমরে শূরো ধার্ত্তরাষ্ট্রানচিন্তয়ন্ ॥৭৭॥
তেষাং ব্যবসিতং জ্ঞাত্বা ভীমসেনো জিঘৃক্ষতাম্।
সমস্তানাং বধে রাজন্! মতিং চক্রে মহাবলঃ ॥৭৮॥
ততো রথং সমুৎসৃজ্য গদামাদায় পাণ্ডবঃ।
উবাচ সারথিং ভীমঃ স্থীয়তামিতি ভারত!।
যাবদেতান্ হনিষ্যামি ধার্ত্তরাষ্ট্রান্ সহানুগান্ ॥৭৯॥

ভারতকৌমুদী

সম্প্রাপ্যেতি। সৈন্যস্য কৌরবীয়স্য, ভীর্ভয়ম্। দানবান্ প্রাপ্য স্থিতং মহেন্দ্রম্ ॥৭৫॥
তত ইতি। সর্ব্বশঃ সর্ব্বাভ্য এব দিগ্‌ভ্যঃ। উদ্যতানি হস্তমিতি শেষঃ ॥৭৬॥
স ইতি। সাদিন আরোহিণঃ। অচিন্তয়ন্ অবজানন্ ॥৭৭॥
তেষামিতি। ব্যবসিতমুদ্যমম্। জিঘৃক্ষতাং গ্রহীতুমিচ্ছতাম্ ॥৭৮॥

তদনন্তর—লোকক্ষয়ের সময়ে ক্রূর মহাগ্রহেরা যেমন সূর্য্যকে পরিবেষ্টন করে, সেইরূপ সেই কৃতনিশ্চয় ভ্রাতারা ভীমকে পরিবেষ্টন করিলেন ॥৭৪॥

পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধে দানবগণমধ্যে প্রবেশ করার পরেও যেমন ইন্দ্রের কোন ভয় হয় নাই, সেইরূপ কৌরবসৈন্যমধ্যে প্রবেশ করার পরেও ভীমের কোন ভয় হয় নাই ॥৭৫॥

রাজা! তাহার পর তীব্র বাণসমূহদ্বারা আঘাত করিতে উদ্যত শত শত ও সহস্র সহস্র রথীরা সকল দিক্ হইতে একক ভীমসেনকে বেষ্টন করিলেন ॥৭৬॥

তখন মহাবীর ভীমসেন ধার্ত্তরাষ্ট্রগণকে অগ্রাহ্য করিয়া তাঁহাদের হস্তী, অশ্ব ও রথারোহী প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিলেন ॥৭৭॥

রাজা! পরে মহাবল ভীমসেন, গ্রহণাভিলাষী ধার্ত্তরাষ্ট্রগণের উদ্দেশ্য বুঝিয়া তাঁহাদিগকে বধ করিবার ইচ্ছা করিলেন ॥৭৮॥

---

(৭৫)…মধ্যং বৃহন্তু—পি বা। (৭৬)…রথিনাং সর্ব্বশস্ত্রিণাম্—পি বা। (৭৮)…চক্রে মহামনাঃ—রা নি। (৭৯) অস্য তৃতীয়পাদাৎ প্রভৃতি ৮৪ শ্লোকপর্য্যান্তো গ্রন্থঃ পি বা ব রা নাস্তি।

ইত্যুক্ত্বা ভীমসেনস্তু প্রবিশ্য মহতীং চমূম্।
জঘান ধার্ত্তরাষ্ট্রাণাং তদ্বলৌঘমহার্ণবম্ ॥৮০॥
গদয়া ভীমসেনেন তাড়িতা বারণোত্তমাঃ।
ভিন্নকুম্ভা ভিন্নকায়া ভিন্নপৃষ্ঠাস্তথৈব চ ॥৮১॥
ভিন্নগাত্রাঃ সহারোহৈঃ শেরতে পর্ব্বতা ইব।
রথাশ্চ ভগ্নাস্তিলশঃ সযোধাঃ শতশো রণে ॥৮২॥ (যুগ্মকম্)
অশ্বাশ্চ সাদিনশ্চৈব পাদাতৈঃ সহ ভারত ॥
তত্রাদ্ভুতমপশ্যাম ভীমসেনস্য বিক্রমম্ ॥৮৩॥
যদেকঃ সমরে রাজন্! বহুভিঃ সমযোধয়ৎ।
অন্তকালে প্রজাঃ সর্ব্বা দণ্ডপাণিরিবান্তকঃ ॥৮৪॥

ভারতকৌমুদী

তত ইতি। সমুৎসৃজ্য বিহায়। সহানুগান্ সানুচরান্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৯॥
ইতীতি। স বলৌঘঃ সৈন্যসমূহো মহার্ণব ইব তম্ ॥৮০॥
গদয়েতি। বারণোত্তমা হস্তিশ্রেষ্ঠাঃ। শেরতে ভূমৌ পতন্তি স্ম ॥৮১—৮২॥
অশ্বা ইতি। সাদিনঃ অশ্বারোহিণঃ শেরত ইত্যনুবৃত্তিঃ ॥৮৩॥
যদিতি। সর্ব্বাঃ প্রজা জনানিব, অন্তকো যমঃ ॥৮৪॥

ভরতনন্দন! তৎপরে পাণ্ডুপুত্র ভীমসেন গদা ধারণপূর্ব্বক রথ পরিত্যাগ করিয়া সারথিকে বলিলেন—'আমি যে পর্য্যন্ত অনুচরগণের সহিত এই ধার্ত্তরাষ্ট্রগণকে বধ করি, সে পর্য্যন্ত তুমি এইখানেই থাক' ॥৭৯॥

এই কথা বলিয়া ভীমসেন বিশাল বিপক্ষসৈন্যমধ্যে প্রবেশ করিয়া মহাসমুদ্রতুল্য সেই ধার্ত্তরাষ্ট্রসৈন্য সংহার করিতে লাগিলেন ॥৮০॥

ভীমসেন গদাদ্বারা তাড়ন করিতে থাকিলে, কুম্ভ ও পৃষ্ঠ বিদীর্ণ এবং দেহ ও অঙ্গ সকল ভগ্ন হওয়ায় বিশাল বিশাল হস্তী আরোহীদের সহিত পর্ব্বতসমূহের ন্যায় শয়ন করিতে লাগিল; আর শত শত রথ যোদ্ধাদের সহিত তিল তিল ভাবে ভগ্ন হইয়া যাইতে থাকিল ॥৮১—৮২॥

ভরতনন্দন! অশ্ব, অশ্বারোহী এবং পদাতিগণও পতিত হইতে লাগিল। তখন আমরা ভীমসেনের অদ্ভুত বিক্রম দেখিলাম ॥৮৩॥

রাজা! অন্তকালে দণ্ডপাণি যম যেমন সকল লোকের সহিত যুদ্ধ করেন, সেইরূপ একাকী ভীমসেন যে হেতু বহুতর যোদ্ধার সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৮৪॥

ভীমসেনে প্রবিষ্টে তু ধৃষ্টদ্যুম্নোঽপি পার্ষতঃ।
দ্রোণমুৎসৃজ্য তরসা যযৌ যত্র বৃকোদরঃ ॥৮৫॥
বিদার্য্য মহতীং সেনাং তাবকানাং নরর্ষভঃ।
আসসাদ রথং শূন্যং ভীমসেনস্য সংযুগে ॥৮৬॥
দৃষ্ট্বা বিশোকং সমরে ভীমসেনস্য সারথিম্।
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! দুর্ম্মনা গতচেতনঃ ॥৮৭॥
অপৃচ্ছদ্বাষ্পসংরুদ্ধো নিশ্বসন্ বাচমীরয়ন্।
মম প্রাণৈঃ প্রিয়তমঃ ক্ব ভীম ইতি দুঃখিতঃ ॥৮৮॥ (যুগ্মকম্)
বিশোকস্তমুবাচেদং ধৃষ্টদ্যুম্নং কৃতাঞ্জলিঃ।
সংস্থাপ্য মামিহ বলী পাণ্ডবেয়ঃ পরাক্রমী ॥৮৯॥
প্রবিষ্টো ধার্ত্তরাষ্ট্রাণামেকো বলমহার্ণবম্।
মামুক্ত্বা পুরুষব্যাঘ্র! প্রীতিযুক্তমিদং বচঃ ॥৯০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভীমেতি। পার্ষতঃ পৃষতপৌত্রঃ। তরসা বেগেন ॥৮৫॥

বিদার্য্যেতি। তাবকানাং ত্বৎপুত্রাণাম্। শূন্যম্ আরোহিরহিতম্।৮৬॥

দৃষ্টেতি। বিশোকং নাম। দুর্ম্মনা বিষণ্ণচিত্তঃ, গতচেতনশ্চৈতন্যহীন ইব, উভয়ত্রাপি ভীমসেনমরণাশঙ্কয়েতি ভাবঃ। বাষ্পেণ সংরুদ্ধঃ সংরুদ্ধকণ্ঠঃ, ঈরয়ন্ ব্রুবন্। প্রাণৈঃ প্রাণেভ্যঃ ॥৮৭—৮৮॥

বিশোক ইতি। পাণ্ডবেয়ো ভীমসেনঃ। বলং সৈন্যং মহার্ণব ইব তম্ ॥৮৯—৯০॥

---

ভীমসেন প্রবেশ করিলে, পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্নও দ্রোণকে পরিত্যাগ করিয়া—যেখানে ভীম ছিলেন, সেইখানে বেগে গমন করিলেন ॥৮৫॥

ক্রমে নরশ্রেষ্ঠ ধৃষ্টদ্যুম্ন আপনার পুত্রগণের বিশাল সেনা ভেদ করিয়া যাইয়া সমরাঙ্গনে ভীমসেনের শূন্য রথ পাইলেন ॥৮৬॥

মহারাজ! তখন ধৃষ্টদ্যুম্ন সমরাঙ্গনে ভীমসেনের সারথি বিশোককে দেখিয়া বিষণ্ণচিত্ত, দুঃখিত ও চৈতন্যশূন্যের ন্যায় হইয়া এবং নিশ্বাস ত্যাগ করতঃ বাষ্পরুদ্ধ কণ্ঠে বাক্য বলিতে থাকিয়া বিশোককে জিজ্ঞাসা করিলেন—'আমার প্রাণ অপেক্ষাও প্রিয়তম ভীমসেন কোথায়?' ॥৮৭—৮৮॥

তখন বিশোক কৃতাঞ্জলি হইয়া ধৃষ্টদ্যুম্নকে এই কথা বলিল—'পুরুষশ্রেষ্ঠ!

---

(৮৬) নিবার্য্য মহতীম্...নরর্ষভ!...রথং তূর্ণম্—পি বা। (৮৯)...পাণ্ডবঃ সুমহাবলঃ—পি বা। (৯০)...মামুক্ত্বা পুরুষব্যাঘ্রঃ—বা নি।

প্রতিপালয় মাং সূত! নিয়ম্যাশ্বান্ মুহূর্ত্তকম্।
যাবদেতান্ নিহন্ম্যদ্য য ইমে মদ্বধোদ্যতাঃ ॥৯১॥
ততো দৃষ্ট্বা প্রধাবন্তং গদাহস্তং মহাবলম্।
সর্বেষামেব সৈন্যানাং সংহর্ষঃ সমজায়ত ॥৯২॥
তস্মিন্ সুতুমুলে যুদ্ধে বর্ত্তমানে মহাভয়ে।
ভিত্ত্বা রাজন্! মহাব্যূহং প্রবিবেশ সখা তব ॥৯৩॥
বিশোকস্য বচঃ শ্রুত্বা ধৃষ্টদ্যুম্নোঽপি পার্ষতঃ।
প্রত্যুবাচ ততঃ সূতং রণমধ্যে মহাবলঃ ॥৯৪॥
নহি মে জীবিতেনাপি বিদ্যতেঽদ্য প্রয়োজনম্।
ভীমসেনং রণে হিত্বা স্নেহমুৎসৃজ্য পাণ্ডবৈঃ ॥৯৫॥

ভারতকৌমুদী

প্রতীতি। প্রতিপালয় প্রতীক্ষস্ব, হে সূত! সারথে! নিয়ম্য সংস্থাপ্য ॥৯১॥
তত ইতি। মহাবলং ভীমম্। সংহর্ষঃ সমজায়ত একাকিনো ভীমস্য লাভাৎ ॥৯২॥
তস্মিন্নিতি। মহাব্যূহং কৌরবীয়ম্। তব সখা ভীমসেনঃ ॥৯৩॥
বিশোকস্যেতি। সূতং তমেব ভীমসেনসারথিং বিশোকম্ ॥৯৪॥

---

বলবান্ ও পরাক্রমশালী ভীমসেন আমাকে এইখানে রাখিয়া এবং আমাকে এইরূপ প্রীতিযুক্ত বাক্য বলিয়া একাকী ধার্ত্তরাষ্ট্রগণের মহাসমুদ্রতুল্য সৈন্যমধ্যে প্রবেশ করিয়াছেন ॥৮৯—৯০॥

'সারথি! তুমি মুহূর্ত্তকাল অশ্বগুলিকে নিরুদ্ধ রাখিয়া আমার প্রতীক্ষা কর। আমাকে বধ করিবার জন্য এই যাহারা উদ্যত হইয়াছে, ইহাদিগকে আমি যাবৎ বধ করি, (তাবৎ এইখানেই থাক)' ॥৯১॥

তাহার পর মহাবল ভীমসেনকে গদাহস্তে ধাবিত হইতে দেখিয়া সমস্ত বিপক্ষসৈন্যেরই অত্যন্ত আনন্দ জন্মিয়াছে ॥৯২॥

রাজপুত্র! অতিতুমুল ও ভয়ঙ্কর সেই যুদ্ধ চলিতে লাগিলে আপনার সখা ভীমসেন বিপক্ষের মহাব্যূহ ভেদ করিয়া তাহার মধ্যে প্রবেশ করিয়াছেন' ॥৯৩॥

তাহার পর পৃষতনন্দন মহাবল ধৃষ্টদ্যুম্নও বিশোকের কথা শুনিয়া যুদ্ধমধ্যে তাহাকে বলিলেন—॥৯৪॥

'পাণ্ডবগণের প্রতি স্নেহ বিসর্জন দিয়া যুদ্ধমধ্যে ভীমসেনকে পরিত্যাগ করিয়া আজ আমার জীবনদ্বারাও কোন প্রয়োজন নাই ॥৯৫॥

---

(৯৩)···বর্ত্তমানে ভয়ানকে—ব্রা নি। (৯৪)···ধৃষ্টদ্যুম্নোঽথ পার্ষতঃ—ব্রা নি।

যদি যামি বিনা ভীমং কিং মাং ক্ষত্রং বদিষ্যতি।
একায়নগতে ভীমে ময়ি চাবস্থিতে যুধি ॥৯৬॥
তস্য ন স্বস্তি কুর্ব্বন্তি দেবাঃ শক্রপুরোগমাঃ।
যঃ সহায়ান্ পরিত্যজ্য স্বস্তিমানাব্রজেদ্‌গৃহম্ ॥৯৭॥
স মে ভীমঃ সখা চৈব সম্বন্ধী চ মহাবলঃ।
ভক্তোঽস্মান্ ভক্তিমাংশ্চাহং তমপ্যরিনিসূদনম্ ॥৯৮॥
সোঽহং তত্র গমিষ্যামি যত্র যাতো বৃকোদরঃ।
নিঘ্নন্তং মাং রিপূন্ পশ্য দানবানিব বাসবম্ ॥৯৯॥
এবমুক্ত্বা ততো বীরো যযৌ মধ্যেন বাহিনীম্।
ভীমসেনস্য মার্গেষু গদাপ্রমথিতৈর্গজৈঃ ॥১০০॥

ভারতকৌমুদী

নহীতি। পাণ্ডবৈঃ সহ পাণ্ডবেষু স্নেহমুৎস্রজ্যেত্যর্থঃ ॥৯৫॥

যদীতি। ক্ষত্রং ক্ষত্রিয়গণঃ। একায়নগতে শত্রুভিরেকপথস্থিতে শত্রুমধ্যে প্রবিষ্টে ॥৯৬॥

তস্যেতি। স্বস্তি মঙ্গলম্। স্বস্তিমান্ মঙ্গলবান্ অক্ষতদেহ ইত্যর্থঃ ॥৯৭॥

স ইতি। সম্বন্ধী ভগিনীপতিত্বসম্বন্ধবান্। ভক্তঃ অনুরক্তঃ, অস্মান্ প্রতি ॥৯৮॥

স ইতি। দানবান্ নিঘ্নন্তং বাসবমিন্দ্রমিব ॥৯৯॥

এবমিতি। মধ্যেন মধ্যে। গদাপ্রমথিতৈর্গজৈঃ তাদৃশান্ গজান্ পশ্যন্নিত্যর্থঃ ॥১০০॥

---

ভীম শত্রুমধ্যে প্রবেশ করিয়াছেন, আমিও যুদ্ধে রহিয়াছি; এই অবস্থায় আমি যদি ভীমকে পরিত্যাগ করিয়া যাই, তবে ক্ষত্রিয়েরা আমাকে কি বলিবেন ॥৯৬॥

যে যোদ্ধা যুদ্ধমধ্যে সহায়গণকে পরিত্যাগ করিয়া অক্ষত শরীরে গৃহে গমন করে, ইন্দ্রপ্রভৃতি দেবতারা তাহার মঙ্গল করেন না ॥৯৭॥

বিশেষতঃ মহাবল ভীমসেন আমার সখা ও ভগিনীপতি; তা'র পর তিনি আমার প্রতি অনুরক্ত এবং আমিও সেই শত্রুবিজয়ীর উপরে সৌহার্দ্দশালী ॥৯৮॥

অতএব ভীমসেন যেখানে গিয়াছেন, আমিও সেইখানেই যাইব; সুতরাং বিশোক! তুমি দেখ—ইন্দ্র যেমন দানবগণকে বিনাশ করিতেন, আমিও সেইরূপই শত্রুগণকে বিনাশ করিতেছি ॥৯৯॥

এইরূপ বলিয়া মহাবীর ধৃষ্টদ্যুম্ন গদামথিত হস্তী সকল দেখিতে দেখিতে ভীমসেনের পথে যাইয়া শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥১০০॥

---

(৯৭) অস্বস্তি তস্য কুর্ব্বন্তি⋯গৃহান্—পি বা। (৯৮) মম ভীমঃ সখা চৈব—রা নি। (১০০)⋯মধ্যেন ভারত!—পি বা।

স দদর্শ ততো ভীমং দহন্তং রিপুবাহিনীম্।
বাতং বৃক্ষানিব বহূন্ প্রভঞ্জন্তং রণে নৃপান্ ॥১০১॥
তে হন্যমানাঃ সমরে রথিনঃ সাদিনস্তথা।
পাদাতা দন্তিনশ্চৈব চক্রুরার্ত্তস্বরং মহৎ ॥১০২॥
হাহাকারশ্চ সংজজ্ঞে তব সৈন্যস্য মারিষ!।
বধ্যতো ভীমসেনেন কৃতিনা চিত্রযোধিনা ॥১০৩॥
ততঃ কৃতাস্ত্রাস্তে বীরাঃ পরিবার্য্য বৃকোদরম্।
অভীতাঃ সমকুর্ব্বন্ত শস্ত্রবৃষ্টিং সমন্ততঃ ॥১০৪॥
অভিদ্রুতং শস্ত্রভৃতাং বরিষ্ঠং সমন্ততঃ পাণ্ডবং লোকবীরঃ।
সৈন্যেন ঘোরেণ সুসংহিতেন দৃষ্ট্বা বলী পার্ষতো ভীমসেনম্ ॥১০৫॥

ভারতকৌমুদী

স ইতি। স ধৃষ্টদ্যুম্নঃ। প্রভঞ্জন্তং ভগ্নান্ কুর্ব্বন্তং পরাজয়মানঞ্চ ॥১০১॥

ত ইতি। সাদিনঃ অশ্বারোহিণঃ। মহদিতি চক্রুরিতি ক্রিয়ায়া বিশেষণম্ ॥১০২॥

হাহেতি। বধ্যতো বধ্যমানস্য, কৃতিনা যুদ্ধনিপুণেন ॥১০৩॥

তত ইতি। কৃতাস্ত্রাঃ শিক্ষিতাস্ত্রাঃ। সমকুর্ব্বন্তেতি নকারলোপাভাব আর্ষঃ ॥১০৪॥

অভীতি। অভিদ্রুতং দ্রুতমভিগতম্। সুসংহিতেন সম্যগ্‌যোজিতেন, দৃষ্ট্বা ত্বরয়ে ইতি শেষঃ ॥১০৫॥

তাহার পর তিনি দেখিলেন—ভীমসেন শত্রুসেনা দগ্ধ করিতেছেন এবং বায়ু যেমন বৃক্ষ ভগ্ন করে, সেইরূপ যুদ্ধে বহুতর রাজাকে পরাজিত করিতেছেন ॥১০১॥

তখন হস্ত্যারোহী, অশ্বারোহী, রথী ও পদাতিরা যুদ্ধে নিহত হইতে থাকিয়া বিশাল আর্ত্তনাদ করিতে লাগিল ॥১০২॥

মাননীয় মহারাজ! যুদ্ধনিপুণ অথচ বিচিত্রযোধী ভীমসেন বধ করিতে থাকিলে আপনার সৈন্যমধ্যে হাহাকার উপস্থিত হইল ॥১০৩॥

তদনন্তর অস্ত্রে সুশিক্ষিত সেই বীরেরা নির্ভয়ে ভীমসেনকে পরিবেষ্টন করিয়া সকল দিক্ হইতে অস্ত্রবৃষ্টি করিতে থাকিল ॥১০৪॥

এবং সুযোজিত ভয়ঙ্কর সৈন্যেরা অস্ত্রধারিশ্রেষ্ঠ পাণ্ডুনন্দন ভীমসেনের দিকে ধাবিত হইতেছে—ইহা দেখিয়া জগদ্বীর ও বলবান্ ধৃষ্টদ্যুম্ন ত্বরান্বিত হইলেন ॥১০৫॥

(১০১)…বাতো বৃক্ষানিব—বা,…বাতো বৃক্ষানিব বলাৎ…রণে রিপূন্—রা নি। (১০২) তে বধ্যমানাঃ—রা নি। (১০৪)…তে সর্ব্বে—পি রা নি,…অভীতাঃ সমবর্ষন্ত শস্ত্রবৃষ্ট্যা—পি, …সমবর্ত্তন্ত—রা নি। (১০৫)…লোকবীরৈঃ…সুসংহতেন—পি বা।

অথোপগচ্ছচ্ছরবিক্ষতাঙ্গং পদাতিনা ক্রোধবিষং বমন্তম্ ।
আশ্বাসয়ন্ পার্ষতো ভীমসেনং গদাহস্তং কালমিবান্তকালে ॥১০৬॥
বিশল্যমেনঞ্চ চকার তূর্ণমারোপয়চ্চাত্মরথে মহাত্মা ।
ভৃশং পরিষ্বজ্য চ ভীমসেনমাশ্বাসয়ামাস স শত্রুমধ্যে ॥১০৭॥
ভ্রাতৄনথোপেত্য তবাপি পুত্রস্তস্মিন্ বিমর্দ্দে সহসাভ্যুবাচ ।
অয়ং দুরাত্মা দ্রুপদস্য পুত্রঃ সমাগতো ভীমসেনেন সার্দ্ধম্ ॥১০৮॥
তং যাম সর্ব্বে সহিতা নিহন্তুং মা বো রিপুঃ প্রার্থয়তামনীকম্ ।
শ্রুত্বাথ বাক্যং তমমৃষ্যমাণা জ্যেষ্ঠাজ্ঞয়া চোদিতা ধার্ত্তরাষ্ট্রাঃ ॥১০৯॥
বধায় নিষ্পেতুরুদায়ুধাস্তে যুগক্ষয়ে কেতবো যদ্বদুগ্রাঃ ।
প্রগৃহ্য চাস্ত্রাণি ধনূংষি বীরা জ্যানেমিঘোষৈঃ প্রবিকম্পয়ন্তঃ ॥১১০॥
(যুগ্মকম্)

ভারতকৌমুদী

অথেতি । পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ । কালং দণ্ডহস্তং যমম্ ॥১০৬॥
বিশল্যমিতি । বিশল্যং দেহাদুত্তোলিতবাণাগ্রম্ । স ধৃষ্টদ্যুম্নঃ ॥১০৭॥
ভ্রাতৄনিতি । পুত্রো দুর্য্যোধনঃ, বিমর্দ্দে যুদ্ধসংঘর্ষে । সহসা উপেত্য ॥১০৮॥
তমিতি । বো যুষ্মাকম্, রিপুর্ধৃষ্টদ্যুম্নঃ, অনীকং যুদ্ধম্ । তং ধৃষ্টদ্যুম্নম্, অমৃষ্যমাণা অসহমানাঃ । চোদিতাঃ প্রণোদিতাঃ । নিষ্পেতুঃ স্বসংঘাতান্নির্জগ্মুঃ । কেতবো ধূমকেতবঃ । জ্যা ধনুর্গুণাশ্চ নেময়শ্চক্রপ্রান্তাশ্চ তাসাং ঘোষৈঃ ॥১০৯—১১০॥

তাহার পর বাণবিক্ষতাঙ্গ, পাদচারী, ক্রোধবিষোদ্‌গারী এবং প্রলয়কালে দণ্ডপাণি যমের ন্যায় গদাধারী ভীমসেনকে আশ্বস্ত করিতে থাকিয়া ধৃষ্টদ্যুম্ন তাঁহার নিকট উপস্থিত হইলেন ॥১০৬॥

ক্রমে মহাত্মা ধৃষ্টদ্যুম্ন সেই শত্রুমধ্যেই ভীমের গাত্র হইতে বাণের অগ্র সকল তুলিয়া ফেলিলেন, সত্বর তাঁহাকে নিজের রথে তুলিয়া লইলেন এবং গাঢ় আলিঙ্গন করিয়া আশ্বস্ত করিতে লাগিলেন ॥১০৭॥

এদিকে আপনার পুত্র দুর্য্যোধনও সেই যুদ্ধসংঘর্ষে তৎক্ষণাৎ ভ্রাতাদের নিকটে উপস্থিত হইয়া বলিলেন—'এই দুরাত্মা দ্রুপদপুত্র (ধৃষ্টদ্যুম্ন) ভীমের সহিত আসিয়াছে ॥১০৮॥

আমরা সকলে মিলিত হইয়াই উহাকে বধ করিতে যাইব ; কিন্তু ঐ শত্রুটা যেন কেবল তোমাদের সহিত যুদ্ধ করিতে পারে না'। তদনন্তর সেই বীর ধার্ত্ত-

(১০৯) তং যাত···পি,···শ্রুত্বা তু···নোদিতা ধার্ত্তরাষ্ট্রাঃ—রা নি। (১১০)···জ্যাং নেমিঘোষৈঃ—রা নি।

শরৈরবর্ষন্ দ্রুপদস্য পুত্রং যথাম্বুদা ভূধরং বারিজালৈঃ।
স গাঢ়বিদ্ধো বিশিখৈঃ সুতীক্ষ্ণৈর্ন বিব্যথে সমরে চিত্রযোধী ॥১১১॥
সমভ্যুদীর্ণাংশ্চ তবাত্মজাংস্তথা নিশাম্য বীরানভিতঃ স্থিতান্ রণে।
জিঘাংসুরুগ্রো দ্রুপদাত্মজো যুবা প্রমোহনাস্ত্রং যুযুজে মহারথঃ ॥১১২॥
ক্রুদ্ধো ভৃশং তব পুত্রেষু রাজন্! দৈত্যেষু যদ্বৎ সমরে মহেন্দ্রঃ।
ততো ব্যমুহ্যন্ত রণে নৃবীরাঃ প্রমোহনাস্ত্রাহতবুদ্ধিসত্ত্বাঃ ॥১১৩॥ (যুগ্মকম্)
প্রদুদ্রুবুঃ কুরবশ্চৈব সর্ব্বে সবাজিনাগাঃ সরথাঃ সমন্তাৎ।
পরীতকালানিব নষ্টসংজ্ঞান্ মোহোপেতাংস্তব পুত্রান্ নিশম্য ॥১১৪॥

ভারতকৌমুদী

শরৈরিতি। অম্বুদা মেঘাঃ, ভূধরং পর্ব্বতম্। স ধৃষ্টদ্যুম্নঃ ॥১১১॥

সমিতি। সমভ্যুদীর্ণান্ যুগপদ্যুদ্ধায়োদ্যতান্। নিশাম্য দৃষ্ট্বা, অভিতঃ সর্ব্বাসু দিক্ষু। জিঘাংসুর্বিপক্ষান্ হন্তুমিচ্ছুঃ, উগ্রো ভয়ঙ্করমূর্ত্তিঃ। যুযুজে আবিশ্চকার। প্রমোহনাস্ত্রেণ আহতানি নাশিতানি বুদ্ধিসত্ত্বানি জ্ঞানাধ্যবসায়া যেষাং তে ॥১১২—১১৩॥

প্রেতি। প্রদুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে, কুরবঃ কুরুপক্ষীয়াঃ, বাজিভিরশ্বৈঃ নাগৈর্হস্তিভিশ্চ সহেতি সবাজিনাগাঃ। পরীতকালান্ প্রাপ্তকালান্ মৃতান্, নষ্টসংজ্ঞান্ গতচৈতন্যান্। নিশম্য দৃষ্ট্বা। দর্শনার্থে হ্রস্বত্বমার্ষম্ ॥১১৪॥

---

রাষ্ট্রেরা দুর্য্যোধনের সেই বাক্য শুনিয়া, জ্যেষ্ঠের আদেশে প্রণোদিত হইয়া, ধৃষ্টদ্যুম্নকে সহ্য করিতে না পারিয়া, অনেকে অস্ত্র উত্তোলন এবং অনেকে অস্ত্র ও ধনু ধারণ করিয়া, ধনুষ্টঙ্কার ও রথচক্রের শব্দে ভূতল কাঁপাইয়া ধৃষ্টদ্যুম্নকে বধ করিবার জন্য প্রলয়কালের ভয়ঙ্কর ধূমকেতুসমূহের ন্যায় নির্গত হইলেন ॥১০৯—১১০॥

তাহার পর মেঘ যেমন পর্ব্বতের উপরে জল বর্ষণ করে, সেইরূপ ধার্ত্তরাষ্ট্রেরা ধৃষ্টদ্যুম্নের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন। তখন বিচিত্রযোধী ধৃষ্টদ্যুম্ন সেই সুতীক্ষ্ণ বাণসমূহে দৃঢ়বিদ্ধ হইয়াও ব্যথিত হইলেন না ॥১১১॥

রাজা! পূর্ব্বকালে ইন্দ্র যেমন যুদ্ধে দৈত্যগণের উপরে সম্মোহন অস্ত্র প্রয়োগ করিতেন, সেইরূপ হিংসাপরায়ণ, ভয়ঙ্করমূর্ত্তি ও মহারথ যুবা ধৃষ্টদ্যুম্ন আপনার বীর পুত্রগণকে একদা যুদ্ধ করিতে উদ্যত ও সকল দিকে অবস্থিত দেখিয়া ক্রুদ্ধ হইয়া আপনার পুত্রদের উপরে সম্মোহন অস্ত্র প্রয়োগ করিলেন। তাহার পর সেই সম্মোহনাস্ত্রের প্রভাবে চৈতন্য ও চেষ্টা নষ্ট হওয়ায় যোদ্ধারা সমরাঙ্গনে মূর্চ্ছিত হইয়া পড়িল ॥১১২—১১৩॥

---

(১১২)...জিঘাংসুরুগ্রম্—পি বা। (১১৪)...বিমোহিতাংস্তব পুত্রান্—পি বা।

এতস্মিন্নেব কালে তু ভীমঃ প্রহরতাং বরঃ।
বিশ্রম্য চ তদা রাজন্! পীত্বাহমৃতরসং জলম্ ॥১১৫॥
পুনঃ সন্নহ্য সংক্রুদ্ধো যোধয়ামাস সংযুগে।
ধৃষ্টদ্যুম্নেন সহিতঃ কালয়ামাস ভারত! ॥১১৬॥ (যুগ্মকম্)
এতস্মিন্নন্তরে রাজন্! দ্রোণঃ শস্ত্রভৃতাং বরঃ।
দ্রুপদং ত্রিভিরাসাদ্য শরৈর্বিব্যাধ দারুণৈঃ ॥১১৭॥
সোঽতিবিদ্ধস্ততো রাজন্! রণে দ্রোণেন পার্থিবঃ।
অপায়াদ্‌দ্রুপদো রাজন্! পূর্ব্ববৈরমনুস্মরন্ ॥১১৮॥
জিত্বা তু দ্রুপদং দ্রোণঃ শঙ্খং দধ্মৌ প্রতাপবান্।
তস্য শঙ্খস্বনং শ্রুত্বা বিত্রেসুঃ সর্ব্বসোমকাঃ ॥১১৯॥

ভারতকৌমুদী

এতস্মিন্নিতি। অমৃতস্যেব রসো যস্য তৎ। সন্নহ্য বর্ম্মাদিকং যথাযথং নিধায়। বিপক্ষাণাং মোহাস্তবসরে সম্ভবত্যেবৈতৎ। কালয়ামাস অপরশক্রন্ মর্দ্দয়ামাস ॥১১৫—১১৬॥

এতস্মিন্নিতি। দ্রুপদমাসাদ্য প্রাপ্য দারুণৈস্ত্রিভিঃ শরৈর্বিব্যাধেতি সম্বন্ধঃ ॥১১৭॥

স ইতি। রাজন্নিতি দ্বিঃসম্বোধনমার্ষত্বাৎ সোঢ়ব্যম্। অপায়াৎ সমরাদপাসরৎ ॥১১৮॥

জিত্বেতি। বিত্রেসুঃ বিশেষেণ ত্রাসং ভয়ং প্রাপুঃ ॥১১৯॥

---

তখন কুরুপক্ষীয় অপর সকলেই আপনার পুত্রগণকে মূর্চ্ছিত এবং মৃতের ন্যায় চৈতন্যবিহীন দেখিয়া হস্তী, অশ্ব ও রথের সহিত সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥১১৪॥

ভরতনন্দন রাজা! এই সময়েই বীরশ্রেষ্ঠ ভীমসেন বিশ্রাম, সুস্বাদু জল পান এবং পুনরায় যুদ্ধসজ্জা করিয়া ক্রুদ্ধ হইয়া আবার যুদ্ধে প্রবৃত্ত হইলেন এবং ধৃষ্টদ্যুম্নের সহিত মিলিত হইয়া আপনার সৈন্যগণকে মর্দ্দন করিতে লাগিলেন ॥১১৫—১১৬॥

রাজা! এই সময়ে অন্যদিকে অস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ দ্রুপদকে পাইয়া ভয়ঙ্কর তিনটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥১১৭॥

রাজা! তাহার পর দ্রুপদরাজা দ্রোণকর্ত্তৃক অত্যন্ত বিদ্ধ হইয়া পূর্ব্বশত্রুতা স্মরণ করিয়া সমরস্থল হইতে পলায়ন করিলেন ॥১১৮॥

তৎপরে প্রতাপশালী দ্রোণাচার্য্য দ্রুপদরাজাকে জয় করিয়া শঙ্খধ্বনি করিলেন; তাঁহার সেই শঙ্খধ্বনি শুনিয়া সোমকেরা সকলেই অত্যন্ত ভীত হইল ॥১১৯॥

---

(১১৫—১১৬) ইদং শ্লোকদ্বয়ং পি বা ব স্না নাস্তি। (১১৮)···রণাদ্দ্রোণস্য পার্থিবঃ—পি।

অথ শুশ্রাব তেজস্বী দ্রোণঃ শস্ত্রভৃতাং বরঃ।
প্রমোহনাস্ত্রেণ রণে মোহিতানাত্মজাংস্তব ॥১২০॥
ততো দ্রোণো মহারাজ! ত্বরিতোঽভ্যায়যৌ রণাৎ।
তত্রাপশ্যন্মহেষ্বাসো ভারদ্বাজঃ প্রতাপবান্ ॥১২১॥
ধৃষ্টদ্যুম্নঞ্চ ভীমঞ্চ বিচরন্তৌ মহারণে।
মোহাবিষ্টাংশ্চ তে পুত্রানপশ্যৎ স মহারথঃ ॥১২২॥(যুগ্মকম্)
ততঃ প্রজ্ঞাস্ত্রমাদায় মোহনাস্ত্রং ব্যনাশয়ৎ।
অথ প্রত্যাগতপ্রাণাস্তব পুত্রা মহারথাঃ ॥১২৩॥
পুনর্যুদ্ধায় সমরে প্রত্যুদ্‌যাতা জিগীষবঃ।
ততো যুধিষ্ঠিরঃ প্রাহ সমাহূয় স্বসৈনিকান্ ॥১২৪॥
গচ্ছন্তু পদবীং শক্ত্যা ভীমপার্ষতয়োর্যুধি।
সৌভদ্রপ্রমুখা বীরা রথা দ্বাদশ দংশিতাঃ।
প্রবৃত্তিমধিগচ্ছন্তু ন হি শুধ্যতি মে মনঃ ॥১২৫॥

ভারতকৌমুদী

অথেতি। শুশ্রাব জনমুখাৎ ॥১২০॥
তত ইতি। রণাৎ স্বযুদ্ধস্থলাৎ। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। স দ্রোণঃ ॥১২১—১২২॥
তত ইতি। প্রজ্ঞাস্ত্রং চৈতন্যসম্পাদকাস্ত্রম্। প্রত্যাগতাঃ প্রাণাশ্চৈতন্যানি যেষাং তে ॥১২৩॥
পুনরিতি। জিগীষবঃ ভীমধৃষ্টদ্যুম্নৌ জেতুমিচ্ছবস্তে পুত্রাঃ ॥১২৪॥

---

তদনন্তর তেজস্বী ও অস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণ লোকমুখে শুনিলেন যে, আপনার পুত্রেরা সম্মোহনাস্ত্রের প্রভাবে যুদ্ধে মোহিত হইয়া পড়িয়াছেন ॥১২০॥

মহারাজ! তাহার পর দ্রোণ সেই যুদ্ধস্থান হইতে সত্বর আগমন করিলেন এবং মহাধনুর্দ্ধর, মহারথ ও প্রতাপশালী দ্রোণ তত্রত্য মহাযুদ্ধে ভীমসেন ও ধৃষ্টদ্যুম্নকে বিচরণ করিতে দেখিলেন এবং আপনার পুত্রগণকে মোহাবিষ্ট দর্শন করিলেন ॥১২১—১২২॥

তৎপরে দ্রোণ প্রজ্ঞাস্ত্র গ্রহণ করিয়া সেই সম্মোহনাস্ত্র নষ্ট করিলেন। তদনন্তর আপনার মহারথ পুত্রগণের পুনরায় চৈতন্য হইল ॥১২৩॥

তখন তাঁহারা ভীম ও ধৃষ্টদ্যুম্নকে জয় করিবার ইচ্ছা করিয়া পুনরায় যুদ্ধের জন্য গমন করিলেন। তাহার পর যুধিষ্ঠির আপন সৈন্যগণকে আহ্বান করিয়া বলিলেন—॥১২৪॥

---

(১২১) ততো দ্রোণো রাজগৃদ্ধী—পি বা। (১২৩)...ততঃ প্রত্যাগতপ্রাণাঃ—বা নি। (১২৪)...সময়ে ভীমপার্ষতৌ—পি বা। (১২৫)...পদবীং শক্তা—পি।

প্রবৃত্তির্ভীমসেনস্য পার্ষতস্য চ সংযুগে।
বিজ্ঞেয়া সমরে শীঘ্রং প্রবিশধ্বং রণার্ণবম্ ॥১২৬॥
গচ্ছন্তু পরয়া শক্ত্যা ভবন্ত ইতি মে মতিঃ।
ত এবং সমনুজ্ঞাতাঃ শূরা বিক্রান্তযোধিনঃ ॥১২৭॥
বাঢ়মিত্যেবমুক্ত্বা তু সর্ব্বে পুরুষমানিনঃ।
মধ্যন্দিনগতে সূর্য্যে প্রযযুঃ সর্ব্ব এব হি ॥১২৮॥
কৈকেয়া দ্রৌপদেয়াশ্চ ধৃষ্টকেতুশ্চ বীর্য্যবান্।
অভিমন্যুং পুরস্কৃত্য মহত্যা সেনয়া বৃতাঃ ॥১২৯॥ (বিশেষকম্)
তে কৃত্বা সমরে ব্যূহং সূচীমুখমরিন্দমাঃ।
বিভিদুর্ধার্ত্তরাষ্ট্রাণাং তদ্রথানীকমাহবে ॥১৩০॥

ভারতকৌমুদী

গচ্ছন্ত্বিতি। পদবীং পন্থানম্। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। সৌভদ্রোঽভিমন্যুঃ। দংশিতাঃ সন্নদ্ধাঃ। প্রবৃত্তিং বৃত্তান্তম্। শুধ্যতি প্রসীদতি তয়োঃ সম্বন্ধে উদ্বেগশূন্যং ভবতীত্যর্থঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২৫॥

অথ কস্য প্রবৃত্তিরিত্যাহ—প্রবৃত্তিরিতি। সংযুগে তত্রত্যসমরে ॥১২৬॥

গচ্ছন্ত্বিতি। পরয়া মহত্যা। বাঢ়মিতি প্রতিজ্ঞার্থে। দ্রৌপদেয়া দ্রৌপদী-পুত্রাঃ ॥১২৭—১২৯॥

ত ইতি। রথানীকং রথিসৈন্যম্, আহবে যুদ্ধে ॥১৩০॥

'যুদ্ধসজ্জায় সজ্জিত অভিমন্যুপ্রভৃতি বার জন রথারোহী বীর যুদ্ধে শক্তি-প্রয়োগপূর্ব্বক ভীম ও ধৃষ্টদ্যুম্নের পথে গমন করুন এবং বৃত্তান্ত জানুন। কারণ, আমার মন শুদ্ধ হইতেছে না ॥১২৫॥

যুদ্ধে ভীম ও ধৃষ্টদ্যুম্নের সংবাদ আপনাদের জানিতে হইবে; সুতরাং আপনারা সত্বর সমরসমুদ্রে প্রবেশ করুন ॥১২৬॥

আমার ইচ্ছা এই যে, আপনারা বিশেষ শক্তি প্রয়োগ সহকারে গমন করুন।' যুধিষ্ঠির এইরূপ আদেশ করিলে বিক্রমযোধী, পুরুষাভিমানী ও বীর কৈকেয়গণ, দ্রৌপদীর পুত্রগণ ও বলবান্ ধৃষ্টকেতু—ইঁহারা সকলে 'অবশ্যই তাঁহাদের সংবাদ জানিব' এই কথা বলিয়া, বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া, অভিমন্যুকে অগ্রবর্ত্তী করিয়া, সেই মধ্যাহ্নকালে প্রস্থান করিলেন ॥১২৭—১২৯॥

শত্রুদমনকারী সেই বীরেরা সমরাঙ্গনে সূচীমুখ ব্যূহ রচনা করিয়া ক্রমশঃ যুদ্ধে ধার্ত্তরাষ্ট্রগণের সেই রথিসৈন্য ভেদ করিলেন ॥১৩০॥

(১২৬) এষ শ্লোকঃ পরশ্লোকপূর্ব্বার্দ্ধঞ্চ পি বা ব ন্না নাস্তি। (১৩০)···সূচীমুখমরিন্দমম্—নি।

তান্ প্রয়াতান্ মহেষ্বাসানভিমন্যুপুরোগমান্।
ভীমসেনভয়াবিষ্টা ধৃষ্টদ্যুম্নবিমোহিতা ॥১৩১॥
ন সংবারয়িতুং শক্তা তব সেনা জনাধিপ !।
মদমূর্চ্ছান্বিতাত্মা বৈ প্রমদেবাধ্বনি স্থিতা ॥১৩২॥ (যুগ্মকম্)
তেঽভিযায় মহেষ্বাসাঃ সুবর্ণবিকৃতধ্বজাঃ।
পরীপ্সন্তোঽভ্যধাবন্ত ধৃষ্টদ্যুম্নবৃকোদরৌ ॥১৩৩॥
তৌ চ দৃষ্ট্বা মহেষ্বাসানভিমন্যুপুরোগমান্।
বভূবতুর্মুদাযুক্তৌ নিঘ্নন্তৌ তব বাহিনীম্ ॥১৩৪॥
দৃষ্ট্বা তু সহসায়ান্তং পাঞ্চাল্যো গুরুমাত্মনঃ।
নাশংসত বধং বীরঃ পুত্ত্রাণাং তব পার্ষতঃ ॥১৩৫॥
ততো রথং সমারোপ্য কৈকেয়স্য বৃকোদরম্।
অভ্যধাবৎ সুসংক্রুদ্ধো দ্রোণমিষ্বস্ত্রপারগম্ ॥১৩৬॥

ভারতকৌমুদী

তানিতি। মহেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্। প্রমদা যুবতিঃ ॥১৩১—১৩২॥

ত ইতি। সুবর্ণবিকৃতধ্বজাঃ স্বর্ণখচিতধ্বজাঃ। পরীপ্সন্তঃ প্রাপ্তুমিচ্ছন্তঃ ॥১৩৩॥

তাবিতি। তৌ ধৃষ্টদ্যুম্নবৃকোদরৌ। মুদা যুক্তৌ সহায়লাভাদানন্দিতৌ ॥১৩৪॥

দৃষ্ট্বেতি। গুরুং দ্রোণম্। নাশংসত ন সমভাবয়ৎ দ্রোণেন রক্ষাসম্ভবাৎ ॥১৩৫॥

তত ইতি। অভ্যধাবৎ পার্ষত ইত্যনুবৃত্তিঃ। ইষ্বস্ত্রপারগং বাণাস্ত্রবিশারদম্ ॥১৩৬॥

---

কিন্তু নরনাথ! একে ভীমের ভয়ে আকুল, তাহাতে আবার ধৃষ্টদ্যুম্নের সম্মোহনাস্ত্রে মোহিত আপনার সৈন্যগণ, মদমোহান্বিত যুবতি স্ত্রীর ন্যায় পথে থাকিয়াও অভিমন্যুপ্রভৃতি সেই মহাধনুর্দ্ধরগণকে বারণ করিতে সমর্থ হইল না ॥১৩১—১৩২॥

স্বর্ণখচিতধ্বজশালী সেই মহাধনুর্দ্ধরেরা উপস্থিত হইয়া ধৃষ্টদ্যুম্ন ও ভীমসেনকে দেখিবার জন্য ধাবিত হইলেন ॥১৩৩॥

আপনার সৈন্যবিনাশে প্রবৃত্ত ধৃষ্টদ্যুম্ন ও ভীমসেন ক্রমে অভিমন্যুপ্রভৃতি মহাধনুর্দ্ধরগণকে দেখিয়া আনন্দ লাভ করিলেন ॥১৩৪॥

তখন পাঞ্চালরাজপুত্ত্র ধৃষ্টদ্যুম্ন হঠাৎ আপন গুরু দ্রোণকে আসিতে দেখিয়া আপনার পুত্ত্রগণকে আর বধ করিবার আশা করিতে পারিলেন না ॥১৩৫॥

---

(১৩২) ন সংধারয়িতুং শক্তা—পি বা। (১৩৩) তে হি পার্থা মহেষ্বাসাঃ···পি, তেঽভিজাতা মহেষ্বাসাঃ—রা নি। (১৩৪)···মহেষ্বাসৌ—রা নি।

তস্যাভিপততস্তূর্ণং ভারদ্বাজঃ প্রতাপবান্ ।
ক্রুদ্ধশ্চিচ্ছেদ ভল্লেন ধনুঃ শত্রুনিবর্হণঃ ॥১৩৭॥
অন্যাংশ্চ শতশো বাণান্ প্রেষয়ামাস পার্ষতে ।
দুর্য্যোধনহিতার্থায় ভর্ত্তৃপিণ্ডমনুস্মরন্ ॥১৩৮॥
অথান্যদ্ধনুরাদায় পার্ষতঃ পরবীরহা ।
দ্রোণং বিব্যাধ বিংশত্যা রুক্মপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥১৩৯॥
তস্য দ্রোণঃ পুনশ্চাপং চিচ্ছেদামিত্রকর্শনঃ ।
হয়াংশ্চ চতুরস্তূর্ণং চতুর্ভিঃ সায়কোত্তমৈঃ ॥১৪০॥
বৈবস্বতক্ষয়ং ঘোরং প্রেষয়ামাস ভারত ! ।
সারথিঞ্চাস্য ভল্লেন প্রেষয়ামাস মৃত্যবে ॥১৪১॥ (যুগ্মকম্)
হতাশ্বাৎ স রথাত্তূর্ণমবপ্লুত্য মহারথঃ ।
আরুরোহ মহাবাহুরভিমন্যোর্মহারথম্ ॥১৪২॥

ভারতকৌমুদী

তস্যেতি। তস্য পার্ষতস্য, অভিপততঃ আগচ্ছতঃ, ভারদ্বাজো দ্রোণঃ ॥১৩৭॥
অন্যানিতি। পার্ষতে ধৃষ্টদ্যুম্নং প্রতি। ভর্ত্তৃপিণ্ডং দুর্য্যোধনদত্তজীবিকাম্ ॥১৩৮॥
অথেতি। শিলাশিতৈর্বাণৈরিতি শেষঃ ॥১৩৯॥
তস্যেতি। হয়ান্ অশ্বান্। বৈবস্বতক্ষয়ং যমালয়ম্ ॥১৪০—১৪১॥

---

তাহার পর ধৃষ্টদ্যুম্ন ভীমসেনকে কৈকেয়ের রথে তুলিয়া দিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ধনুর্বেদপারদর্শী দ্রোণের দিকে ধাবিত হইলেন ॥১৩৬॥

ধৃষ্টদ্যুম্ন আসিতে লাগিলে, প্রতাপশালী ও শত্রুবিজয়ী দ্রোণ ক্রুদ্ধ হইয়া একটা ভল্লদ্বারা তাঁহার ধনু ছেদন করিলেন ॥১৩৭॥

এবং তিনি দুর্য্যোধনদত্ত জীবিকার বিষয় স্মরণ করিয়া তাঁহার হিতের জন্য ধৃষ্টদ্যুম্নের প্রতি অন্য শত শত বাণ নিক্ষেপ করিলেন ॥১৩৮॥

তাহার পর বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন অন্য ধনু লইয়া স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত কুড়িটা বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন ॥১৩৯॥

এবং শত্রুহন্তা দ্রোণ পুনরায় একটা বাণদ্বারা তাঁহার ধনু ছেদন করিলেন এবং চারিটা উত্তম বাণদ্বারা রথের চারিটা অশ্বকে সত্বরই যমালয়ে পাঠাইলেন; আর ভরতনন্দন! একটা ভল্লদ্বারা ধৃষ্টদ্যুম্নের সারথিকে যমের নিকট প্রেরণ করিলেন ॥১৪০—১৪১॥

(১৩৭)···চিচ্ছেদ বাণেন—ব্রা নি। (১৪২) হতাশ্বাত্তূ—পি।

ততঃ সরথনাগাশ্বা সমকম্পত বাহিনী।
পশ্যতো ভীমসেনস্য পার্ষতস্য চ পশ্যতঃ ॥১৪৩॥
তৎ প্রভগ্নং বলং দৃষ্ট্বা দ্রোণেনামিততেজসা।
নাশক্নুবন্ বারয়িতুং সমন্তাস্তে মহারথাঃ ॥১৪৪॥
বধ্যমানন্তু তৎ সৈন্যং দ্রোণেন নিশিতৈঃ শরৈঃ।
ব্যভ্রমত্তত্র তত্রৈব ক্ষোভ্যমাণ ইবার্ণবঃ।
তথা দৃষ্ট্বা চ তৎ সৈন্যং জহৃষে তাবকং বলম্ ॥১৪৫॥
দৃষ্ট্বাচার্য্যং সুসংক্রুদ্ধং তপন্তং রিপুবাহিনীম্।
চুক্রুশুঃ সর্ব্বতো যোধাঃ সাধু সাধ্বিতি ভারত! ॥১৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ষষ্ঠদিবসযুদ্ধে দ্রোণপরাক্রমে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

হতেতি। স ধৃষ্টদ্যুম্নঃ। মহারথম্ উত্তমং বিশালং বা রথম্ ॥১৪২॥

তত ইতি। বাহিনী অভিমন্যুপ্রভৃতিভিরানীতা পাণ্ডবসেনা, সমকম্পত দ্রোণবিক্রমাৎ ॥১৪৩॥

তদিতি। প্রভগ্নং বিচ্ছিন্নম্। তে অভিমন্যুপ্রভৃতয়ঃ ॥১৪৪॥

বধ্যমানমিতি। তৎ পাণ্ডবীয়ং সৈন্যম্, জহৃষে আননন্দ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪৫॥

---

তখন মহারথ ও মহাবাহু ধৃষ্টদ্যুম্ন নিহতাশ্ব রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর যাইয়া অভিমন্যুর বিশাল রথে আরোহণ করিলেন ॥১৪২॥

তাহার পর ভীমসেন ও ধৃষ্টদ্যুম্নের সমক্ষেই দ্রোণের বিক্রমে রথ, হস্তী ও অশ্বের সহিত পাণ্ডববাহিনী কম্পিত হইতে লাগিল ॥১৪৩॥

এবং অমিততেজা দ্রোণ সেই পাণ্ডবসৈন্যকে বিচ্ছিন্ন করিয়া ফেলিয়াছেন দেখিয়া সেই অভিমন্যুপ্রভৃতি মহারথেরা সকলেও সে সৈন্যকে বারণ করিতে পারিলেন না ॥১৪৪॥

ক্রমে দ্রোণ নিশিত বাণদ্বারা বধ করিতে থাকিলে, উদ্বেলিত সমুদ্রের ন্যায় সেই পাণ্ডবসৈন্য সেই সেই স্থানে ঘুরিতে লাগিল। তখন আপনার সৈন্য পাণ্ডবসৈন্যকে সেইরূপ দেখিয়া আনন্দিত হইল ॥১৪৫॥

---

(১৪৬)···তুষ্টুবুঃ সর্ব্বতো যোধাঃ—নি। * '···সপ্তসপ্ততিতমোঽধ্যায়ঃ'—বা ব ন্না নি।

# পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——————:*:——————

সঞ্জয় উবাচ।

ততো দুর্য্যোধনো রাজা মোহাৎ প্রত্যাগতস্মৃতিঃ।
শরবর্ষৈঃ পুনর্ভীমং প্রত্যবারয়দচ্যুতম্ ॥১॥
একীভূতাঃ পুনশ্চৈব তব পুত্রা মহারথাঃ।
সমেত্য সমরে ভীমং যোধয়ামাসুরুদ্যতাঃ ॥২॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। আচার্য্যং দ্রোণম্। চুক্রুশুঃ আনন্দেনোচ্চৈরূচুঃ, যোধাস্ত্বদীয়াঃ ॥১৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

তত ইতি। মোহাৎ ধৃষ্টদ্যুম্নপ্রযুক্তসম্মোহনাস্ত্রকৃতাৎ পরম্। অচ্যুতং বীরব্রতাদভ্রষ্টম্ ॥১॥

একীতি। একীভূতাঃ একমতীভূতাঃ। সমেত্য মিলিত্বা ॥২॥

ভারতভাবদীপঃ

ত ইতি ॥১—৩৮॥ নঃ অস্মান্, অভিকামম্ আকাঙ্ক্ষমাণম্, প্রহ্বং প্রণতম্ ॥৩৯॥ লঘুবৃত্তং শীঘ্রকারি, আয়তপ্রায়ং প্রাংশুবহুলম্ ॥৪০—৪৪॥ আরোহে হস্ত্যাদীনাম্, পর্য্যবস্কন্দে হস্ত্যাদিভ্যোঽবতরণে ॥৪৫—৪৭॥ মনস্বি সাহঙ্কারম্ ॥৪৮—৫০॥ অপক্ষৈঃ পক্ষশূন্যৈঃ তথাপি গত্যা পক্ষিসদৃশৈঃ ॥৫১—১৪৬॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥৭৪॥

---

ভরতনন্দন! সেই সময়ে দ্রোণাচার্য্য অত্যন্ত ক্রুদ্ধ হইয়া শত্রুসৈন্য সন্তপ্ত করিতেছেন দেখিয়া আপনার পক্ষের যোদ্ধারা সকল দিক্ হইতে উচ্চস্বরে 'সাধু সাধু' এইরূপ বলিতে লাগিল" ॥১৪৬॥

——————:*:——————

সঞ্জয় বলিলেন—"তাহার পর মোহ বিনষ্ট ও চৈতন্য উপস্থিত হইলে, রাজা দুর্য্যোধন পুনরায় বাণ বর্ষণ করিয়া বীরনিয়মসম্পন্ন ভীমসেনকে বারণ করিতে লাগিলেন ॥১॥

রাজা! তখন আপনার অন্যান্য মহারথ পুত্রেরাও একমত ও সম্মিলিত হইয়া উদ্যম সহকারে সমরাঙ্গনে ভীমসেনের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥২॥

---

(১)·· প্রত্যবারয়দচ্যুত!—পি।

ভীমসেনোঽপি সমরে সংপ্রাপ্য স্বরথং পুনঃ।
সমারুহ্য মহাবাহুর্যযৌ যত্র তবাত্মজঃ ॥৩॥
প্রগৃহ্য চ মহাবেগং পরাসুকরণং দৃঢ়ম্।
সজ্যং শরাসনং সংখ্যে শরৈর্বিব্যাধ তে সুতম্ ॥৪॥
ততো দুর্য্যোধনো রাজন্! ভীমসেনং মহাবলম্।
নারাচেন সুতীক্ষ্নেন ভৃশং মর্ম্মণ্যতাড়য়ৎ ॥৫॥
সেঽতিবিদ্ধো মহেষ্বাসস্তব পুত্রেণ ধন্বিনা।
ক্রোধসংরক্তনয়নো বেগেনাক্ষিপ্য কার্ম্মুকম্ ॥৬॥
দুর্য্যোধনং ত্রিভির্ব্বাণৈর্ব্বাহ্বোরুরসি চার্পয়ৎ।
স তত্র শুশুভে রাজা শিখরৈর্গিরিরাড়িব ॥৭॥ (যুগ্মকম্)
তৌ দৃষ্ট্বা সমরে ক্রুদ্ধৌ বিনিঘ্নন্তৌ পরস্পরম্।
দুর্য্যোধনানুজাঃ সর্ব্বে শূরাঃ সংত্যক্তজীবিতাঃ ॥৮॥

ভারতকৌমুদী

ভীমেতি। তবাত্মজো দুর্য্যোধনো যত্র স্থিতস্তত্র ॥৩॥
প্রগৃহ্যেতি। পরাসুর্নির্গতপ্রাণঃ ক্রিয়তে অনেনেতি পরাসুকরণম্। সজ্যং সগুণম্ ॥৪॥
তত ইতি। মর্ম্মণি বক্ষসি ॥৫॥
স ইতি। স ভীমসেনঃ। আক্ষিপ্য আকৃষ্য। উরসি বক্ষসি। শিখরৈঃ শৃঙ্গৈঃ ॥৬—৭॥

এই সময়ে মহাবাহু ভীমসেনও নিজের রথের নিকটে যাইয়া পুনরায় তাহাতে আরোহণ করিয়া যেখানে দুর্য্যোধন ছিলেন, সেইখানে গমন করিলেন ॥৩॥

ক্রমে তিনি মহাবেগশালী, দৃঢ়, পরের মৃত্যুজনক ও গুণযুক্ত ধনু ধারণ করিয়া বহুতর বাণদ্বারা যুদ্ধে দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন ॥৪॥

রাজা! তাহার পর দুর্য্যোধন একটা সুতীক্ষ্ণ নারাচদ্বারা মহাবল ভীমসেনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৫॥

তখন আপনার ধনুর্দ্ধর পুত্রকর্ত্তৃক অত্যন্ত বিদ্ধ হওয়ায় মহাধনুর্দ্ধর ভীমসেন ক্রোধে আরক্তনয়ন হইয়া বেগে ধনু আকর্ষণ করিয়া তিনটা বাণদ্বারা দুর্য্যোধনের দুই বাহুতে ও বক্ষস্থলে তাড়ন করিলেন; তখন রাজা দুর্য্যোধন তিনটা শৃঙ্গদ্বারা পর্ব্বতশ্রেষ্ঠের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৬—৭॥

(৩)…তত্র তবাত্মজঃ—পি,…যেন তবাত্মজঃ—রা নি। (৪) প্রগৃহ্য চ মহাবেগঃ…বা
(৫) ততো দুর্য্যোধনো রাজা…রা নি।

সংস্মৃত্য মন্ত্রিতং পূর্ব্বং নিগ্রহে ভীমকর্ম্মণঃ।
নিশ্চয়ং পরমং কৃত্বা নিগ্রহীতুং প্রচক্রমুঃ ॥৯॥ (যুগ্মকম্)
তানাপতত এবাজৌ ভীমসেনো মহাবলঃ।
প্রত্যুদ্‌যযৌ মহারাজ! গজঃ প্রতিগজানিব ॥১০॥
ভৃশং ক্রুদ্ধশ্চ তেজস্বী নারাচেন সমার্পয়ৎ।
চিত্রসেনং মহারাজ! তব পুত্রং মহাযশাঃ ॥১১॥
তথেতরাংস্তব সুতাংস্তাড়য়ামাস ভারত!।
শরৈর্ব্বহুবিধৈঃ সংখ্যে রুক্মপুঙ্খৈঃ সুতেজনৈঃ ॥১২॥
ততঃ সংপ্রেক্ষ্য পুত্রৈস্তে ভীমসেনং সমাবৃতম্।
অভিমন্যুপ্রভৃতয়স্তে দ্বাদশ মহারথাঃ ॥১৩॥
প্রেষিতা ধর্ম্মরাজেন ভীমসেনপদানুগাঃ।
প্রতিজগ্মুর্মহারাজ! তব পুত্রান্ মহাবলান্ ॥১৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তাবিতি। সংত্যক্তজীবিতা জীবনত্যাগায়োদ্যতাঃ। ভীমকর্ম্মণো ভীমসেনস্য ॥৮—৯॥
তানিতি। আপতত আগচ্ছতঃ, আজৌ যুদ্ধে ॥১০॥
ভৃশমিতি। তেজস্বী ভীমসেন ইতি প্রকরণাৎ। সমার্পয়ৎ সমপীড়য়ৎ ॥১১॥
তথেতি। তাড়য়ামাস ভীমসেন এব। সুতেজনৈরতিশয়েন তীক্ষ্ণীকৃতৈঃ ॥১২॥
তত ইতি। তে তব পুত্রৈঃ। ধর্ম্মরাজেন যুধিষ্ঠিরেণ ॥১৩—১৪॥

ভীম ও দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে পরস্পর আঘাত করিতেছেন দেখিয়া দুর্য্যোধনের বীর ভ্রাতারা সকলে জীবনত্যাগে উদ্যত হইয়া, ভীমকর্ম্মা ভীমসেনের নিগ্রহবিষয়ে পূর্ব্বকৃত মন্ত্রণা স্মরণ করিয়া এবং সে বিষয়ে স্থিরচিত্ত হইয়া, তাঁহার নিগ্রহের উপক্রম করিলেন ॥৮—৯॥

মহারাজ! তখন একটা হাতী যেমন অপর হাতীগুলির দিকে গমন করে, সেইরূপ মহাবল ভীমসেন তাঁহারা আসিতে লাগিলেই তাঁহাদের দিকে গমন করিলেন ॥১০॥

মহারাজ! ক্রমে ক্রুদ্ধ, তেজস্বী ও মহাযশা ভীমসেন একটা নারাচদ্বারা আপনার পুত্র চিত্রসেনকে আঘাত করিলেন ॥১১॥

এবং ভরতনন্দন! তিনি স্বর্ণপুঙ্খ ও সুতীক্ষ্ণ বহুবিধ বাণদ্বারা যুদ্ধে আপনার অপর পুত্রগণকেও তাড়ন করিলেন ॥১২॥

(১২)···রুক্মপুঙ্খৈঃ সুবেগিতৈঃ—পি বা।

দৃষ্ট্বা রথস্থাংস্তান্ শূরান্ সূর্য্যাগ্নিসমতেজসঃ।
সর্ব্বানেব মহেষ্বাসান্ ভ্রাজমানান্ শ্রিয়া বৃতান্ ॥১৫॥
মহাহবে দীপ্যমানান্ সুবর্ণমুকুটোজ্জ্বলান্।
তত্যজুঃ সমরে ভীমং তব পুত্রা মহাবলাঃ ॥১৬॥ (যুগ্মকম্)
তান্ নামৃষ্যত কৌন্তেয়ো জীবমানা গতা ইতি।
অন্বীয় চ পুনঃ সর্ব্বাংস্তব পুত্রানপীড়য়ৎ ॥১৭॥
অভিমন্যুঞ্চ সমরে ভীমসেনেন সংযুতম্।
পার্ষতেন চ সংপ্রেক্ষ্য তব সৈন্যে মহারথাঃ ॥১৮॥
দুর্য্যোধনপ্রভৃতয়ঃ প্রগৃহীতশরাসনাঃ।
ভৃশমশ্বৈঃ প্রজবিতৈঃ প্রযযুর্যত্র তে রথাঃ ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দৃষ্টেতি। তান্ অভিমন্যুপ্রভৃতীন্। শ্রিয়া বীরশোভয়া। ভীমং ভীমসেনম্ ॥১৫—১৬॥

তানিতি। নামৃষ্যত নাসহত, কৌন্তেয়ো ভীমসেনঃ, জীবমানা জীবন্তঃ। অন্বীয়ানুসৃত্য ॥১৭॥

অভীতি। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন। প্রজবিতৈর্বিশেষবেগশালিভিঃ ॥১৮—১৯॥

মহারাজ! তাহার পর আপনার পুত্রেরা ভীমসেনকে পরিবেষ্টন করিয়াছেন দেখিয়া ভীমসেনের অনুগামী অভিমন্যুপ্রভৃতি সেই বার জন মহারথ যুধিষ্ঠিরের আদেশক্রমে আপনার মহাবল পুত্রগণের প্রতি ধাবিত হইলেন ॥১৩—১৪॥

তখন রথারোহী, বীর, চন্দ্র ও সূর্য্যের তুল্য তেজস্বী, মহাধনুর্দ্ধর, উজ্জ্বলমূর্ত্তি, বীরশোভায় শোভিত, সুবর্ণমুকুটের কিরণে উদ্ভাসিত এবং মহাযুদ্ধে অগ্রসর তাঁহাদের সকলকে দেখিয়া আপনার মহাবল পুত্রেরা ভীমসেনকে পরিত্যাগ করিলেন ॥১৫—১৬॥

তাঁহারা যে জীবিত থাকিয়াই যাইতে পারিলেন, ইহা ভীমসেন সহ্য করিলেন না। তাই তিনি অনুসরণ করিয়া আপনার সকল পুত্রকেই পুনরায় পীড়ন করিলেন ॥১৭॥

অভিমন্যু আসিয়া সমরাঙ্গনে ভীম ও ধৃষ্টদ্যুম্নের সহিত মিলিত হইয়াছেন—ইহা দেখিয়া দুর্য্যোধনপ্রভৃতি আপনার সৈন্যের মহারথেরা ধনু ধারণ করিয়া মহাবেগযুক্ত-ঘোটক-চালিত রথে আরোহণপূর্ব্বক—যেখানে সেই রথীরা ছিলেন, সেইখানে উপস্থিত হইলেন ॥১৮—১৯॥

অপরাহ্ণে ততো রাজন্ ! প্রাবর্ত্তত মহান্ রণঃ ।
তাবকানাঞ্চ বলিনাং পরেষাঞ্চৈব ভারত ! ॥২০॥
অভিমন্যুর্বিকর্ণস্য হয়ান্ হত্বা মহাহবে ।
অথৈনং পঞ্চবিংশত্যা ক্ষুদ্রকাণাং সমার্পয়ৎ ॥২১॥
হতাশ্বং রথমুৎসৃজ্য বিকর্ণস্তু মহারথঃ ।
আরুরোহ রথং রাজন্ ! চিত্রসেনস্য ভাস্বরম্ ॥২২॥
স্থিতাবেকরথে তৌ তু ভ্রাতরৌ কুলবর্দ্ধনৌ ।
আর্জ্জুনিঃ শরজালেন চ্ছাদয়ামাস ভারত ! ॥২৩॥
চিত্রসেনো বিকর্ণশ্চ কার্ষ্ণিং পঞ্চভিরায়সৈঃ ।
বিব্যধাতে ন চাকম্পৎ কার্ষ্ণির্মেরুরিব স্থিতঃ ॥২৪॥
দুঃশাসনস্তু সমরে কৈকেয়ান্ পঞ্চ মারিষ ! ।
যোধয়ামাস রাজেন্দ্র ! তদদ্ভুতমিবাভবৎ ॥২৫॥

ভারতকৌমুদী

অপরাহ্ণ ইতি। তাবকানাং ত্বৎপক্ষীয়াণাম্, পরেষাং পাণ্ডবীয়ানাঞ্চ ॥২০॥
অভীতি। হয়ান্ রথাশ্বান্। ক্ষুদ্রকাণাং তদাখ্যানাং বাণবিশেষাণাম্ ॥২১॥
হতেতি। উৎসৃজ্য বিহায়। ভাস্বরম্ উজ্জ্বলম্ ॥২২॥
স্থিতাবিতি। তৌ বিকর্ণচিত্রসেনৌ। আর্জ্জুনিঃ অর্জ্জুনপুত্রোঽভিমন্যুঃ ॥২৩॥
চিত্রেতি। কৃষ্ণস্যার্জ্জুনস্যাপত্যমিতি কার্ষ্ণিরভিমন্যুস্তম্, আয়সৈর্লৌহময়ৈঃ শরৈঃ ॥২৪॥

---

ভরতনন্দন রাজা! তাহার পর সেই অপরাহ্ণকালে আপনার পক্ষীয় ও পাণ্ডবপক্ষীয় বীরগণের মহাযুদ্ধ উপস্থিত হইল ॥২০॥

অভিমন্যু সেই মহাযুদ্ধে বিকর্ণের অশ্বগুলিকে বধ করিয়া পঁচিশটা ক্ষুদ্রকদ্বারা তাঁহাকে পীড়ন করিলেন ॥২১॥

রাজা! তখন মহারথ বিকর্ণ নিজের হতাশ্ব রথ পরিত্যাগ করিয়া চিত্রসেনের উজ্জ্বল রথে যাইয়া আরোহণ করিলেন ॥২২॥

ভরতনন্দন! তখন অভিমন্যু বাণজালদ্বারা একরথস্থিত বংশবর্দ্ধন সেই ভ্রাতৃযুগলকে আবৃত করিলেন ॥২৩॥

এদিকে চিত্রসেন এবং বিকর্ণও পাঁচ পাঁচটা লৌহময় বাণদ্বারা অভিমন্যুকে বিদ্ধ করিলেন; কিন্তু অভিমন্যু তাহাতে কম্পিত হইলেন না, সুমেরুপর্ব্বতের ন্যায় স্থিরই রহিলেন ॥২৪॥

(২০) অপরাহ্ণে মহারাজ! প্রাবর্ত্তত মহারণঃ—রা নি। (২২)···চিত্রসেনস্য ভারত!—রা নি। (২৪) দুর্জয়োঽথ বিকর্ণশ্চ—পি বা।

দ্রৌপদেয়া রণে ক্রুদ্ধা দুর্য্যোধনমবারয়ন্।
শরৈরাশীবিষাকারৈঃ পুত্রং তব বিশাংপতে! ॥২৬॥
পুত্রোঽপি তব দুর্দ্ধর্ষো দ্রৌপদ্যাস্তনয়ান্ রণে।
সায়কৈর্নিশিতৈ রাজন্! আজঘান পৃথক্ পৃথক্ ॥২৭॥
তৈশ্চাপি বিদ্ধঃ শুশুভে রুধিরেণ সমুক্ষিতঃ।
গিরিঃ প্রস্রবণৈর্যদ্বদ্‌গৈরিকাদিবিমিশ্রিতৈঃ ॥২৮॥
ভীষ্মোঽপি সমরে রাজন্! পাণ্ডবানাং বরূথিনীম্।
কালয়ামাস বলবান্ পালঃ পশুগণানিব ॥২৯॥
ততো গাণ্ডীবনির্ঘোষঃ প্রাদুরাসীদ্বিশাংপতে!।
দক্ষিণেন বরূথিন্যাঃ পার্থস্যারীন্ বিনিঘ্নতঃ ॥৩০॥

ভারতকৌমুদী

দুঃশাসন ইতি। একস্য দুঃশাসনস্য পঞ্চভিঃ সহ যোধনমেবাদ্ভুতমিত্যাশয়ঃ ॥২৫॥

দ্রৌপেতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ। আশীবিষাকারৈর্দীর্ঘসর্পসদৃশৈঃ ॥২৬॥

পুত্র ইতি। তব পুত্রো দুর্য্যোধনোঽপি। সায়কৈর্বাণৈঃ ॥২৭॥

তৈরিতি। সমুক্ষিতঃ সিক্তগাত্রো দুর্য্যোধনঃ। প্রস্রবণৈর্ধারাভিঃ, গৈরিকো রক্তবর্ণো ধাতুঃ ॥২৮॥

ভীষ্ম ইতি। বরূথিনীং সেনাম্। কালয়ামাস দময়ামাস, পালঃ পশুরক্ষকঃ ॥২৯॥

তত ইতি। বরূথিন্যাঃ কৌরবসেনায়াঃ, পার্থস্য অর্জ্জুনস্য গাণ্ডীবসাহচর্য্যাৎ ॥৩০॥

---

মাননীয় রাজশ্রেষ্ঠ! একাকী দুঃশাসন পাঁচ জন কৈকেয়ের সহিত যুদ্ধ করিতে লাগিলেন, তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইতে থাকিল ॥২৫॥

নরনাথ! দ্রৌপদীর পুত্রেরা ক্রুদ্ধ হইয়া দীর্ঘ সর্পতুল্য বাণসমূহদ্বারা সমরাঙ্গনে আপনার পুত্র দুর্য্যোধনকে বারণ করিতে লাগিলেন ॥২৬॥

রাজা! আপনার পুত্র দুর্দ্ধর্ষ দুর্য্যোধনও সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা যুদ্ধে দ্রৌপদীর পুত্রগণকে পৃথক্ পৃথক্ ভাবে আঘাত করিতে থাকিলেন ॥২৭॥

তাঁহারাও বিদ্ধ করিলে, রক্তসিক্তদেহ দুর্য্যোধন—গৈরিকাদিমিশ্রিত ধাতুধারা দ্বারা সংসিক্ত পর্ব্বতের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥২৮॥

রাজা! পশুপালক যেমন পশুগণকে দমন করে, সেইরূপ বলবান্ ভীষ্মও যুদ্ধে পাণ্ডবসেনাকে দমন করিতে থাকিলেন ॥২৯॥

নরনাথ! তাহার পর কৌরবসৈন্যের দক্ষিণদিকে শত্রুসংহারে প্রবৃত্ত অর্জ্জুনেরও গাণ্ডীবধ্বনি হইতে লাগিল ॥৩০॥

---

(২৯)…পাণ্ডবানামনীকিনীম্—ব্য নি।

উত্তস্থুঃ সমরে তত্র কবন্ধানি সমন্ততঃ।
কুরূণাঞ্চৈব সৈন্যেষু পাণ্ডবানাঞ্চ ভারত! ॥৩১॥
শোণিতোদং শরাবর্ত্তং গজদ্বীপং হয়োর্ম্মিণম্।
রথনৌভির্নরব্যাঘ্রাঃ প্রতেরুঃ সৈন্যসাগরম্ ॥৩২॥
ছিন্নহস্তা বিকবচা বিদেহাশ্চ নরোত্তমাঃ।
পতিতাস্তত্র দৃশ্যন্তে শতশোঽথ সহস্রশঃ ॥৩৩॥
নিহতৈর্মত্তমাতঙ্গৈঃ শোণিতৌঘপরিপ্লুতৈঃ।
ভূর্ভাতি ভরতশ্রেষ্ঠ! পর্ব্বতৈরাচিতা যথা ॥৩৪॥
তত্রাদ্ভুতমপশ্যাম তব তেষাঞ্চ ভারত!।
ন তত্রাসীৎ পুমান্ কশ্চিদ্‌যো যুদ্ধং নাভিকাঙ্ক্ষতি ॥৩৫॥

## ভারতকৌমুদী

উত্তস্থুরিতি। কবন্ধানি স্পন্দনাদিক্রিয়াযুক্তাশ্ছিন্নশিরসো দেহাঃ ॥৩১॥

শোণিতোদমিতি। নরব্যাঘ্রা বীরাঃ, রথা এব নাবো নৌকাস্তাভিঃ, শোণিতানি রক্তান্যেব উদকানি যস্য তম্, শরা এব আবর্ত্তা জলভ্রময়ো যস্য তম্, গজা এব দ্বীপা যস্য তম্, হয়া অশ্বা এব উর্ম্ময়স্তরঙ্গা অস্য সন্তীতি তঞ্চ, ব্রীহ্যাদিত্বাদিন্, সৈন্যং সেনৈব সাগরস্তম্, প্রতেরুঃ উত্তীর্ণবন্তঃ। অত্র সাঙ্গং সমস্তবস্তুবিষয়ং রূপকমলঙ্কারঃ। আশয়াশ্চোন্নেয়াঃ ॥৩২॥

ছিন্নেতি। বিদেহা অন্যান্যাঙ্গচ্ছেদাদ্বিকৃতশরীরাঃ ॥৩৩॥

নিহতৈরিতি। ভূস্তৎসমরভূমিঃ, ভাতি স্ম। আচিতা ব্যাপ্তা ॥৩৪॥

তত্রেতি। সর্ব্বথা প্রাণনাশসম্ভবেঽপি যুদ্ধাভিকাঙ্ক্ষণমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৩৫॥

---

ভরতনন্দন! তখন সমরাঙ্গনের সকল দিকেই কৌরবসৈন্য ও পাণ্ডবসৈন্যমধ্যে কবন্ধ উঠিতে লাগিল ॥৩১॥

রক্তই যাহার জল, বাণসমূহই যাহার আবর্ত্ত (ঘোলা জলভ্রমি), হস্তীই যাহার দ্বীপ এবং অশ্বই যাহার তরঙ্গ ছিল, সেই সৈন্যসমুদ্রকে রথরূপ নৌকাদ্বারা বীরশ্রেষ্ঠেরা উত্তীর্ণ হইতে লাগিলেন ॥৩২॥

ক্রমে ছিন্নহস্ত, কবচশূন্য ও বিকৃতদেহ শত শত ও সহস্র সহস্র বীরশ্রেষ্ঠকে সেখানে পতিত দেখা যাইতে লাগিল ॥৩৩॥

ভরতশ্রেষ্ঠ! সেই সমরভূমিটা নিহত ও রক্তাক্ত মত্তহস্তিগণদ্বারা পর্ব্বতব্যাপ্ত ভূমির ন্যায় দৃষ্টিগোচর হইতে থাকিল ॥৩৪॥

---

(৩১)…কবন্ধানি সহস্রশঃ—পি বা। (৩২)…মহাবর্ত্তম্—পি। (৩৩)…দৃশ্যন্তে পতিতা-স্তত্র—রা নি। (৩৫)…যোদ্ধুং নাবকাঙ্ক্ষতে—পি বা।

এবং যুযুধিরে বীরাঃ প্রার্থয়ানা মহদ্‌যশঃ।
তাবকাঃ পাণ্ডবৈঃ সার্দ্ধমাকাঙ্ক্ষন্তো জয়ং যুধি ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ষষ্ঠদিবসযুদ্ধে সঙ্কুলযুদ্ধে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## ষট্‌সপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

ততো দুর্য্যোধনো রাজা লোহিতায়তি ভাস্করে।
সংগ্রামরভসো ভীমং হন্তুকামোঽভ্যধাবত ॥১॥
তমায়ান্তমভিপ্রেক্ষ্য নৃবীরং দৃঢ়বৈরিণম্।
ভীমসেনঃ সুসংক্রুদ্ধ ইদং বচনমব্রবীৎ ॥২॥

ভারতকৌমুদী

এবমিতি। প্রার্থয়ানাঃ প্রার্থয়মানাঃ। মকারাগমাভাব আর্ষঃ ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে পঞ্চসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

তত ইতি। লোহিতায়তি অস্তরাগেণ রক্তবর্ণে জাতে। সংগ্রামে রভসো বেগো যস্য সঃ ॥১॥

---

ভরতনন্দন! তখন আমরা আপনার পক্ষে ও পাণ্ডবপক্ষে একটা আশ্চর্য্য দেখিতে লাগিলাম যে, উভয় পক্ষেই যে যুদ্ধ করিতে ইচ্ছা না করে, এমন কোন লোকই সেখানে ছিল না ॥৩৫॥

এইভাবে আপনার পক্ষীয় বীরেরা মহাযশ ও যুদ্ধে জয় কামনা করিয়া পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন" ॥৩৬॥

——:*:——

সঞ্জয় বলিলেন—"তাহার পর সূর্য্য রক্তবর্ণ হইয়া উঠিলে, রাজা দুর্য্যোধন যুদ্ধে আগ্রহান্বিত হইয়া ভীমকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার প্রতি ধাবিত হইলেন ॥১॥

---

* '...অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ'—বা ব ম্না নি।

অয়ং স কালঃ সংপ্রাপ্তো বর্ষপূগাভিবাঞ্ছিতঃ।
অদ্য ত্বাং নিহনিষ্যামি যদি নোৎস্থজসে রণম্ ॥৩॥
অদ্য কুন্ত্যাঃ পরিক্লেশং বনবাসঞ্চ কৃৎস্নশঃ।
দ্রৌপদ্যাশ্চ পরিক্লেশং প্রণেষ্যামি হতে ত্বয়ি ॥৪॥
যৎ পুরা মৎসরী ভূত্বা পাণ্ডবানবমন্যসে।
তস্য পাপস্য গান্ধারে! পশ্য ব্যসনমাগতম্ ॥৫॥
কর্ণস্য মতমাস্থায় সৌবলস্য চ যৎ পুরা।
অচিন্ত্য পাণ্ডবান্ কামাদ্‌যথেষ্টং কৃতবানসি ॥৬॥
যাচমানঞ্চ যন্মোহাদ্দাশার্হমবমন্যসে।
উলূকস্য সমাদেশং যদ্দদাসি চ হৃষ্টবৎ ॥৭॥
তেন ত্বাং নিহনিষ্যামি সানুবন্ধং সবান্ধবম্।
শমীকরিষ্যে তৎ পাপং যৎ পুরা কৃতবানসি ॥৮॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তমিতি। নৃষু বীরং প্রধানবীরমিত্যর্থঃ, দৃঢ়বৈরিণম্ অনপনেয়বৈরম্ ॥২॥

অয়মিতি। বর্ষাণাং পূগে সমূহে অভিবাঞ্ছিতঃ। নোৎস্থজসে ন ত্যজসি ॥৩॥

অদ্যেতি। বনবাসং বনবাসদুঃখম্। প্রণেষ্যামি অপনেষ্যামি ॥৪॥

যদিতি। মৎসরী অকারণবিদ্বেষী। গান্ধার্য্যা অপত্যমিতি গান্ধারিঃ, বাহ্বাদিত্বাদিনীকারলোপে রূপম্। তৎসম্বোধনম্। ব্যসনং বিপদম্ ॥৫॥

কর্ণস্যেতি। আস্থায় অবলম্ব্য, সৌবলস্য শকুনেঃ। অচিন্ত্য অবজ্ঞায়। যাচমানং

---

মনুষ্যমধ্যে প্রধান বীর ও চিরশত্রু দুর্য্যোধনকে আসিতে দেখিয়া ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া এই কথা বলিলেন—॥২॥

"বহুবৎসর যাবৎ যাহার কামনা করিয়া আসিতেছি, এই সেই সময় উপস্থিত হইয়াছে। তুই যদি যুদ্ধ পরিত্যাগ না করিস্, তবে আজ তোকে বধ করিব ॥৩॥

আজ তোকে বধ করিয়া কুন্তীদেবীর সমস্ত কষ্ট, নিজেদের বনবাসের সমস্ত দুঃখ এবং দ্রৌপদীর সকল ক্লেশ দূর করিব ॥৪॥

গান্ধারীনন্দন! তুই বিনা কারণে বিদ্বেষী হইয়া পূর্ব্বে পাণ্ডবগণকে যে অবজ্ঞা করিয়াছিলি, আজ সেই পাপের ফলে বিপদ্ উপস্থিত হইয়াছে—দেখ ॥৫॥

তুই কর্ণ ও শকুনির মত অবলম্বনপূর্ব্বক পাণ্ডবগণকে অগ্রাহ্য করিয়া পূর্ব্বে

---

(৫) যৎ পুরা মৎসরো ভূত্বা—পি বা।

এবমুক্ত্বা ধনুর্ঘোরং বিকৃষ্যোদ্ভ্রাম্য চাসকৃৎ।
সমাধত্ত শরান্ ঘোরান্ মহাশনিসমপ্রভান্ ॥৯॥
ষড়্বিংশত্তরসা ক্রুদ্ধো মুমোচাশু সুযোধনে।
জ্বলিতাগ্নিশিখাকারান্ বজ্রকল্পানজিহ্মগান্ ॥১০॥
ততোঽস্য কার্ম্মুকং দ্বাভ্যাং সূতং দ্বাভ্যাঞ্চ বিব্যধে।
চতুর্ভিরশ্বান্ জবনাননয়দ্যমসাদনম্ ॥১১॥

ভারতকৌমুদী

সন্ধিম্, দাশার্হং কৃষ্ণম্। উলূকস্য তন্নাম্নস্য শকুনিপুত্রস্য, সমাদেশং পাণ্ডবানাং তিরস্কারায়াজ্ঞাম্। এতদুভয়মপ্যুপাখ্যানমুদ্যোগপর্ব্বণি দ্রষ্টব্যম্। সানুবন্ধম্ অনুচরৈঃ সহিতম্। শমীকরিষ্যে মৃত্যুযাতনাজননেন নিবর্ত্তয়িষ্যামি ॥৬—৮॥

এবমিতি। বিকৃষ্য আকৃষ্য, উদ্ভ্রাম্য ঊর্দ্ধে ঘূর্ণয়িত্বা। মহাশনির্মহাবজ্রম্ ॥৯॥

ষড়িতি। ষড়্বিংশৎ ষড়্বিংশতিসংখ্যকান্, তরসা বেগেন। অজিহ্মগান্ বাণান্ ॥১০॥

অথ গৃহীতানাং ষড়্বিংশতিশরাণাং মধ্যে কুত্র কতীনাং প্রয়োগ ইত্যাহ ষড়্ভিঃ। তত ইতি। দ্বাভ্যাং বাণাভ্যাম্, সূতং সারথিম্। জবনান্ বেগবতঃ ॥১১॥

---

তাঁহাদের প্রতি যে যথেচ্ছ ব্যবহার করিয়াছিলি, কৃষ্ণ যাইয়া সন্ধির প্রার্থনা করিলেও তুই মোহবশতঃ তাঁহার প্রতি যে অবজ্ঞা দেখাইয়াছিলি এবং তুই আনন্দিত হইয়াই যেন পাণ্ডবগণকে তিরস্কার করিবার জন্য উলূকের প্রতি যে আদেশ দিয়াছিলি, সেই সকল অপরাধে আজ তোকে অনুচর ও বন্ধুবর্গের সহিত বধ করিব এবং পূর্ব্বে অন্য যে সকল পাপ করিয়াছিলি, তাহারও শাস্তি করিব' ॥৬—৮॥

এইরূপ বলিয়া ভীমসেন ভয়ঙ্কর ধনু আকর্ষণপূর্ব্বক বার বার তাহা আঘূর্ণিত করিয়া মহাবজ্রতুল্য কতকগুলি ভীষণ বাণ গ্রহণ করিলেন ॥৯॥

এবং তিনি ক্রুদ্ধ হইয়া প্রজ্বলিত অগ্নিশিখার তুল্য উজ্জ্বল ও বজ্রের তুল্য বেগবান্ ছাব্বিশটা বাণ বেগে দুর্য্যোধনের প্রতি সত্বর নিক্ষেপ করিবার উদ্যোগ করিলেন ॥১০॥

তৎপরে তিনি তাহার দুইটা বাণদ্বারা দুর্যোধনের ধনু ছেদন করিয়া ফেলিলেন, দুইটা বাণদ্বারা সারথিকে বিদ্ধ করিলেন এবং চারিটা বাণদ্বারা রথের বেগবান্ চারিটা অশ্বকে যমালয়ে পাঠাইলেন ॥১১॥

---

(৯)···সমাদায় শরান্ ঘোরান্ মহাশনিসমস্বনান্—পি বা। (১০) ষড়্বিংশৎ তরসা··· পি, ষড়্বিংশতিমসংক্রুদ্ধঃ—বা নি।

দ্বাভ্যাঞ্চ সুবিকৃষ্টাভ্যাং শরাভ্যামরিমর্দ্দনঃ।
ছত্রং চিচ্ছেদ সমরে রাজ্ঞস্তস্য নরোত্তম! ॥১২॥
ষড়্ভিশ্চ তস্য চিচ্ছেদ জ্বলন্তং ধ্বজমুত্তমম্।
ছিত্ত্বা তঞ্চ ননাদোচ্চৈস্তব পুত্রস্য পশ্যতঃ ॥১৩॥
রথাচ্চ স ধ্বজঃ শ্রীমান্ নানারত্নবিভূষিতঃ।
পপাত সহসা ভূমৌ বিদ্যুজ্জলধরাদিব ॥১৪॥
জ্বলন্তং সূর্য্যসঙ্কাশং নাগং মণিময়ং শুভম্।
ধ্বজং কুরুপতেশ্ছিন্নং দদৃশুঃ সর্ব্বপার্থিবাঃ ॥১৫॥
অথৈনং দশভির্বাণৈস্তোত্রৈরিব মহাদ্বিপম্।
আজঘান রণে ভীমঃ স্ময়ন্নিব মহারথঃ ॥১৬॥

ভারতকৌমুদী

দ্বাভ্যামিতি। সুবিকৃষ্টাভ্যাম্ অত্যাকৃষ্টধনুর্নিক্ষিপ্তাভ্যাম্। তস্য দুর্য্যোধনস্য ॥১২॥
ষড়্ভিরিতি। জ্বলন্তং মণিরত্নাদিখচিতত্বাৎ। পুত্রস্য দুর্য্যোধনস্য ॥১৩॥
রথাদিতি। শ্রীমান্ শোভাবান্। জলধরান্মেঘাৎ বিদ্যুদিব পপাত ॥১৪॥
জ্বলন্তমিতি। নাগং নাগলাঞ্ছনম্। ধ্বজং তং পতিতমেব ॥১৫॥
অথেতি। তোত্রৈরঙ্কুশবিশেষৈঃ, মহাদ্বিপং বিশালহস্তিনম্। স্ময়ন্ স্ময়মানঃ ॥১৬॥

---

নরশ্রেষ্ঠ! তৎপরে শত্রুমর্দ্দন ভীমসেন ধনুখানাকে অত্যন্ত আকর্ষণ করিয়া দুইটা বাণদ্বারা দুর্য্যোধনের ছত্রটা ছেদন করিলেন ॥১২॥

তদনন্তর তিনি ছয়টা বাণদ্বারা দুর্য্যোধনের উজ্জ্বল ও উত্তম ধ্বজটাকে ছেদন করিলেন এবং ধ্বজটাকে ছেদন করিয়াই তাঁহার সমক্ষে উচ্চস্বরে সিংহনাদ করিয়া উঠিলেন ॥১৩॥

নানারত্নভূষিত ও শোভাযুক্ত সেই ধ্বজটা, মেঘ হইতে বিদ্যুতের ন্যায় তৎক্ষণাৎ রথ হইতে ভূতলে পতিত হইল ॥১৪॥

মণিময়, সূর্য্যের ন্যায় উজ্জ্বল, নাগচিহ্নিত ও সুন্দর সেই দুর্য্যোধনের ছিন্ন ধ্বজটাকে রাজারা সকলে দেখিতে লাগিলেন ॥১৫॥

তাহার পর মাহুত যেমন অঙ্কুশদ্বারা বিশাল হস্তীকে আঘাত করে, সেইরূপ মহারথ ভীমসেন ঈষৎ হাস্য করিতে করিতেই যেন দশটা বাণদ্বারা দুর্য্যোধনকে আঘাত করিলেন ॥১৬॥

(১)…চিচ্ছেদ সমরে ছত্রং রাজ্ঞস্তস্য রথোত্তমাৎ—পি বা। (১৩) ত্রিভিশ্চ তস্য—পি বা। (১৪)…নানারত্নবিভূষিতাৎ—রা নি। (১৬)…আজঘান রণে বীরম্—রা নি।

স গাঢ়বিদ্ধো ব্যথিতো ভীমসেনেন সংযুগে।
নিষসাদ রথোপস্থে মূর্চ্ছাভিহতচেতনঃ ॥১৭॥
ততঃ স রাজা সিন্ধূনাং রথশ্রেষ্ঠো মহাবলঃ।
দুর্য্যোধনস্য জগ্রাহ পার্ষ্ণিং সৎপুরুষৈর্বৃতঃ ॥১৮॥
কৃপশ্চ রথিনাং শ্রেষ্ঠস্তব পুত্রমচেতনম্।
আরোপয়দ্রথং রাজন্! দুর্য্যোধনমমর্ষণম্ ॥১৯॥
পরিবার্য্য ততো ভীমং জেতুকামো জয়দ্রথঃ।
রথৈরনেকসাহস্রৈর্ভীমস্যাবারয়দ্দিশঃ ॥২০॥
ধৃষ্টকেতুস্ততো রাজন্! অভিমন্যুশ্চ বীর্য্যবান্।
কৈকেয়া দ্রৌপদেয়াশ্চ তব পুত্রানযোধয়ন্ ॥২১॥
চিত্রসেনঃ সুচিত্রশ্চ চিত্রাঙ্গশ্চিত্রদর্শনঃ।
চারুচিত্রঃ সুচারুশ্চ তথা নন্দোপনন্দকৌ ॥২২॥

ভারতকৌমুদী

স ইতি। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে উপরিদেশে ॥১৭॥

তত ইতি। সিন্ধূনাং সিন্ধুদেশস্থ, রাজা জয়দ্রথঃ। পার্ষ্ণিং পৃষ্ঠভাগম্ ॥১৮॥

কৃপ ইতি। অমর্ষণম্ অসহিষ্ণুম্ ॥১৯॥

পরীতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। অবারয়ৎ পর্য্যবেষ্টত ॥২০॥

ধৃষ্টেতি। ধৃষ্টকেতুঃ শিশুপালপুত্রঃ, কৈকেয়াঃ পঞ্চ ভ্রাতরঃ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ ॥২১॥

---

তখন ভীমসেনকর্ত্তৃক যুদ্ধে গাঢ়বিদ্ধ ও ব্যথার্ত্ত দুর্যোধন, মূর্চ্ছা আসিয়া চৈতন্য লোপ করিতে থাকায় রথের উপরে উপবেশন করিলেন ॥১৭॥

তদনন্তর রথিশ্রেষ্ঠ ও মহাবল সিন্ধুরাজ জয়দ্রথ মহাবীরগণে পরিবেষ্টিত হইয়া দুর্য্যোধনের পিছনে আসিয়া উপস্থিত হইলেন ॥১৮॥

রাজা! এদিকে রথিশ্রেষ্ঠ কৃপাচার্য্য আসিয়া অসহিষ্ণুস্বভাব ও অচেতন দুর্য্যোধনকে নিজের রথে তুলিয়া লইলেন ॥১৯॥

তৎপরে জয়দ্রথ পরিবেষ্টনপূর্ব্বক ভীমসেনকে জয় করিবার ইচ্ছা করিয়া বহুসহস্র রথদ্বারা ভীমের সকল দিক্ পরিবেষ্টন করিলেন ॥২০॥

রাজা! তাহার পর ধৃষ্টকেতু, বলবান্ অভিমন্যু, কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতা এবং দ্রৌপদীর পুত্রেরা আপনার পুত্রদের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥২১॥

---

(১৭) অয়ং শ্লোকঃ পি বা পরস্তাদ্বিন্যস্তঃ। (১৯)…শ্রেষ্ঠঃ কৌরব্যমমিতৌজসম্—পি বা। (২০) পরিবার্য্য রণে ভীমম্—পি বা।

অষ্টাবেতে মহেষ্বাসাঃ সুকুমারা যশস্বিনঃ।
অভিমন্যুং মহারাজ! সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥২৩॥ (যুগ্মকম্)
আজঘান ততস্তূর্ণমভিমন্যুর্মহামনাঃ।
একৈকং পঞ্চভির্বাণৈঃ শিতৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥২৪॥
বজ্রমৃত্যুপ্রতীকাশৈর্বিচিত্রায়ুধনিঃসৃতৈঃ।
অমৃষ্যমাণাস্তে সর্ব্বে সৌভদ্রং রথসত্তমম্ ॥২৫॥
ববৃষুর্মার্গণৈস্তীক্ষ্ণৈর্গিরিং মেরুমিবাম্বুদাঃ।
স পীড্যমানঃ সমরে কৃতাস্ত্রো যুদ্ধদুর্ম্মদঃ ॥২৬॥
অভিমন্যুর্মহারাজ! তাবকান্ সমকম্পয়ৎ।
যথা দেবাসুরে যুদ্ধে বজ্রপাণির্মহাসুরান্ ॥২৭॥ (বিশেষকম্)
বিকর্ণায় তথা ভল্লান্ প্রেষয়ামাস ভারত!।
চতুর্দ্দশ রথশ্রেষ্ঠো ঘোরানাশীবিষোপমান্ ॥২৮॥

ভারতকৌমুদী

চিত্রেতি। উপনন্দকেতি সংজ্ঞায়াং কপ্রত্যয়ঃ। মহেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ ॥২২—২৩॥
আজঘানেতি। একৈকমিতি বীপ্সাদর্শনাৎ পঞ্চভিরিত্যপি বীপ্সাবগন্তব্যা ॥২৪॥
বজ্রেতি। বিচিত্রায়ুধানি ধনূংষি। অমৃষ্যমাণা অসহমানাঃ, সৌভদ্রমভিমন্যুম্। মার্গণৈর্বাণৈঃ। অম্বুদা মেঘা বারিভিরিতি শেষঃ। তাবকান্ ত্বৎপুত্রান্ ॥২৫—২৭॥
বিকর্ণায়েতি। ভল্লান্ বাণবিশেষান্। রথশ্রেষ্ঠোঽভিমন্যুঃ ॥২৮॥

---

মহারাজ! পরে চিত্রসেন, সুচিত্র, চিত্রাঙ্গ, চিত্রদর্শন, চারুচিত্র, সুচারু, নন্দ ও উপনন্দ—এই আট জন কোমলাঙ্গ, যশস্বী ও মহাধনুর্দ্ধর বীর সকল দিকে অভিমন্যুকে বেষ্টন করিলেন ॥২২—২৩॥

তদনন্তর মহামনা অভিমন্যু সত্বর সুতীক্ষ্ণ ও নতপর্ব্ব পাঁচ পাঁচটা বাণদ্বারা তাঁহাদের এক এক জনকে বিদ্ধ করিলেন ॥২৪॥

মহারাজ! তখন মেঘসমূহ যেমন সুমেরুপর্ব্বতের উপরে বারি বর্ষণ করে, সেইরূপ সেই অসহিষ্ণু আট জন বীর রথিশ্রেষ্ঠ অভিমন্যুর উপরে বিচিত্র ধনু হইতে নির্গত বজ্র ও মৃত্যুর তুল্য তীক্ষ্ণ বাণ সকল বর্ষণ করিতে লাগিলেন। এই সময়ে—পূর্ব্বকালে ইন্দ্র যেমন দেবাসুরযুদ্ধে মহাসুরগণকে কম্পিত করিতেন, সেইরূপ শিক্ষিতাস্ত্র ও যুদ্ধদুর্দ্ধর্ষ অভিমন্যু যুদ্ধে পীড়িত হইতে থাকিয়া আপনার পুত্রগণকে কম্পিত করিতে লাগিলেন ॥২৫—২৭॥

---

(২৩)···অভিমন্যুরথং রাজন্! সমন্তাৎ—রা নি। (২৮) বিকর্ণস্য ততো ভল্লান্—রা নি।

স তৈর্বিকর্ণস্য রথাৎ পাতয়ামাস বীর্য্যবান্।
ধ্বজং সূতং হয়াংশ্চৈব নৃত্যমান ইবাহবে ॥২৯॥
পুনশ্চান্যান্ শরান্ পীতানকুণ্ঠাগ্রান্ শিলাশিতান্।
প্রেষয়ামাস সংক্রুদ্ধো বিকর্ণায় মহাবলঃ ॥৩০॥
তে বিকর্ণং সমাসাদ্য কঙ্কবর্হিণবাসসঃ।
ভিত্ত্বা দেহং গতা ভূমিং জ্বলন্ত ইব পন্নগাঃ ॥৩১॥
তে শরা হেমপুঙ্খাগ্রা ব্যদৃশ্যন্ত মহীতলে।
বিকর্ণরুধিরক্লিন্না বমন্ত ইব শোণিতম্ ॥৩২॥
বিকর্ণং বীক্ষ্য নির্ভিন্নং তস্যৈবান্যে সহোদরাঃ।
অভ্যদ্রবন্ত সমরে সৌভদ্রপ্রমুখান্ রথান্ ॥৩৩॥

ভারতকৌমুদী

স ইতি। সূতং সারথিম্, হয়ান্ রথাশ্বান্, নৃত্যমানো নৃত্যন্ ॥২৯॥
পুনরিতি। পীতান্ প্রাক্ শত্রূণাং পীতরক্তান্, অকুণ্ঠাগ্রান্ তীক্ষ্ণমুখান্ ॥৩০॥
ত ইতি। কঙ্কবর্হিণৌ লোহপৃষ্ঠময়ূরপক্ষা বাসাংসি আচ্ছাদকা যেষাং তে ॥৩১॥
ত ইতি। শোণিতং বমন্ত ইব, মুখাদ্রুধিরপতনাদিতি ভাবঃ ॥৩২॥
বিকর্ণমিতি। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্, সৌভদ্রপ্রমুখান্ অভিমন্যুপ্রভৃতীন্ ॥৩৩॥

---

ভরতনন্দন! ক্রমে রথিশ্রেষ্ঠ অভিমন্যু সর্পের তুল্য ভয়ঙ্কর চৌদ্দটা ভল্ল বিকর্ণের প্রতি নিক্ষেপ করিলেন ॥২৮॥

বলবান্ অভিমন্যু যুদ্ধে যেন নৃত্য করিতে থাকিয়া সেই ভল্লগুলিদ্বারা বিকর্ণের রথ হইতে তাঁহার ধ্বজ, সারথি ও অশ্বগুলিকে নিপাতিত করিলেন ॥২৯॥

এবং মহাবল অভিমন্যু অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পুনরায় অন্য কতকগুলি রক্তপায়ী, তীক্ষ্ণমুখ ও শিলাশাণিত বাণ বিকর্ণের প্রতি নিক্ষেপ করিলেন ॥৩০॥

কঙ্ক (হাড়গিলা) ও ময়ূরপক্ষযুক্ত এবং উজ্জ্বল সেই বাণগুলি বিকর্ণের নিকট যাইয়া তাঁহার দেহ ভেদ করিয়া সর্পের ন্যায় ভূতলে পতিত হইল ॥৩১॥

তখন দেখা গেল—স্বর্ণপুঙ্খ সেই বাণগুলি বিকর্ণের রক্তে সিক্ত হওয়ায় যেন ভূতলে রক্ত বমন করিতেছে ॥৩২॥

বিকর্ণকে বিদীর্ণদেহ দেখিয়া তাঁহার অন্য সহোদরেরা যুদ্ধে অভিমন্যুপ্রভৃতি রথীদিগের প্রতি ধাবিত হইলেন ॥৩৩॥

---

(২৯)···হয়াংশ্চাপম্—পি বা। (৩০)···অকুণ্ঠাগ্রানজিহ্মগান্—পি বা।

অভিযায় তথৈবাশু রথাংস্তান্ সূর্য্যবর্চ্চসঃ।
অবিধ্যন্ সমরেঽন্যোন্যং সংরব্ধা যুদ্ধদুর্ম্মদাঃ ॥৩৪॥
দুর্ম্মুখঃ শ্রুতকর্ম্মাণং বিদ্ধা সপ্তভিরাশুগৈঃ।
ধ্বজমেকেন চিচ্ছেদ সারথিঞ্চাস্য সপ্তভিঃ ॥৩৫॥
অশ্বান্ জাম্বূনদৈর্জালৈঃ প্রচ্ছন্নান্ বাতরংহসঃ।
জঘান ষড়্ভিরাসাদ্য সারথিঞ্চাভ্যপাতয়ৎ ॥৩৬॥
স হতাশ্বে রথে তিষ্ঠন্ শ্রুতকর্ম্মা মহাবলঃ।
শক্তিঞ্চিক্ষেপ সংক্রুদ্ধো মহোল্কাং জ্বলিতামিব ॥৩৭॥
সা দুর্ম্মুখস্য বিমলং বর্ম্ম ভিত্ত্বা যশস্বিনঃ।
বিদার্য্য প্রাবিশদ্ভূমিং দীপ্যমানা স্বতেজসা ॥৩৮॥
দুর্ম্মুখো বিহ্বলস্তত্র নিষসাদ রণে বিভো !।
বিসংজ্ঞং প্রেক্ষ্য তে সর্ব্বে ভ্রাতরঃ পর্য্যবারয়ন্ ॥৩৯॥

ভারতকৌমুদী

অভীতি। সূর্য্যবর্চ্চসঃ সূর্য্যতুল্যোজ্জ্বলান্। সংরব্ধাঃ ক্রুদ্ধাঃ ॥৩৪॥
দুর্ম্মুখ ইতি। দ্রৌপদ্যা গর্ভে অর্জ্জুনাজ্জাতঃ শ্রুতকর্ম্মা তম্। আশুগৈর্বাণৈঃ ॥৩৫॥
অশ্বানিতি। জাম্বুনদৈঃ স্বর্ণময়ৈঃ, বাতরংহসো বায়ুবেগান্ ॥৩৬॥
স ইতি। শক্তিমস্ত্রবিশেষম্ ॥৩৭॥
সেতি। বিদার্য্য দেহং বিভিদ্য ॥৩৮॥

---

সূর্য্যের ন্যায় উজ্জ্বল সেই রথগুলির নিকটে সত্বর যাইয়া ক্রুদ্ধ ও যুদ্ধদুর্দ্ধর্ষ সেই বীরেরা যুদ্ধে পরস্পর বিদ্ধ করিতে লাগিলেন ॥৩৪॥

দুর্ম্মুখ সাতটা বাণদ্বারা শ্রুতকর্ম্মাকে বিদ্ধ করিয়া একটা বাণদ্বারা তাঁহার ধ্বজ ছেদন এবং সাতটা বাণদ্বারা তাঁহার সারথিকে তাড়ন করিলেন ॥৩৫॥

আর দুর্ম্মুখ ছয়টা বাণদ্বারা স্বর্ণজালে আবৃত এবং বায়ুর ন্যায় বেগবান্ অশ্বগুলিকে বধ ও সারথিকে নিপাত করিলেন ॥৩৬॥

তখন মহাবল ও অত্যন্ত ক্রুদ্ধ শ্রুতকর্ম্মা সেই হতাশ্ব রথে থাকিয়াই উজ্জ্বল মহোল্কার ন্যায় একটা শক্তি দুর্ম্মুখের প্রতি নিক্ষেপ করিলেন ॥৩৭॥

আপন তেজে জাজ্বল্যমান সেই শক্তিটা যাইয়া দুর্ম্মুখের নির্ম্মল বর্ম্ম ও দেহ ভেদ করিয়া ভূমিতে প্রবেশ করিল ॥৩৮॥

---

(৩৪) অভিযাত্বা—রা নি। (৩৭)···শ্রুতকর্ম্মা মহারথঃ—রা নি। (৩৮) সা দুর্ম্মুখস্য বিপুলং মর্ম্ম ভিত্ত্বা—পি বা।

তং দৃষ্ট্বা বিরথং তত্র সুতসোমো মহাবলঃ।
পশ্যতাং সর্ব্বসৈন্যানাং রথমারোপয়ৎ স্বকম্ ॥৪০॥
শ্রুতকীর্ত্তিস্তথা বীরো জয়ৎসেনং সুতং তব।
অভ্যয়াৎ সমরে রাজন্! হন্তুকামো যশস্বিনম্ ॥৪১॥
তস্য বিক্ষিপতশ্চাপং শ্রুতকীর্ত্তের্মহাস্বনম্।
চিচ্ছেদ সমরে তূর্ণং জয়ৎসেনঃ সুতস্তব ॥৪২॥
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেণ প্রহসন্নিব ভারত!।
তং দৃষ্ট্বা চ্ছিন্নধন্বানং শতানীকঃ সহোদরম্ ॥৪৩॥
অভ্যাপতত তেজস্বী সিংহবদ্বিনদন্ মুহুঃ।
শতানীকস্তু সমরে দৃঢ়ং বিস্ফার্য্য কার্ম্মুকম্ ॥৪৪॥
বিব্যাধ দশভিস্তূর্ণং জয়ৎসেনং শিলীমুখৈঃ।
ননাদ সুমহানাদং প্রভিন্ন ইব বারণঃ ॥৪৫॥ (কলাপকম্)

## ভারতকৌমুদী

দুর্ম্মুখ ইতি। নিষসাদ উপবিবেশ। পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টয়ন্ ॥৩৯॥

তমিতি। তং শ্রুতকর্ম্মাণম্। দ্রৌপদ্যা গর্ভে ভীমাজ্জাতঃ সুতসোমঃ ॥৪০॥

শ্রুতেতি। দ্রৌপদ্যা গর্ভে সহদেবাজ্জাতস্য শ্রুতসেনস্যৈব নামান্তরং শ্রুতকীর্ত্তিরিতি ॥৪১॥

তস্যেতি। বিক্ষিপত আকর্ষতঃ। শতানীকো দ্রৌপদ্যা গর্ভে নকুলাজ্জাতঃ। অতএব ভিন্নপুরুষজাতত্বেঽপি একোদরজাতত্বাৎ শ্রুতকীর্ত্তিশতানীকয়োঃ সহোদরত্বম্। বিস্ফার্য্য আকৃষ্য। শিলীমুখৈর্বাণৈঃ। ননাদ চকার। প্রভিন্নো মদস্রাবী, বারণো হস্তী ॥৪২—৪৫॥

---

রাজা! তখন দুর্ম্মুখ বিহ্বল হইয়া সেখানে উপবেশন করিলেন। এই সময়ে তাঁহার ভ্রাতারা সকলে তাঁহাকে অচৈতন্য দেখিয়া পরিবেষ্টন করিলেন ॥৩৯॥

ওদিকে মহাবল সুতসোম শ্রুতকর্ম্মাকে বিরথ দেখিয়া সমস্ত সৈন্যের সমক্ষেই তাঁহাকে আপন রথে তুলিয়া লইলেন ॥৪০॥

ক্রমে বীর শ্রুতকীর্ত্তি (শ্রুতসেন) যুদ্ধে আপনার পুত্র যশস্বী জয়ৎসেনকে বধ করিবার ইচ্ছা করিয়া সেই দিকে ধাবিত হইলেন ॥৪১॥

ভরতনন্দন! আপনার পুত্র জয়ৎসেন হাসিতে হাসিতেই যেন একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা সত্বর যুদ্ধে আকর্ষণকারী শ্রুতকীর্ত্তির মহাশব্দায়মান ধনুখানাকে ছেদন করিলেন; তখন তেজস্বী শতানীক শ্রুতকীর্ত্তিকে ছিন্নকার্ম্মুক দেখিয়া

---

(৪০)···সুতসোমো মহারথঃ—বা নি। (৪২) শ্রুতকীর্ত্তের্মহাত্মনঃ···সমরে রাজন্!—পি বা।

তথান্যেন সুতীক্ষ্নেন সর্বাবরণভেদিনা।
শতানীকো জয়ৎসেনং বিব্যাধ হৃদয়ে ভৃশম্ ॥৪৬॥
তথা তস্মিন্ বর্ত্তমানে দুষ্কর্ণো ভ্রাতুরন্তিকে।
চিচ্ছেদ সমরে চাপং নাকুলেঃ ক্রোধমূর্চ্ছিতঃ ॥৪৭॥
অথান্যদ্ধনুরাদায় ভারসাহমনুত্তমম্।
সমাধত্ত শরান্ ঘোরান্ শতানীকো মহাবলঃ ॥৪৮॥
তিষ্ঠ তিষ্ঠেতি চামন্ত্র্য দুষ্কর্ণং ভ্রাতুরগ্রতঃ।
মুমোচাস্মৈ শিতান্ বাণান্ জ্বলিতান্ পন্নগানিব ॥৪৯॥
ততোঽস্য ধনুরেকেন দ্বাভ্যাং সূতঞ্চ মারিষ!।
চিচ্ছেদ সমরে তূর্ণং তঞ্চ বিব্যাধ সপ্তভিঃ ॥৫০॥

ভারতকৌমুদী

তথেতি। অন্যেন শিলীমুখেন, সর্বাবরণভেদিনা বর্ম্মাদিবিদারিণা ॥৪৬॥
তথেতি। দুষ্কর্ণো ধার্ত্তরাষ্ট্রঃ। নাকুলের্নকুলপুত্রস্য শতানীকস্য ॥৪৭॥
অথেতি। ভারং সাতিশয়াকর্ষণং সহত ইতি ভারসাহম্, অনুত্তমং সর্ব্বোৎকৃষ্টম্ ॥৪৮॥
তিষ্ঠেতি। আমন্ত্র্য উক্ত্বা। ভ্রাতুর্জয়ৎসেনস্য। অস্মৈ দুষ্কর্ণায় ॥৪৯॥
তত ইতি। সূতং সারথিম্, হে মারিষ! আর্য্য!। সপ্তভির্বাণৈঃ ॥৫০॥

---

বার বার সিংহনাদ করিতে থাকিয়া উপস্থিত হইলেন এবং তিনি আপন ধনুখানাকে অত্যন্ত আকর্ষণ করিয়া সত্বর দশটা বাণদ্বারা জয়ৎসেনকে বিদ্ধ করিলেন, আর মদস্রাবী হস্তীর ন্যায় বিশাল গর্জ্জন করিয়া উঠিলেন ॥৪২—৪৫॥

এবং শতানীক সর্ব্বাবরণভেদী অন্য একটা সুতীক্ষ্ণ বাণদ্বারা জয়ৎসেনের বক্ষস্থল অত্যন্ত বিদ্ধ করিলেন ॥৪৬॥

সেই যুদ্ধ সেইভাবে চলিতে লাগিলে, দুষ্কর্ণভ্রাতা জয়ৎসেনের নিকটে থাকিয়া ক্রোধে অধীর হইয়া শতানীকের ধনু ছেদন করিলেন ॥৪৭॥

তাহার পর মহাবল শতানীক অন্য একখানা দৃঢ় ও সর্ব্বোৎকৃষ্ট ধনু লইয়া কতকগুলি ভয়ঙ্কর বাণ সন্ধান করিলেন ॥৪৮॥

এবং ভ্রাতার সম্মুখবর্ত্তী দুষ্কর্ণকে 'থাক থাক' এইরূপ বলিয়া শতানীক সর্পের ন্যায় দীর্ঘ, সুতীক্ষ্ণ ও উজ্জ্বল কতকগুলি বাণ দুষ্কর্ণের প্রতি নিক্ষেপ করিলেন ॥৪৯॥

---

(৪৬) অথান্যেন—রা নি। (৪৭)···চিচ্ছেদ সশরং চাপম্—পি বা। (৪৮)···সমাদত্ত শরান্ ঘোরান্—রা নি।

অশ্বান্ মনোজবাংশ্চাস্য কল্মষান্ বীতকল্মষঃ।
জঘান নিশিতৈস্তীক্ষ্ণৈঃ সর্ব্বান্ দ্বাদশভিঃ শরৈঃ ॥৫১॥
অথাপরেণ ভল্লেন সুমুক্তেনারিঘাতিনা।
দুষ্কর্ণং সমরে রাজন্! ক্রুদ্ধো বিব্যাধ পত্রিণা ॥৫২॥
স পপাত ততো ভূমৌ বজ্রাহত ইব দ্রুমঃ।
দুষ্কর্ণং ব্যথিতং দৃষ্ট্বা পঞ্চ রাজন্! মহারথাঃ ॥৫৩॥
জিঘাংসন্তঃ শতানীকং সর্ব্বতঃ পর্য্যবারয়ন্।
ছাদ্যমানং শরব্রাতৈঃ শতানীকং যশস্বিনম্ ॥৫৪॥
অভ্যধাবন্ত সংক্রুদ্ধাঃ কেকয়াঃ পঞ্চ সোদরাঃ।
তানভ্যাপততঃ প্রেক্ষ্য তব পুত্রা মহারথাঃ ॥৫৫॥

## ভারতকৌমুদী

অশ্বানিতি। মনোজবান্ মনোবদ্বেগবতঃ, কল্মষান্ কর্বুরবর্ণান্ ॥৫১॥
অথেতি। ভল্লেন পত্রিণা ভল্লাখ্যেন বাণেন ॥৫২॥
স ইতি। স দুষ্কর্ণঃ। জিঘাংসন্তো হন্তুমিচ্ছন্তঃ। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ।

---

মাননীয় রাজা! তাহার পর শতানীক একটা বাণদ্বারা দুষ্কর্ণের ধনু এবং দুইটা বাণদ্বারা তাঁহার সারথিকে ছেদন করিলেন, আর সাতটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৫০॥

পরে নিষ্পাপ শতানীক শিলাশাণিত ও সুতীক্ষ্ণ বারটা বাণদ্বারা মনের ন্যায় বেগবান্ ও কর্বুরবর্ণ সকল অশ্বকে বধ করিলেন ॥৫১॥

রাজা! তৎপরে ক্রুদ্ধ শতানীক শত্রুনাশক একটা ভল্লদ্বারা যুদ্ধে দুষ্কর্ণকে বিদ্ধ করিলেন ॥৫২॥

তদনন্তর দুষ্কর্ণ বজ্রাহত বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন। রাজা! তখন কৌরবপক্ষীয় পাঁচজন মহারথ দুষ্কর্ণকে ব্যথিত দেখিয়া শতানীককে বধ করিবার ইচ্ছা করিয়া সকল দিক্ হইতে তাঁহাকে বেষ্টন করিলেন। এই সময়ে কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া বিপক্ষের বাণসমূহদ্বারা আচ্ছাদ্য-মান যশস্বী শতানীকের প্রতি (তাঁহাকে রক্ষা করিবার জন্য) ধাবিত হইলেন। মহারাজ! তাঁহাদিগকে আসিতে দেখিয়া—মহাহস্তিগণ যেমন প্রতিহস্তি-

---

(৫১) অশ্বান্ মনোজবাংস্তস্য কর্বুরান্ বাতরংহসঃ…নিশিতৈস্তূর্ণম্—ব্রা নি। (৫২)…সুযুক্তেনাশুপাতিনা…বিব্যাধ হৃদয়ে ভৃশম্—ব্রা নি। (৫৩)…হতো ভূমৌ…নিহতং দৃষ্ট্বা—পি বা।

প্রত্যুদ্‌যযুর্মহারাজ ! গজানিব মহাগজাঃ ।
দুর্ম্মুখো দুর্জয়শ্চৈব তথা দুর্ম্মর্ষণো যুবা ॥৫৬॥
শত্রুঞ্জয়ঃ শত্রুসহঃ সর্ব্বে ক্রুদ্ধা যশস্বিনঃ ।
প্রত্যুদ্‌যাতা মহারাজ ! কেকয়ান্ ভ্রাতরঃ সমম্ ॥৫৭॥
রথৈর্নগরসঙ্কাশৈর্হয়যুক্তৈর্মনোজবৈঃ ।
নানাবর্ণবিচিত্রাভিঃ পতাকাভিরলঙ্কৃতৈঃ ॥৫৮॥ (কুলকম্)
শরচাপধরা বীরা বিচিত্রকবচধ্বজাঃ ।
বিবিশুস্তে পরং সৈন্যং সিংহা ইব বনাদ্বনম্ ॥৫৯॥
তেষাং সুতুমুলং যুদ্ধং ব্যতিষক্তরথদ্বিপম্ ।
অবর্ত্তত মহারৌদ্রং নিঘ্নতামিতরেতরম্ ॥৬০॥
অন্যোন্যাগস্কৃতাং রাজন্ ! যমরাষ্ট্রবিবর্দ্ধনম্ ।
মুহূর্ত্তাস্তমিতে সূর্য্যে চক্রুর্যুদ্ধং সুদারুণম্ ॥৬১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কে তব পুত্রা ইত্যাহ—দুর্ম্মুখ ইত্যাদি। সমং যুগপৎ। মনস ইব জবো বেগো যেষাং তৈঃ ॥৫৩—৫৮॥

শরেতি। বিচিত্রাঃ কবচানি ধ্বজাশ্চ যেষাং তে। পরং পরকীয়ম্ ॥৫৯॥

তেষামিতি। ব্যতিষক্তাঃ পরস্পরং মিলিতা রথা দ্বিপা হস্তিনশ্চ যত্র তৎ। ইতরেতরং পরস্পরম্। অন্যোন্যাগস্কৃতাং পরস্পরাপরাধকারিণাম্ ॥৬০—৬১॥

---

গণের দিকে গমন করে, সেইরূপ আপনার পুত্র দুর্ম্মুখ, দুর্জ্জয়, যুবা দুর্ম্মর্ষণ, শত্রুঞ্জয় ও শত্রুসহ—এই মহারথ ও যশস্বী ভ্রাতারা সকলে ক্রুদ্ধ হইয়া নগরের তুল্য বৃহৎ, অশ্বযুক্ত, মনের ন্যায় বেগগামী এবং নানাবর্ণ-বিচিত্র পতাকায় অলঙ্কৃত রথসমূহে আরোহণ করিয়া একদা কেকয়গণের দিকে গমন করিলেন ॥৫৩—৫৮॥

ক্রমে ধনু ও বাণধারী এবং বিচিত্র কবচ ও ধ্বজসম্পন্ন সেই বীরেরা—সিংহগণ যেমন এক বন হইতে অপর বনে প্রবেশ করে, সেইরূপ স্বপক্ষ হইতে বিপক্ষসৈন্যমধ্যে যাইয়া প্রবেশ করিলেন ॥৫৯॥

রাজা! ক্রমশঃ তাঁহাদের রথ ও হস্তী সকল পরস্পর মিলিত হইতে লাগিল এবং পরস্পর অপরাধকারী সেই বীরেরা পরস্পর আঘাত করিতে থাকিলেন। এইভাবে তাঁহাদের যমরাজ্যবিবর্দ্ধক, অতিভুমুল ও মহাভয়ঙ্কর

(৫৬)···গজা ইব মহাগজান্—পি বা। (৫৮)···হয়ৈর্যুক্তৈঃ—পি বা। (৫৯) বর-চাপধরাঃ···মহদ্বনম্—পি।

রথিনঃ সাদিনশ্চাথ ব্যকীর্য্যন্ত সহস্রশঃ।
ততঃ শান্তনবঃ ক্রুদ্ধঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৬২॥
নাশয়ামাস সেনাং তাং ভীষ্মস্তেষাং মহাত্মনাম্।
পাঞ্চালানাঞ্চ সৈন্যানি শরৈর্নিন্যে যমক্ষয়ম্ ॥৬৩॥ (যুগ্মকম্)
এবং ভিত্ত্বা মহেষ্বাসঃ পাণ্ডবানামনীকিনীম্।
কৃত্বাবহারং সৈন্যানাং যযৌ স্বশিবিরং নৃপ ! ॥৬৪॥
নাশয়ামাসতুর্বীরৌ ধৃষ্টদ্যুম্নবৃকোদরৌ।
কৌরবাণামনীকানি শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৬৫॥
ধর্ম্মরাজোঽপি সংপ্রেক্ষ্য ধৃষ্টদ্যুম্নবৃকোদরৌ।
মূর্দ্ধ্নি চৈতাবুপাঘ্রায় প্রহৃষ্টঃ শিবিরং যযৌ ॥৬৬॥

ভারতকৌমুদী

রথিন ইতি। সাদিনো হস্ত্যশ্বারোহিণঃ, ব্যকীর্য্যন্ত বীরৈর্হত্বা হত্বা সর্ব্বতো ব্যক্ষিপ্যন্ত। তেষাং পাণ্ডবানাম্। যমক্ষয়ং যমালয়ম্, "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ ॥৬২—৬৩॥

এবমিতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরো ভীষ্মঃ। অবহারং যুদ্ধবিরামম্ ॥৬৪॥

নাশয়েতি। অনীকানি সৈন্যানি, সন্নতপর্ব্বভিঃ ঈষদ্বক্রোপান্তভাগৈঃ ॥৬৫॥

ধর্ম্মেতি। উপাঘ্রায়েত্যনেন শত্রুসংহারাৎ স্নেহাদরৌ ব্যজ্যেতে ॥৬৬॥

---

যুদ্ধ চলিতে লাগিল। সূর্য্য একটু কালমাত্র অস্তগত হইলে তাঁহারা এইরূপ অতিভয়ঙ্কর যুদ্ধ করিয়াছিলেন ॥৬০—৬১॥

পরে সহস্র সহস্র রথারোহী, গজারোহী ও অশ্বারোহী ইতস্ততঃ বিক্ষিপ্ত হইয়া পতিত হইতে থাকিল। তাহার পর মহাধনুর্দ্ধর শান্তনুনন্দন ভীষ্ম ক্রুদ্ধ হইয়া অবনতপর্ব্ব বাণদ্বারা মহাত্মা পাণ্ডবগণের সৈন্য বিনাশ করিলেন এবং অন্যবিধ বাণদ্বারা পাঞ্চালসৈন্যসমূহও যমালয়ে প্রেরণ করিলেন ॥৬২—৬৩॥

রাজা! মহাধনুর্দ্ধর ভীষ্ম এইভাবে পাণ্ডবসেনা ভেদ করিয়া আপন সৈন্যগণের যুদ্ধ বিরত করাইয়া স্বকীয় শিবিরের দিকে প্রস্থান করিলেন ॥৬৪॥

মহাবীর ধৃষ্টদ্যুম্ন ও ভীমসেন অবনতপর্ব্ব বাণদ্বারা কৌরবসৈন্য বিনাশ করিলেন ॥৬৫॥

যুধিষ্ঠির এবং ধৃষ্টদ্যুম্নও ভীমসেনকে দেখিয়া আনন্দিত হইয়া তাঁহাদের মস্তকাঘ্রাণ করিয়া শিবিরের দিকে গমন করিলেন ॥৬৬॥

(৬৩)···তাং সেনাম্—পি বা। (৬৪)···স্বশিবিরং প্রতি—পি বা। (৬৫) অয়ং শ্লোকঃ পি বা ব বা নাস্তি।

অর্জ্জুনো বাসুদেবশ্চ কৌরবাণামনীকিনীম্।
হত্বা বিদ্রাব্য চ শরৈঃ শিবিরায়ৈব জগ্মতুঃ ॥৬৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে ষষ্ঠদিবসযুদ্ধাবহারে ষট্‌সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## সপ্তসপ্ততিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।
অথ শূরা মহারাজ! পরস্পরকৃতাগসঃ।
জগ্মুঃ স্বশিবিরাণ্যেব রুধিরেণ সমুক্ষিতাঃ ॥১॥
বিশ্রম্য চ যথান্যায়ং পূজয়িত্বা পরস্পরম্।
সন্নদ্ধাঃ সমদৃশ্যন্ত ভূয়ো যুদ্ধচিকীর্ষয়া ॥২॥

ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। অনীকিনীং সেনাম্। বিদ্রাব্য দময়িত্বা ॥৬৭॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে ষট্‌সপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অথেতি। শূরা উক্তেতরে বীরাঃ, পরস্পরং কৃতাগসঃ প্রহারাদিনা কৃতাপরাধাঃ ॥১॥
বিশ্রম্যেতি। পূজয়িত্বা অভিবাদনাদিনা। সন্নদ্ধাঃ কৃতযুদ্ধসজ্জাঃ ॥২॥

---

অর্জ্জুন এবং কৃষ্ণও বাণদ্বারা কৌরবসৈন্য সংহার ও দমন করিয়া শিবিরের দিকেই প্রস্থান করিলেন" ॥৬৭॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"মহারাজ! তাহার পর পরস্পর অপরাধকারী অন্যান্য বীরগণও রক্তসিক্ত গাত্রে আপন আপন শিবিরেই গমন করিলেন ॥১॥

পরে তাঁহারা বিশ্রাম করিয়া যথানিয়মে সম্মান দেখাইয়া পুনরায় যুদ্ধ করিবার ইচ্ছায় সজ্জিত হইলেন—দেখা গেল ॥২॥

---

(৬৭) এষ শ্লোকোঽপি বা ব ম্রা ন বর্ত্ততে। * '...ঊনাশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব ম্রা নি। (১) ক্ষত্রিয়াস্তে মহারাজ!—নি। (২)...যুদ্ধচিকীর্ষবঃ—নি।

ততস্তব সুতো রাজন্! চিন্তয়াভিপরিপ্লুতঃ।
বিস্রবচ্ছোণিতাঙ্গস্তু পপ্রচ্ছেদং পিতামহম্ ॥৩॥
সৈন্যানি ঘোরাণি ভয়ানকানি ব্যূঢ়ানি সম্যগ্ বহুলধ্বজানি।
বিদার্য্য হত্বা চ নিপীড্য শূরাংস্তে পাণ্ডবা লব্ধজয়াঃ প্রহৃষ্টাঃ ॥৪॥
সংমোহ্য সর্ব্বান্ যুধি কীর্ত্তিমন্তো ব্যূহঞ্চ তং মকরং মৃত্যুকল্পম্।
প্রবিশ্য ভীমেন নিবর্হিতোঽস্মি ঘোরৈঃ শরৈর্মৃত্যুদণ্ডপ্রকাশৈঃ ॥৫॥
ক্রুদ্ধং তমুদ্বীক্ষ্য ভয়েন রাজন্! সংমূর্চ্ছিতো ন লভে শান্তিমদ্য।
ইচ্ছে প্রসাদাত্তব সত্যসন্ধ! প্রাপ্তুং জয়ং পাণ্ডবেয়াংশ্চ হন্তুম্ ॥৬॥

ভারতকৌমুদী

তত ইতি। তব সুতো দুর্য্যোধনঃ। বিস্রবন্তি নিঃসরন্তি শোণিতানি যেভ্যস্তানি তাদৃশানি অঙ্গানি যস্য সঃ। পিতামহং ভীষ্মম্ ॥৩॥

সৈন্যানীতি। ঘোরাণি ভয়ঙ্করস্বভাবানি, ভয়ানকানি ভয়ঙ্করমূর্ত্তীনি চ, সম্যক্ ব্যূঢ়ানি ব্যূহরূপেণ সন্নিবেশিতানি। তথাপি বিদার্য্যেত্যাদিকন্তু যথাসম্ভবং জ্ঞেয়ম্ ॥৪॥

সংমোহ্যেতি। কীর্ত্তিমন্তস্তে পাণ্ডবা অভবন্নিতি শেষঃ। নিবর্হিতঃ পরাজিতঃ ॥৫॥

ক্রুদ্ধমিতি। শান্তিং ন লভে, আত্মগ্লানেরিতি ভাবঃ। ইচ্ছে ইচ্ছামি ॥৬॥

---

রাজা! তদনন্তর আপনার পুত্র দুর্য্যোধনের সমস্ত অঙ্গ হইতে রক্ত নির্গত হইতেছিল, এই অবস্থায় তিনি চিন্তায় আকুল হইয়া যাইয়া ভীষ্মের নিকট ইহা জিজ্ঞাসা করিলেন—॥৩॥

'পিতামহ! আমার সৈন্যদের প্রকৃতিও ভয়ঙ্কর, আকৃতিও ভয়ঙ্কর; আর তাহাদের মধ্যে ভিন্ন ভিন্ন দলে ভিন্ন ভিন্ন প্রকার বহুতর ধ্বজ ছিল এবং তাঁহারা ব্যূহরূপে সন্নিবেশিতও হইয়াছিল; এই অবস্থাতেও পাণ্ডবেরা সেই বীরগণকে বিদারণ, বধ ও নিপীড়ন করিয়া জয়লাভপূর্ব্বক আনন্দিত হইয়াছে! ॥৪॥

এবং তাহারা যুদ্ধে সকল যোদ্ধাকেই মোহিত করিয়া কীর্ত্তিশালীও হইয়াছে। তা'র পর ভীম যমতুল্য সেই মকরব্যূহের মধ্যে প্রবেশ করিয়া যমদণ্ডতুল্য ভয়ঙ্কর বাণদ্বারা আমাকে পরাভূত করিয়াছে ॥৫॥

রাজপুত্র! আমি ভীমকে ক্রুদ্ধ দেখিয়া ভয়ে মূর্চ্ছিত হইয়া পড়িয়াছিলাম। সেই জন্য এখন আর শান্তি পাইতেছি না; অতএব হে সত্যপ্রতিজ্ঞ! আমি আপনার অনুগ্রহে জয় লাভ করিতে এবং পাণ্ডবগণকে জয় করিতে ইচ্ছা করি' ॥৬॥

---

(৪) সৈন্যানি রৌদ্রাণি—রা নি,···শূরাংস্তে পাণ্ডবানাং ত্বরিতা মহারথাঃ—পি বা। (৫)···প্রবিশ্য ভীমেন রণে হতোঽস্মি—রা নি।

তেনৈবমুক্তঃ প্রহসন্ মহাত্মা দুর্য্যোধনং মন্যুগতং বিদিত্বা।
তং প্রত্যুবাচাবিমনা মনস্বী গঙ্গাসুতঃ শস্ত্রভৃতাং বরিষ্ঠঃ ॥৭॥
পরেণ যত্নেন বিগাহ্য সেনাং সর্বাত্মনাহং তব রাজপুত্র!।
ইচ্ছামি দাতুং বিজয়ং সুখঞ্চ ন চাত্মানং ছাদয়েঽহং ত্বদর্থে ॥৮॥
এতে তু রৌদ্রা বহবো মহারথা যশস্বিনঃ শূরতমাঃ কৃতাস্ত্রাঃ।
যে পাণ্ডবানাং সমরে সহায়া জিতক্লমা রোষবিষং বমন্তি ॥৯॥
তে নেহ শক্যাঃ সহসা বিজেতুং বীর্য্যোদ্ধতাঃ কৃতবৈরাস্ত্বয়া চ।
অহং হ্যেতান্ প্রতিযোৎস্যামি রাজন্! সর্বাত্মনা জীবিতং বীর! হিত্বা ॥১০॥

ভারতকৌমুদী

তেনেতি। মন্যুগতং দৈন্যপ্রাপ্তম্। অবিমনা অবিষণ্ণচিত্তঃ, গঙ্গাসুতো ভীষ্মঃ ॥৭॥
পরেণেতি। সর্ব্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন। আত্মানং মনোবৃত্তিম্, ছাদয়ে গোপয়ামি ॥৮॥
এত ইতি। এতে ধৃষ্টদ্যুম্নাদয়ঃ। কৃতাস্ত্রাঃ শিক্ষিতসর্ব্বাঃ ॥৯॥
ত ইতি। সর্ব্বাত্মনা সর্বপ্রযত্নেন। জীবিতং জীবনমমতাম্, হিত্বা ত্যক্ত্বা ॥১০॥

---

দুর্য্যোধন এইরূপ বলিলে মহাত্মা, উদারচেতা ও অস্ত্রধারিশ্রেষ্ঠ ভীষ্ম দুর্য্যোধনকে দৈন্যযুক্ত বুঝিয়া অবিষণ্ণচিত্তে হাস্য করতঃ তাঁহাকে এই কথা বলিলেন—॥৭॥

'রাজপুত্র! আমি তোমার নিকটে মনের ভাব গোপন করিতেছি না; আমি পরম যত্ন সহকারে শত্রুসৈন্যমধ্যে প্রবেশ করিয়া সর্ব্বপ্রযত্নে তোমার জয় ও সুখ সম্পাদন করিবার ইচ্ছা করিয়া থাকি ॥৮॥

কিন্তু যাঁহারা যুদ্ধে পাণ্ডবগণের সহায় হইয়া সমস্ত পরিশ্রম অগ্রাহ্য করিয়া ক্রোধবিষ উদ্‌গার করিতেছেন, ইঁহারা সকলেই রৌদ্রমূর্ত্তি, মহারথ, যশস্বী, মহাবীর ও সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ॥৯॥

তা'র পর একে উঁহারা বলোন্মত্ত, তাহাতে আবার তুমি উঁহাদের সহিত পূর্ব্বে শত্রুতা করিয়াছিলে; অতএব রাজা! তাঁহাদিগকে সহসা যুদ্ধে জয় করা যাইবে না; তথাপি আমি জীবনের মমতা ত্যাগ করিয়া উঁহাদের সহিত যুদ্ধ করিব ॥১০॥

---

(৭) …জাতমন্যুং বিদিত্বা—পি বা। (৯)…ক্রোধবিষং বমন্তঃ—পি বা। (১০) কেনেহ শক্যাঃ…জীবিতং ত্যক্ত্বা বীর!—রা নি।

রণে তবার্থায় মহানুভাব! ন জীবিতং রক্ষিতব্যং ময়াদ্য।
সর্ব্বাংস্তবার্থায় সদেবদৈত্যাল্লোঁকান্ দহেয়ং কিমু শত্রূংস্তবেহ ॥১১॥
তান্ পাণ্ডবান্ যোধয়িষ্যামি রাজন্! প্রিয়ঞ্চ তে সর্ব্বমহং করিষ্যে।
শ্রুত্বৈব চৈতৎ পরমপ্রতীতো দুর্য্যোধনঃ শান্তমনা বভূব ॥১২॥
সর্ব্বাণি সৈন্যানি ততঃ প্রহৃষ্টো নির্গচ্ছতেত্যাহ নৃপাংশ্চ সর্ব্বান্।
তদাজ্ঞয়া তানি বিনির্যযুর্দ্রুতং রথাশ্বপাদাতগজাযুতানি ॥১৩॥
প্রহর্ষযুক্তানি তু তানি রাজন্! মহান্তি নানাবিধশস্ত্রবন্তি।
স্থিতানি নাগাশ্বপদাতিমন্তি বিরেজুরাজৌ তব রাজন্! বলানি ॥১৪॥

ভারতকৌমুদী

রণ ইতি। মহান্ অনুভাবঃ প্রভাবো যস্য সঃ, "অনুভাবঃ প্রভাবেঽপি" ইত্যমরঃ ॥১১॥
তানিতি। পরমপ্রতীতঃ সত্যপ্রতিজ্ঞত্বাদ্ভীষ্মস্য বাক্যে অতীববিশ্বস্তঃ ॥১২॥
সর্বাণীতি। প্রহৃষ্টো দুর্য্যোধনঃ। রথাশ্বপাদাতগজৈরাযুতানি সমন্বিতানি ॥১৩॥
প্রহর্ষেতি। মহান্তি বিশালানি। নাগা হস্তিনঃ। আজৌ যুদ্ধে ॥১৪॥

---

মহাপ্রভাব রাজা! আমি আজ তোমার জন্য যুদ্ধে নিজের জীবন রক্ষা করিবারও চেষ্টা করিব না। আমি তোমার জন্য দেবগণ এবং দৈত্যগণের সহিত সমগ্র ভুবনও দগ্ধ করিতে পারি, তাহাতে এই যুদ্ধে তোমার শত্রুগণের কথা আর কি বলিব ॥১১॥

অতএব রাজা! আমি আজ (প্রাণপণে) পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিব এবং তোমার সমস্ত প্রিয়কার্য্য করিব'। দুর্য্যোধন ভীষ্মের এই কথা শুনিয়া তাহাতে অত্যন্ত বিশ্বস্ত ও নিরুদ্বেগচিত্ত হইলেন ॥১২॥

তাহার পর দুর্য্যোধন প্রহৃষ্টচিত্তে সমস্ত সৈন্য ও সকল রাজাকে বলিলেন—'আপনারা নির্গত হউন'। তাঁহার সেই আদেশে হস্তী, অশ্ব, রথ ও পদাতিযুক্ত সমস্ত সৈন্য সত্বর শিবির হইতে নির্গত হইল ॥১৩॥

রাজা! তখন হস্তী, অশ্ব ও পদাতিযুক্ত এবং নানাবিধ অস্ত্রশালী আপনার সেই বিশাল সৈন্য আনন্দিত অবস্থায় যুদ্ধের জন্য প্রস্তুত থাকিয়া শোভা পাইতে লাগিল ॥১৪॥

---

(১১)…কিমু শত্রুসেনাম্—রা নি। (১২) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'সঞ্জয় উবাচ' নি,…শান্তনবে বভূব—বা,…শ্রুত্বৈব চৈতদ্বচনং তদানীং দুর্য্যোধনঃ প্রীতমনা বভূব—রা,…শ্রুত্বা পিতুস্তে বচনং প্রতীতো দুর্য্যোধনঃ প্রীতমনা বভূব—নি। (১৩) গজাশ্বপাদাতরথাযুতানি—রা নি। (১৪) বৃন্দে স্থিতাশ্চাপি সুসংপ্রকাশ্চকাশিরে দন্তিগণাঃ সমন্তাৎ। শস্ত্রাস্ত্রবন্তিঃ—পি বা।

শস্ত্রাস্ত্রবিদ্ভির্নরবীরযোধৈরধিষ্ঠিতাঃ সৈন্যগণাস্ত্বদীয়াঃ।
রথৌঘপাদাতগজাশ্বসংঘৈঃ প্রযাদ্ভিরাজৌ বিধিবৎ প্রণুন্নৈঃ ॥১৫॥
সমুদ্ধতং বৈ তরুণার্কবর্ণং রজো বভৌ ছাদয়ৎ সূর্য্যরশ্মীন্।
রেজুঃ পতাকা রথদন্তিসংস্থা বাতিরেতা ভ্রাম্যমাণঃ সমন্তাৎ ॥১৬॥
নানারঙ্গাঃ সমরে তত্র রাজন্! মেঘৈর্যুতা বিদ্যুতঃ খে যথৈব।
বৃন্দৈঃ স্থিতাশ্চাপি সুসংপ্রযুক্তাশ্চকাশিরে দন্তিগণাঃ সমন্তাৎ ॥১৭॥
(যুগ্মকম্)

ধনূংষি বিস্ফারয়তাং নৃপাণাং বভুব শব্দস্তুমুলোঽতিঘোরঃ।
বিমথ্যতো দেবমহাসুরৌঘৈর্যথার্ণবস্যাদিযুগে তদানীম্ ॥১৮॥

ভারতকৌমুদী

শস্ত্রেতি। সন্নিধৌ হিংসাসাধনং শস্ত্রম্ অসিপ্রভৃতি, দূরে নিক্ষেপযোগ্যঞ্চাস্ত্রং বাণাদি, "শসু হিংসায়াম্" "অসু ক্ষেপণে" ইতি ধাত্বর্থানুসারাৎ। পাদাতং পদাতিসমূহঃ। প্রযাদ্ভিঃ প্রগচ্ছদ্ভিঃ। প্রণুন্নৈঃ প্রেরিতৈঃ ॥১৫॥

সমিতি। সমুদ্ধতং রথচক্রাদিভিরুত্তোলিতম্, তরুণার্কবর্ণং ভূমেরপি লোহিতবর্ণত্বান্নবোদিতসূর্য্যবর্ণম্, রজো ধূলিঃ। নানারঙ্গা বহুবর্ণাঃ। খে আকাশে। বৃন্দৈঃ সমূহৈঃ। সুসংপ্রযুক্তাঃ সম্যক্ চালিতাঃ, চকাশিরে শুশুভিরে ॥১৬—১৭॥

ধনূংষীতি। বিমথ্যতো বিশেষেণ মথ্যমানস্য। কর্ম্মণি শতৃঙ্ আর্ষঃ ॥১৮॥

---

ক্রমে যথানিয়মে পরিচালিত হইয়া গমনকারী হস্তী, অশ্ব, রথ ও পদাতিসমূহ এবং অস্ত্রশস্ত্রধারী বীর যোদ্ধারা আপনার সেই সৈন্যমধ্যে অধিষ্ঠান করিলেন ॥১৫॥

রাজা! ক্রমে নবোদিত সূর্য্যের ন্যায় লোহিতবর্ণ ধূলি উঠিয়া সূর্য্যের রশ্মি আবৃত করিয়া প্রকাশ পাইতে লাগিল; আর সেই সমরাঙ্গনে রথ ও হস্তীর উপরে স্থিত নানারঙ্গের পতাকা সকল বায়ুসঞ্চালিত ও সকল দিকে ঘূর্ণিত হইয়া, আকাশে মেঘযুক্ত বিদ্যুতের ন্যায় শোভা পাইতে থাকিল এবং শ্রেণীবদ্ধভাবে অবস্থিত ও সুন্দররূপে সঞ্চালিত হস্তিগণও সকল দিকে বিরাজ করিতে লাগিল ॥১৬—১৭॥

আদিযুগে দেবগণ ও অসুরগণ মন্থন করিতে লাগিলে মহাসমুদ্রের যেমন শব্দ হইয়াছিল, সেইরূপ তখনও রাজারা ধনু আস্ফালন করিতে লাগিলে, তাহার তুমুল ও অতিভয়ানক শব্দ হইতে লাগিল ॥১৮॥

---

(১৫) প্রয়দ্ভিরাজৌ—পি। (১৭) নানারাগাঃ সমরে…পি, নানালিঙ্গৈঃ সমরে—নি।

তদুগ্রনাদং বহুবর্ণরূপং তবাত্মজানাং সমুদীর্ণবর্ণম্।
বভূব সৈন্যং রিপুসৈন্যহন্তৃ যুগান্তমেঘৌঘনিভং তদানীম্ ॥১৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে সপ্তসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

# অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।
অথাত্মজং তব পুনর্গাঙ্গেয়ো ধ্যানমাস্থিতম্।
অব্রবীদ্ভরতশ্রেষ্ঠ! সংপ্রহর্ষকরং বচঃ ॥১॥
অহং দ্রোণশ্চ শল্যশ্চ কৃতবর্ম্মা চ সাত্বতঃ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ ভগদত্তোঽথ সৌবলঃ ॥২॥
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ বাহ্লিকঃ সহ বাহ্লিকৈঃ।
ত্রিগর্ত্তরাজো বলবান্ মাগধশ্চ সুদুর্জয়ঃ ॥৩॥

ভারতকৌমুদী

তদিতি। উগ্রো ভয়ঙ্করো নাদো যস্য তৎ। সমুদীর্ণবর্ণম্ উজ্জ্বলবর্ণম্ ॥১৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে চতুঃসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

অথেতি। আত্মজং দুর্য্যোধনম্। গাঙ্গেয়ো ভীষ্মঃ, ধ্যানং দুশ্চিন্তয়া মৌনম্ ॥১॥

---

ভয়ঙ্করশব্দকারী, নানাবর্ণ, নানামূর্ত্তি, উজ্জ্বলাকৃতি ও শত্রুসৈন্যবিনাশী আপনার পুত্রগণের সেই সৈন্য, প্রলয়কালের মহামেঘসমূহের ন্যায় তখন দৃষ্টিগোচর হইতে থাকিল" ॥১৯॥

——:*:——

সঞ্জয় বলিলেন—"ভরতশ্রেষ্ঠ! আপনার পুত্র দুর্য্যোধন পুনরায় দুশ্চিন্তায় মৌন অবলম্বন করিলে, ভীষ্ম তাঁহাকে এই আনন্দজনক বাক্য বলিলেন—॥১॥

'রাজা! আমি, দ্রোণ, শল্য, যদুবংশীয় কৃতবর্ম্মা, অশ্বত্থামা, বিকর্ণ, ভগদত্ত,

---

(১৯) তদুগ্রনাগম্…সমুদীর্ণমেব—রা, তদুগ্রনাগম্…সমুদীর্ণকোপম্—নি। * '…অশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি। (১)…ভরতশ্রেষ্ঠঃ—রা নি। ইতঃ পরম্ 'ভীষ্ম উবাচ'—নি।

বৃহদ্বলশ্চ কৌশল্যাশ্চিত্রসেনো বিবিংশতিঃ।
রথাশ্চ বহুসাহস্রাঃ শোভনাশ্চ মহাধ্বজাঃ ॥৪॥
দেশজাশ্চ হয়া রাজন্! স্বারূঢ়া হয়সাদিভিঃ।
গজেন্দ্রাশ্চ মদোদ্ধূতাঃ প্রভিন্নকরটামুখাঃ ॥৫॥
পাদাতাশ্চ তথা শূরা নানাপ্রহরণা যুধি।
নানাদেশসমুৎপন্নাস্ত্বদর্থে যোদ্ধুমুদ্যতাঃ ॥৬॥ (কুলকম্)
এতে চান্যে চ বহবস্ত্বদর্থে ত্যক্তজীবিতাঃ।
দেবানপি রণে জেতুং সমর্থা ইতি মে মতিঃ ॥৭॥
অবশ্যং হি ময়া রাজন্! তব বাচ্যং হিতং সদা।
অশক্যাঃ পাণ্ডবা জেতুং দেবৈরপি সবাসবৈঃ ॥৮॥
বাসুদেবসহায়াশ্চ মহেন্দ্রসমবিক্রমাঃ।
সর্ব্বথাহন্তু রাজেন্দ্র! করিষ্যে বচনং তব ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অহমিতি। সাত্বতো যদুবংশীয়ঃ। সৌবলঃ শকুনিঃ। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। কৌশল্যঃ কোশলদেশাধিপতিঃ। দেশজাঃ কম্বোজাদিপ্রসিদ্ধদেশজাতাঃ, হয়া অশ্বাঃ, স্বারূঢ়াঃ সম্যগধিষ্ঠিতাঃ। প্রভিন্নানি মদস্রাবীণি করটামুখানি গণ্ডোপরিভাগা যেষাং তে। পাদাতাঃ পদাতিসমূহাঃ, নানাপ্রহরণা বহুবিধাস্ত্রাঃ ॥২—৬॥

এত ইতি। ত্যক্তানি জীবিতানি জীবনমমতা যৈস্তে। মতিঃ সম্ভাবনা ॥৭॥

অবশ্যমিতি। কিং তদ্ধিতমিত্যাহ—অশক্যা ইত্যাদি। সবাসবৈঃ সেন্দ্রৈঃ। বাসুদেবঃ সহায়ো যেষাং তে। তর্হি কিং ভবতা যুদ্ধান্নিবর্ত্তিতব্যমিত্যাহ—সর্ব্বথেতি ॥৮—৯॥

শকুনি, অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ, বাহ্লিকদেশীয় যোদ্ধাদের সহিত বাহ্লিক, বলবান্ ত্রিগর্ত্তরাজ, অতিদুর্জ্জয় মগধরাজ, কোশলরাজ বৃহদ্বল, চিত্রসেন, বিবিংশতি, বহুসহস্র রথী, শোভন মহাধ্বজধারিগণ, আরোহিগণে সম্যক্ অধিষ্ঠিত নানাদেশীয় অশ্ব, মদমত্ত ও মদস্রাবিগণ্ড বিশাল হস্তী সকল এবং নানাদেশজাত নানাবিধ অস্ত্রধারী বীর পদাতিগণ, আমরা সকলেই সমরাঙ্গনে তোমার জন্য যুদ্ধ করিতে উদ্যত হইয়াছি ॥২—৬॥

ইঁহারা এবং অন্য বহু যোদ্ধা তোমার জন্য জীবনের মমতা ত্যাগ করিয়াছেন; অতএব ইঁহারা যুদ্ধে দেবগণকেও জয় করিতে পারেন—ইহাই আমার ধারণা ॥৭॥

তবে রাজা! সর্ব্বদা অবশ্যই তোমার হিতবাক্য বলা আমার উচিত। (তাই

(৫)···গজেন্দ্রাশ্চ মদোদ্বৃত্তাঃ—রা নি। (৮) অবশ্যন্তু—পি বা।

পাণ্ডবান্ বা রণে জেষ্যে মাং জেষ্যন্তি পাণ্ডবাঃ।
এবমুক্ত্বা দদাবস্মৈ বিশল্যকরণীং শুভাম্ ॥১০॥
ওষধীং বীর্য্যসম্পন্নাং বিশল্যশ্চাভবত্তদা।
ততঃ প্রভাতে বিমলে স্বেন সৈন্যেন বীর্য্যবান্ ॥১১॥
অব্যূহত স্বয়ং ব্যূহং ভীষ্মো ব্যূহবিশারদঃ।
মণ্ডলং মনুজশ্রেষ্ঠো নানাশস্ত্রসমাকুলম্ ॥১২॥
সম্পূর্ণং যোধমুখ্যৈশ্চ তথা দন্তিপদাতিভিঃ।
রথৈরনেকসাহস্রৈঃ সমন্তাৎ পরিবারিতম্ ॥১৩॥
অশ্ববৃন্দৈর্মহদ্ভিশ্চ ঋষ্টিতোমরধারিভিঃ।
নাগে নাগে রথাঃ সপ্ত সপ্ত চাশ্বা রথে রথে ॥১৪॥
অন্বশ্বং দশ ধানুষ্কা ধানুষ্কে দশ চর্ম্মিণঃ।
এবং ব্যূহং মহারাজ! তব সৈন্যস্য দংশিতম্ ॥১৫॥

ভারতকৌমুদী

পাণ্ডবানিতি। দদৌ ভীষ্ম এব। বিশল্যঃ শরাগ্রাদিপ্রবেশনিবন্ধনবেদনাশূন্যঃ ক্রিয়তে অনয়েতি বিশল্যকরণী তাম্। ওষধীং লতাম্। বিশল্যশ্চাভবৎ দুর্য্যোধন ইতি শেষঃ। অব্যূহত অরচয়ৎ। মণ্ডলং নাম। পরিবারিতং বেষ্টিতম্। নাগে নাগে প্রতিহস্তি। অত্র

বলিতেছি—) ইন্দ্রের তুল্য বিক্রমশালী, বিশেষতঃ কৃষ্ণরূপ-সহায়সম্পন্ন পাণ্ডবগণকে জয় করা ইন্দ্রপ্রভৃতি দেবগণেরও অসাধ্য। রাজশ্রেষ্ঠ! তথাপি আমি সর্ব্ব প্রকারে তোমার বাক্য রক্ষা করিব ॥৮—৯॥

অতএব হয় আমি যুদ্ধে পাণ্ডবগণকে জয় করিব, না হয় পাণ্ডবেরা আমাকে জয় করিবেন।' এইরূপ বলিয়া ভীষ্ম দুর্য্যোধনকে একটী বীর্য্যসম্পন্ন ও মঙ্গলজনক 'বিশল্যকরণী-'নামক ঔষধ দান করিলেন; তখন দুর্য্যোধন (তাহা ব্যবহার করিয়া) দৈহিক বেদনাশূন্য হইলেন। তাহার পর নির্ম্মল প্রভাতকালে নরশ্রেষ্ঠ, বলবান্ ও ব্যূহরচনাবিশারদ ভীষ্ম নিজে আপন সৈন্যদ্বারা 'মণ্ডল-' নামে একটা ব্যূহ রচনা করিলেন। তাহাতে নানাবিধ অস্ত্র ও প্রধান প্রধান যোদ্ধা রহিল; আর বহুসহস্র হস্তী, পদাতি, রথী এবং ঋষ্টি ও তোমরধারী উত্তম অশ্বারোহী আসিয়া তাহাকে পরিবেষ্টন করিল। প্রত্যেক হস্তীর সঙ্গে সাত জন করিয়া রথী, প্রত্যেক রথীর সহিত সাত সাত জন অশ্বারোহী, প্রত্যেক

(১০)…এবমুক্ত্বা দদৌ চাস্মৈ—পি বা। (১৫) অশ্বেঽশ্বে চর্ম্মিণঃ সপ্ত ধানুষ্কে সপ্ত চর্ম্মিণঃ—পি,…তব সৈন্যং মহারথৈঃ—পি বা রা। (১৬)…ভীষ্মেণ যুধি পালিতম্—রা নি।

স্থিতং রণায় মহতে ভীষ্মেণ পরিপালিতম্।
দশাশ্বানাং সহস্রাণি দন্তিনাঞ্চ তথৈব চ ॥১৬॥
রথানামযুতঞ্চাপি পুত্রাশ্চ তব দংশিতাঃ।
চিত্রসেনাদয়ঃ শূরা অভ্যরক্ষন্ পিতামহম্ ॥১৭॥ (কুলকম্)
রক্ষ্যমাণঃ স তৈঃ শূরৈর্গোপ্যমানাশ্চ তেন তে।
সন্নদ্ধাঃ সমদৃশ্যন্ত রাজানশ্চ মহাবলাঃ ॥১৮॥
দুর্য্যোধনস্তু সমরে দংশিতো রথমাস্থিতঃ।
ব্যরাজত শ্রিয়া জুষ্টো যথা শক্রস্ত্রিপিষ্টপে ॥১৯॥
ততঃ শব্দো মহানাসীৎ পুত্রাণাং তব ভারত ! ।
রথঘোষশ্চ বিপুলো বাদিত্রাণাঞ্চ নিস্বনঃ ॥২০॥

ভারতকৌমুদী

বীপ্সাদর্শনাৎ সপ্তেত্যত্রাপি বীপ্সাবগন্তব্যা। এবমগ্রত্র। অশ্বমশ্বম্ অশ্বমশ্বং প্রতি। ব্যূহং রচিতং সৈন্যম্, "ব্যূহং রচনায়ামপি" ইতি ক্লীবে হলায়ুধঃ। দংশিতং সজ্জিতম্। মহতে রণায় মহারণকরণায়। দংশিতাঃ সন্নদ্ধাঃ ॥১০—১৭॥

রক্ষ্যেতি। স ভীষ্মঃ, তৈশ্চিত্রসেনাদিভিঃ, গোপ্যমানা রক্ষ্যমাণাঃ, তেন, ভীষ্মেণ ॥১৮॥

দুর্য্যোধন ইতি। দংশিতঃ সন্নদ্ধঃ। জুষ্টঃ সেবিতঃ। ত্রিপিষ্টপে স্বর্গে ॥১৯॥

তত ইতি। শব্দঃ সিংহনাদঃ। বাদিত্রাণাং ভেরিপ্রভৃতীনাং বাদ্যানাম্ ॥২০॥

---

অশ্বারোহীর সঙ্গে দশ জন করিয়া ধনুর্দ্ধর এবং প্রত্যেক ধনুর্দ্ধরের সহিত দশ দশ জন অসিচর্ম্মধারী পদাতি রহিল। মহারাজ! এইভাবে রচিত আপনার সজ্জিত সৈন্যব্যূহ মহাযুদ্ধের জন্য প্রস্তুত হইয়া রহিল; ভীষ্ম তাহা রক্ষা করিতে লাগিলেন; আবার দশ সহস্র অশ্বারোহী, দশ সহস্র গজারোহী, দশ সহস্র রথী এবং যুদ্ধসজ্জায় সজ্জিত চিত্রসেনপ্রভৃতি আপনার বীর পুত্রেরা ভীষ্মকে রক্ষা করিতে লাগিলেন ॥১০—১৭॥

তখন দেখা গেল—সেই বীরেরা ভীষ্মকে এবং ভীষ্ম সেই সজ্জিত বীরগণকে ও মহাবল রাজগণকে রক্ষা করিতেছেন ॥১৮॥

ক্রমে যুদ্ধসজ্জায় সজ্জিত ও বীরশোভায় শোভিত দুর্য্যোধন রথে আরোহণ করিয়া স্বর্গে ইন্দ্রের ন্যায় বিরাজিত হইলেন ॥১৯॥

ভরতনন্দন! তাহার পর আপনার পুত্রগণের বিশাল সিংহনাদ, বিপুল রথশব্দ এবং বিশাল বাদ্যধ্বনি হইতে লাগিল ॥২০॥

---

(১৮) রক্ষ্যমাণাশ্চ তৈঃ শূরৈঃ...বা, রক্ষ্যমাণাঃ স তৈঃ শূরৈঃ—নি।

ভীষ্মেণ ধার্ত্তরাষ্ট্রাণাং ব্যূঢ়ঃ প্রত্যঙ্‌মুখো যুধি।
মণ্ডলঃ স মহাব্যূহো দুর্ভেদ্যোঽমিত্রঘাতনঃ ॥২১॥
সর্ব্বতঃ শুশুভে রাজন্! রণেঽরীণাং দুরাসদঃ।
মণ্ডলন্তু সমালোক্য ব্যূহং পরমদুর্জ্জয়ম্ ॥২২॥
স্বয়ং যুধিষ্ঠিরো রাজা বজ্রং ব্যূহমথাকরোৎ।
তথা ব্যূঢ়েম্বনীকেষু যথাস্থানমবস্থিতাঃ ॥২৩॥
রথিনঃ সাদিনঃ সর্ব্বে সিংহনাদমথানদন্।
বিভিৎসবস্ততো ব্যূহং নির্যযুর্যুদ্ধকাঙ্ক্ষিণঃ ॥২৪॥
ইতরেতরতঃ শূরাঃ সহসৈন্যাঃ প্রহারিণঃ।
ভারদ্বাজো যযৌ মৎস্যং দ্রৌণিশ্চাপি শিখণ্ডিনম্ ॥২৫॥ (কুলকম্)
স্বয়ং দুর্য্যোধনো রাজা পার্ষতং সমুপাদ্রবৎ।
নকুলঃ সহদেবশ্চ মদ্ররাজানমীয়তুঃ ॥২৬॥

ভারতকৌমুদী

ভীষ্মেণেতি। ব্যূঢ়ো রচিতঃ, প্রত্যঙ্‌মুখঃ পশ্চিমাভিমুখঃ। মণ্ডলো নাম। অমিত্রঘাতনঃ শত্রুনাশকঃ। অরীণাং শত্রূণাম্। বজ্রং নাম। ব্যূঢ়েষু ব্যূহভাবেন স্থাপিতেষু। সাদিনো গজাশ্বারোহিণঃ। অনদন্ অকুর্বন্। বিভিৎসবো ভেত্তুমিচ্ছবঃ, ব্যূহং বিপক্ষীয়ম্। প্রহারিণো যোদ্ধারঃ। ভারদ্বাজো দ্রোণঃ, মৎস্যং বিরাটম্, দ্রৌণিরশ্বত্থামা ॥২১—২৫॥

স্বয়মিতি। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্। মদ্ররাজানং শল্যম্, ঈয়তুর্জগ্মতুঃ ॥২৬॥

---

রাজা! ভীষ্ম ধার্ত্তরাষ্ট্রগণের 'মণ্ডল-'নামক সেই মহাব্যূহ সমরাঙ্গনে পশ্চিমমুখ করিয়া স্থাপন করিলেন। তখন শত্রুগণের দুর্ভেদ্য ও দুর্দ্ধর্ষ অথচ শত্রুনাশক সেই মহাব্যূহ সর্ব্বপ্রকারে শোভা পাইতে লাগিল। অত্যন্তদুর্জ্জয় সেই মণ্ডলব্যূহ দেখিয়া রাজা যুধিষ্ঠির নিজেই 'বজ্র'ব্যূহ রচনা করিলেন। উভয়পক্ষের সৈন্যই সেইভাবে ব্যূহরূপে সন্নিবেশিত হইলে যথাস্থানস্থিত রথারোহী, গজারোহী ও অশ্বারোহীরা এবং পদাতিসৈন্যগণের সহিত বীর যোদ্ধারা সকলে সিংহনাদ করিয়া উঠিল এবং পরস্পর ব্যূহ ভেদ করিবার ইচ্ছায় যুদ্ধাভিলাষী হইয়া নির্গত হইল। ক্রমে দ্রোণ বিরাটরাজার প্রতি এবং অশ্বত্থামা শিখণ্ডীর প্রতি গমন করিলেন ॥২১—২৫॥

রাজা দুর্য্যোধন স্বয়ং ধৃষ্টদ্যুম্নের প্রতি ধাবিত হইলেন এবং নকুল ও সহদেব শল্যরাজার দিকে গমন করিলেন ॥২৬॥

(২১)···প্রত্যঙ্‌মুখো যযৌ···অমিত্রঘাতিনাম্—পি বা। (২২)···ব্যূহং পরমদারুণম্—

---

পি বা। (২৫)···সহসেনাঃ—পি। (২৬)···রাজন্! মদ্রেশমীয়তুঃ—পি বা।

বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ যুযুধানমভিদ্রুতৌ।
সর্ব্বে নৃপাস্তু সমরে ধনঞ্জয়মযোধয়ন্ ॥২৭॥
ভীমসেনো রণে যত্তো হার্দ্দিক্যং সমবারয়ৎ।
চিত্রসেনং বিকর্ণঞ্চ তথা দুর্ম্মর্ষণং বিভো! ॥২৮॥
আর্জ্জুনিঃ সমরে রাজন্! তব পুত্রানযোধয়ৎ।
প্রাগ্‌জ্যোতিষো মহেষ্বাসো হৈড়িম্বং রাক্ষসোত্তমম্ ॥২৯॥
অভিদুদ্রাব বেগেন মত্তো মত্তমিব দ্বিপম্।
অলম্বুষস্তথা রাজন্! সাত্যকিং যুদ্ধদুর্ম্মদম্ ॥৩০॥
সসৈন্যং সমরে ক্রুদ্ধো রাক্ষসঃ সমুপাদ্রবৎ।
ভূরিশ্রবা রণে যত্তো ধৃষ্টকেতুমযোধয়ৎ ॥৩১॥ (যুগ্মকম্)
শ্রুতায়ুষঞ্চ রাজানং ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
চেকিতানশ্চ সমরে কৃপমেবান্বযোধয়ৎ ॥৩২॥

ভারতকৌমুদী

বিন্দেতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ, যুযুধানং সাত্যকিম্ ॥২৭॥

ভীম ইতি। সত্তো যত্নবান্ সন্, হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্ ॥২৮॥

আর্জ্জুনিরিতি। আর্জ্জুনিরভিমন্যুঃ। প্রাগ্‌জ্যোতিষো ভগদত্তঃ, হৈড়িম্বং ঘটোৎকচম্ ॥২৯॥

অভীতি। মত্তো দ্বিপ ইতি শেষঃ। যত্তো জয়ায় যত্নবান্ সন্ ॥৩০—৩১॥

শ্রুতেতি। শ্রুতায়ুষম্ অম্বষ্ঠপতিম্, কলিঙ্গপতেঃ শ্রুতায়ুষঃ প্রাগেব নিহতত্বাৎ॥৩২॥

---

অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ সাত্যকির প্রতি ধাবিত হইলেন, আর অন্য রাজারা সকলে অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥২৭॥

রাজা! ভীমসেন যত্নবান্ হইয়া যুদ্ধে কৃতবর্ম্মা, চিত্রসেন, বিকর্ণ ও দুর্ম্মর্ষণকে বারণ করিতে থাকিলেন ॥২৮॥

নরনাথ! অভিমন্যু আপনার পুত্রদের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন এবং মহাধনুর্দ্ধর ভগদত্ত রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচের সঙ্গে যুদ্ধ করিতে লাগিলেন ॥২৯॥

রাজা! একটা মত্ত হস্তী যেমন অপর মত্ত হস্তীর দিকে ধাবিত হয়, সেইরূপ রাক্ষস অলম্বুষ ক্রুদ্ধ হইয়া যুদ্ধদুর্দ্ধর্ষ সসৈন্য সাত্যকির দিকে ধাবিত হইল এবং ভূরিশ্রবা যত্ন সহকারে ধৃষ্টকেতুর সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৩০—৩১॥

---

(২৮)···রণে যান্তম্···বিভুঃ—রা নি। (২৯) প্রাগ্‌জ্যোতিষশ্চ রাজানং হৈড়িম্বো রাক্ষসোত্তমঃ—পি বা। (৩০) অলম্বুসস্তদা···রা নি। (৩১)···সমভিদ্রবৎ—পি বা।

শেষাঃ প্রতিযযুর্যত্তা ভীষ্মমেব মহারথম্।
ততো রাজসমূহাস্তে পরিবব্রুর্ধনঞ্জয়ম্ ॥৩৩॥
শক্তিতোমরনারাচ-গদাপরিঘপাণয়ঃ।
অর্জ্জুনোঽথ ভৃশং ক্রুদ্ধো বার্ষ্ণেয়মিদমব্রবীৎ ॥৩৪॥ (যুগ্মকম্)
পশ্য মাধব! সৈন্যানি ধার্ত্তরাষ্ট্রস্য সংযুগে।
ব্যূঢ়ানি ব্যূহবিদুষা গাঙ্গেয়েন মহাত্মনা ॥৩৫॥
যুদ্ধাভিকামান্ শূরাংশ্চ পশ্য মাধব! দংশিতান্।
ত্রিগর্ত্তরাজং সহিতং ভ্রাতৃভিঃ পশ্য কেশব! ॥৩৬॥
অদ্যৈতান্ নাশয়িষ্যামি পশ্যতস্তে জনার্দ্দন!।
য ইমে মাং যদুশ্রেষ্ঠ! যোদ্ধুকামা রণাজিরে ॥৩৭॥
এতাবদুক্ত্বা কৌন্তেয়ো ধনুর্জ্যামবমৃজ্য চ।
ববর্ষ শরবর্ষাণি নরাধিপগণান্ প্রতি ॥৩৮॥

ভারতকৌমুদী

শেষা ইতি। শেষা দ্রুপদাদয়ঃ পাণ্ডবপক্ষীয়াঃ। বার্ষ্ণেয়ং কৃষ্ণম্ ॥৩৩—৩৪॥
পশ্যেতি। ব্যূঢ়ানি মণ্ডলব্যূহরূপেণ সন্নিবেশিতানি, গাঙ্গেয়েন ভীষ্মেণ ॥৩৫॥
যুদ্ধেতি। দংশিতান্ সন্নদ্ধান্। ত্রিগর্ত্তরাজং সুশর্ম্মাণম্ ॥৩৬॥
অদ্যেতি। যোদ্ধুকামাঃ প্রহর্ত্তুমিচ্ছবঃ, "যুধ সম্প্রহারে" ইতি ধাত্বর্থানুসারাৎ ॥৩৭॥

---

ধর্ম্মপুত্র যুধিষ্ঠির, রাজা শ্রুতায়ুর সহিত এবং চেকিতান কৃপাচার্য্যের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥৩২॥

পাণ্ডবপক্ষীয় অবশিষ্ট যোদ্ধারা যত্ন সহকারে মহারথ ভীষ্মের দিকেই গমন করিলেন। তাহার পর শক্তি, তোমর, নারাচ, গদা ও পরিঘধারী কৌরবপক্ষীয় সেই রাজারা যাইয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন। তদনন্তর অর্জ্জুন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া কৃষ্ণকে এই কথা বলিলেন—॥৩৩—৩৪॥

'কৃষ্ণ! দেখ—ব্যূহনির্ম্মাণনিপুণ মহাত্মা ভীষ্ম সমরাঙ্গনে দুর্য্যোধনের সৈন্যগুলিকে মণ্ডলব্যূহরূপে সন্নিবেশিত করিয়াছেন ॥৩৫॥

মাধব! কেশব! আরও দেখ—যুদ্ধসজ্জায় সজ্জিত বীরেরা এবং ভ্রাতাদের সহিত ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মা যুদ্ধাভিলাষী হইয়াছেন ॥৩৬॥

যদুশ্রেষ্ঠ জনার্দ্দন! এই যাঁহারা সমরাঙ্গনে আমাকে প্রহার করিবার ইচ্ছা করিয়াছেন, আমি আজ তোমার সমক্ষে ইঁহাদিগকে বিনাশ করিব' ॥৩৭॥

---

(৩৭) অদ্যৈতান্ পাতয়িষ্যামি···পি, অদ্যৈতান্ ঘাতয়িষ্যামি···বা। (৩৮) এতদুক্ত্বা তু—বা নি।

তেঽপি তং পরমেষ্বাসাঃ শরবর্ষৈরপূরয়ন্।
তড়াগং বারিধারাভির্যথা প্রাবৃষি তোয়দাঃ ॥৩৯॥
হাহাকারো মহানাসীত্তব সৈন্যে বিশাংপতে !।
ছাদ্যমানৌ ভৃশং কৃষ্ণৌ শরৈর্দৃষ্ট্বা মহারণে ॥৪০॥
দেবা দেবর্ষয়শ্চৈব গন্ধর্ব্বাশ্চ মহোরগাঃ।
বিস্ময়ং পরমং জগ্মুর্দৃষ্ট্বা কৃষ্ণৌ তথাবিধৌ ॥৪১॥ (যুগ্মকম্)
ততঃ ক্রুদ্ধোঽর্জ্জুনো রাজন্ ! ঐন্দ্রমস্ত্রমুদৈরয়ৎ।
তত্রাদ্ভুতমপশ্যাম বিজয়স্য পরাক্রমম্ ॥৪২॥
শস্ত্রবৃষ্টিং পরৈর্মুক্তাং শরৌঘৈর্যদবারয়ৎ।
ন চ তত্রাপ্যনির্ভিন্নঃ কশ্চিদাসীদ্বিশাংপতে ! ॥৪৩॥

ভারতকৌমুদী

এতাবদিতি। কৌন্তেয়োঽর্জ্জুনঃ, ধনুষো জ্যাং গুণম্ ॥৩৮॥

ত ইতি। পরমেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ। তড়াগং জলাশয়ম্, প্রাবৃষি বর্ষাকালে ॥৩৯॥

হাহেতি। মহান্ হাহাকার আসীৎ, অর্জ্জুনপ্রহারাৎ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। মহোরগা মহানাগাঃ। তথাবিধৌ ক্লান্তাবিব ॥৪০—৪১॥

তত ইতি। উদৈরয়ৎ নিক্ষিপ্তবান্। বিজয়স্য অর্জ্জুনস্য ॥৪২॥

শস্ত্রেতি। অনির্ভিন্নঃ অর্জ্জুনশরৈরবিদীর্ণঃ। এতদ্ভগ্নমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৪৩॥

---

এই পর্য্যন্ত বলিয়া অর্জ্জুন ধনুর গুণ মার্জ্জন করিয়া রাজগণের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৩৮॥

বর্ষাকালে মেঘসমূহ যেমন জলধারাদ্বারা জলাশয় পূর্ণ করে, সেইরূপ সেই রাজারাও বাণবর্ষণদ্বারা অর্জ্জুনকে পূর্ণ (আবৃত) করিলেন ॥৩৯॥

নরনাথ ! এই সময়ে অর্জ্জুনের প্রহারে আপনার সৈন্যমধ্যে বিশাল হাহাকার উপস্থিত হইল। ক্রমে সেই মহাযুদ্ধে কৃষ্ণ ও অর্জ্জুনকে বাণে অত্যন্ত আবৃত ও ক্লান্ত দেখিয়া দেবগণ, দেবর্ষিগণ, গন্ধর্ব্বগণ ও মহানাগগণ অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন ॥৪০—৪১॥

রাজা ! তাহার পর অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া ঐন্দ্র অস্ত্র নিক্ষেপ করিলেন, তখন আমরা অর্জ্জুনের অদ্ভুত পরাক্রম দেখিলাম ॥৪২॥

নরনাথ ! যে হেতু তিনি বাণসমূহদ্বারা অন্যনিক্ষিপ্ত অস্ত্রবৃষ্টি নিবারণ করিলেন ; তাহার মধ্যেও আবার তাঁহার বাণে বিদীর্ণ হয় নাই, এমন কেহ ছিল না ॥৪৩॥

---

(৪১)·· গন্ধর্ব্বাশ্চ সহোরগৈঃ···কৃষ্ণৌ তথাগতৌ—বা নি।

তেষাং রাজসহস্রাণাং হয়ানাং দন্তিনাং তথা।
দ্বাভ্যাং ত্রিভিঃ শরৈশ্চান্যান্ পার্থো বিব্যাধ মারিষ ! ॥৪৪॥
তে হন্যমানাঃ পার্থেন ভীষ্মং শান্তনবং যযুঃ।
অগাধে মজ্জমানানাং ভীষ্মঃ পোতোঽভবত্তদা ॥৪৫॥
আপতদ্ভিশ্চ তৈস্তত্র প্রভগ্নং তাবকং বলম্।
সঞ্চুক্ষুভে মহারাজ ! বাতৈরিব মহার্ণবঃ ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## উনাশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।
তথা প্রবৃত্তে সংগ্রামে নিবৃত্তে চ সুশর্ম্মণি।
প্রভগ্নেষু চ বীরেষু পাণ্ডবেন মহাত্মনা ॥১॥

ভারতকৌমুদী

তেষামিতি। অন্যান্ নির্ভিন্নেতরান্। হে মারিষ ! আর্য্য ! ॥৪৪॥
ত ইতি। যযুঃ শরণমিতি শেষঃ। অগাধে বিপৎসমুদ্রে। পোতস্তরিঃ ॥৪৫॥
আপতদ্ভিরিতি। তৈরর্জ্জুনশরৈঃ, প্রভগ্নং বিচ্ছিন্নম্ ॥৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টসপ্ততিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

মাননীয় রাজা ! অর্জ্জুন দুই দুইটা এবং তিন তিনটা বাণদ্বারা সেই সহস্র সহস্র রাজা, অশ্বারোহী ও গজারোহীদের অন্যান্যকে বিদ্ধ করিলেন ॥৪৪॥

তাঁহারা অর্জ্জুনকর্ত্তৃক হন্যমান হইয়া শান্তনুনন্দন ভীষ্মের নিকট যাইয়া শরণাপন্ন হইলেন ; তখন ভীষ্ম, অগাধ বিপৎসাগরে মগ্নপ্রায় সেই যোদ্ধাদের তরণিস্বরূপ হইলেন ॥৪৫॥

মহারাজ ! তখন অর্জ্জুনের শর সকল পতিত হইতে থাকিলে, আপনার সৈন্য বিশ্লিষ্ট হইয়া বায়ুতাড়িত মহাসমুদ্রের ন্যায় উদ্বেলিত হইয়া পড়িল” ॥৪৬॥

---

(৪৫)···ভীষ্মস্ত্রাতা তদাভবৎ—পি বা। (৪৬) আপতদ্ভিস্ত—ঝা নি। * ‘···একাশীতিতমোঽধ্যায়ঃ’—বা ব ঝা নি। (১) প্রবৃত্তমাত্রে সংগ্রামে···ভগ্নেষু চাপি বীরেষু—নি।

ক্ষুভ্যমানে বলে তূর্ণং সাগরপ্রতিমে তব।
প্রত্যুদ্যাতে চ গাঙ্গেয়ে ত্বরিতং বিজয়ং প্রতি ॥২॥
দৃষ্ট্বা দুর্য্যোধনো রাজা রণে পার্থস্য বিক্রমম্।
ত্বরমাণঃ সমভ্যেত্য সর্ব্বাংস্তানব্রবীন্নৃপান্ ॥৩॥
তেষাঞ্চ প্রমুখে শূরং সুশর্ম্মাণং মহাবলম্।
মধ্যে সর্ব্বস্য সৈন্যস্য ভৃশং সংহর্ষয়ন্নিব ॥৪॥ (কলাপকম্)
এষ ভীষ্মঃ শান্তনবো যোদ্ধুকামো ধনঞ্জয়ম্।
সর্ব্বাত্মনা কুরুশ্রেষ্ঠস্ত্যক্ত্বা জীবিতমাত্মনঃ ॥৫॥
তং প্রয়ান্তং পরান্ বীরান্ সর্বসৈন্যেন ভারতম্।
সংযত্তাঃ সমরে সর্ব্বে পালয়ধ্বং পিতামহম্ ॥৬॥
বাঢ়মিত্যেবমুক্ত্বা তু তান্যনীকানি সর্ব্বশঃ।
নরেন্দ্রাণাং মহারাজ! সমাজগ্মুঃ পিতামহম্ ॥৭॥

ভারতকৌমুদী

তথেতি। নিবৃত্তে চ সুশর্ম্মণি পরাজিতত্বাৎ। পাণ্ডবেন অর্জ্জুনেন। গাঙ্গেয়ে ভীষ্মে, বিজয়ম্ অর্জ্জুনম্। পার্থস্য অর্জ্জুনস্য। তেষাং নৃপাণাম্ ॥১—৪॥

এষ ইতি। সর্ব্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন। জীবিতং জীবনমমতাম্ ॥৫॥

তমিতি। সংযত্তাঃ সম্যগ্‌যত্নশালিনঃ সন্তো যূয়ম্। পিতামহং ভীষ্মম্ ॥৬॥

---

সঞ্জয় বলিলেন—"মহারাজ! সেইরূপ যুদ্ধ চলিতে থাকিলে, মহাত্মা অর্জ্জুনের পরাক্রমে সুশর্ম্মা নিবৃত্তি পাইলে, অন্যান্য বীরেরা পরাজিত হইলে, আপনার সমুদ্রতুল্য সৈন্য সত্বর উদ্বেলিত হইয়া উঠিলে এবং ভীষ্ম বেগে অর্জ্জুনের দিকে গমন করিতে থাকিলে, রাজা দুর্য্যোধন যুদ্ধে অর্জ্জুনের বিক্রম দেখিয়া সত্বর যাইয়া সমস্ত সৈন্যের মধ্যে এবং রাজগণের সম্মুখে বীর ও মহাবল সুশর্ম্মাকে বিশেষ আনন্দিত করিতে থাকিয়াই যেন সেই সকল রাজাকে বলিলেন—॥১—৪॥

'এই কৌরবশ্রেষ্ঠ শান্তনুনন্দন ভীষ্ম নিজের জীবনের মমতা ত্যাগ করিয়া সর্ব্বপ্রযত্নে অর্জ্জুনের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৫॥

এবং ভরতনন্দন ভীষ্ম সমস্ত সৈন্যের সহিত বিপক্ষ বীরগণের প্রতি ধাবিত হইয়াছেন; অতএব আপনারা সকলে বিশেষ যত্নবান্ হইয়া যুদ্ধে ভীষ্মকে রক্ষা করুন' ॥৬॥

---

(৪) তেষাঞ্চ…রা নি। (৬) তং প্রয়ান্তং রণে বীরম্…রা নি।

ততঃ প্রয়াতঃ সহসা ভীষ্মঃ শান্তনবোঽর্জ্জুনম্।
রণে ভারতমায়ান্তমাসসাদ মহাবলঃ ॥৮॥
মহাশ্বেতাশ্বযুক্তেন ভীমবানরকেতুনা।
মহতা মেঘনাদেন রথেনাতিবিরাজতা ॥৯॥ (যুগ্মকম্)
সমরে সর্ব্বসৈন্যানামুপযান্তং ধনঞ্জয়ম্।
অভবত্তুমুলো নাদো ভয়াদ্দৃষ্ট্বা কিরীটিনম্ ॥১০॥
অভীষুহস্তং কৃষ্ণঞ্চ দৃষ্ট্বাদিত্যমিবাপরম্।
মধ্যন্দিনগতং সংখ্যে ন শেকুঃ প্রতিবীক্ষিতুম্ ॥১১॥
তথা শান্তনবং ভীষ্মং শ্বেতাশ্বং শ্বেতকার্ম্মুকম্।
ন শেকুঃ পাণ্ডবা দ্রষ্টুং শ্বেতং গ্রহমিবোদিতম্ ॥১২॥

ভারতকৌমুদী

বাঢ়মিতি। বাঢ়ম্ অবশ্যমেব পিতামহং রক্ষিষ্যামঃ, "ভৃশপ্রতিজ্ঞয়োর্বাঢ়ম্" ইত্যমরঃ ॥৭॥

তত ইতি। ভারতং ভীষ্মম্। মহাবলোঽর্জ্জুনঃ। ভীমো ভয়ঙ্করো বানরঃ কেতৌ ধ্বজে যস্য তেন। মেঘস্যেব নাদো গম্ভীরধ্বনির্যস্য তেন রথেন আসসাদ প্রাপ ॥৮—৯॥

সমর ইতি। উপযান্তং ভীষ্মং প্রতি গচ্ছন্তম্। কিরীটিনং কিরীটধারিণম্ ॥১০॥

অভীষ্বিতি। অভীষুঃ অশ্বরজ্জুর্হস্তে যস্য তম্, "অভীষুঃ প্রগ্রহে রশ্মৌ" ইত্যমরঃ ॥১১॥

অথেতি। শ্বেতং গ্রহং শুক্রম্, উদিতমাকাশে ॥১২॥

---

'মহারাজ! আমরা অবশ্যই তাহা করিব' এই কথা বলিয়া রাজগণের সেই সমস্ত সৈন্য ভীষ্মের দিকে গমন করিল ॥৭॥

তাহার পর শান্তনুনন্দন ভীষ্ম বেগে অর্জ্জুনের দিকে যাইতে লাগিলেন। তিনি আসিতে লাগিলে, মহাবল অর্জ্জুনও—'বিশালশ্বেতাশ্বযুক্ত, ভয়ঙ্কর বানরধ্বজসমন্বিত, মেঘের ন্যায় গম্ভীরধ্বনিশালী, বিশাল ও উজ্জ্বল রথে ভীষ্মের নিকটে উপস্থিত হইলেন ॥৮—৯॥

কিরীটধারী অর্জ্জুনকে ভীষ্মের দিকে আসিতে দেখিয়া ভয়ে কৌরবপক্ষের সমস্ত সৈন্যের তুমুল কোলাহল হইতে লাগিল ॥১০॥

এবং অশ্বরজ্জুহস্ত কৃষ্ণকে মধ্যাহ্নকালবর্ত্তী অপর সূর্য্যের ন্যায় দেখিয়া কৌরবসৈন্যেরা তাঁহার প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হইল না ॥১১॥

সেইরূপ পাণ্ডবেরাও—উদিত শ্বেতগ্রহের (শুক্রের) ন্যায় শ্বেতাশ্ব ও শ্বেতকার্ম্মুক শান্তনুনন্দন ভীষ্মের দিকে দৃষ্টিপাত করিতে সমর্থ হইলেন না ॥১২॥

---

(৮)···মহাবলম্—পি বা।

স সর্ব্বতঃ পরিবৃতস্ত্রিগর্ত্তৈশ্চ মহাত্মভিঃ।
ভ্রাতৃভিস্তব পুত্রৈশ্চ তথান্যৈশ্চ মহারথৈঃ ॥১৩॥
ভারদ্বাজশ্চ সমরে মৎস্যং বিব্যাধ পত্রিণা।
ধ্বজঞ্চাস্য শরেণাজৌ ধনুশ্চৈকেন চিচ্ছিদে ॥১৪॥
তদপাস্য ধনুশ্ছিন্নং বিরাটো বাহিনীপতিঃ।
অন্যদাদত্ত বেগেন ধনুর্ভারসহং দৃঢ়ম্ ॥১৫॥
শরাংশ্চাশীবিষাকারান্ জ্বলিতান্ পন্নগানিব।
দ্রোণং ত্রিভিশ্চ বিব্যাধ চতুর্ভিশ্চাস্য বাজিনঃ ॥১৬॥
ধ্বজমেকেন বিব্যাধ সারথিঞ্চাস্য পঞ্চভিঃ।
ধনুরেকেষুণাবিধ্যত্তত্রাক্রুধ্যদ্দ্বিজর্ষভঃ ॥১৭॥

ভারতকৌমুদী

স ইতি। স ভীষ্মঃ। ত্রিগর্ত্তৈর্ভ্রাতৃভিঃ সুশর্ম্মাদিভিঃ ॥১৩॥
ভারেতি। ভারদ্বাজো দ্রোণঃ, মৎস্যং মৎস্যরাজং বিরাটম্, পত্রিণা বাণেন ॥১৪॥
তদিতি। অপাস্য বিহায়। ভারমধিকমাকর্ষণং সহত ইতি তৎ ॥১৫॥
শরানিতি। আদত্তেত্যনুবৃত্তিঃ। আশীবিষাকারান্ সর্পতুল্যান্ দীর্ঘান্ ॥১৬॥
ধ্বজমিতি। একেন ইষুণা। দ্বিজর্ষভো দ্রোণঃ ॥১৭॥

---

ক্রমে সুশর্ম্মপ্রভৃতি ত্রিগর্ত্তদেশীয় মহাবল ভ্রাতারা, আপনার পুত্রেরা এবং অন্যান্য মহারথেরা যাইয়া (রক্ষা করিবার জন্য) সকল দিক্ হইতে ভীষ্মকে পরিবেষ্টন করিলেন ॥১৩॥

এই সময়ে দ্রোণাচার্য্য একটা বাণদ্বারা যুদ্ধে বিরাটকে বিদ্ধ করিলেন এবং অন্য বাণদ্বারা তাঁহার ধ্বজ ও অপর বাণদ্বারা তাঁহার ধনু ছেদন করিলেন ॥১৪॥

তখন সেনাপতি বিরাট সেই ছিন্ন ধনু ত্যাগ করিয়া সত্বর দৃঢ় ও অধিকাকর্ষণসহ অন্য একখানা ধনু লইলেন ॥১৫॥

এবং সর্পের তুল্য দীর্ঘ ও সর্পবিশেষের তুল্য উজ্জ্বল কতকগুলি বাণ গ্রহণ করিলেন; তাহার তিনটা বাণদ্বারা দ্রোণকে, আর চারিটা বাণদ্বারা তাঁহার অশ্বগুলিকে বিদ্ধ করিলেন ॥১৬॥

ক্রমে বিরাট একটা বাণদ্বারা দ্রোণের ধ্বজ, পাঁচটা বাণদ্বারা তাঁহার সারথিকে এবং একটা বাণদ্বারা ধনুখানাকে বিদ্ধ করিলেন। তখন দ্রোণ ক্রুদ্ধ হইলেন ॥১৭॥

---

(১৩) ··ত্রিগর্ত্তৈঃ সুমহাত্মভিঃ। ভ্রাতৃভিঃ সহ পুত্রৈশ্চ—রা নি। (১৬)···দ্রোণং ত্রিভিঃ প্রবিব্যাধ—পি বা।

তস্য দ্রোণোঽবধীদশ্বান্ শরৈঃ সন্নতপর্বভিঃ।
অষ্টাভির্ভরতশ্রেষ্ঠ! সূতমেকেন পত্রিণা ॥১৮॥
স হতাশ্বাদবপ্লুত্য স্যন্দনাদ্ধতসারথিঃ।
আরুরোহ রথং তূর্ণং পুত্রস্য রথিনাং বরঃ ॥১৯॥
ততস্তু তৌ পিতাপুত্রৌ ভারদ্বাজং রথে স্থিতৌ।
মহতা শরবর্ষেণ বারয়ামাসতুর্বলাৎ ॥২০॥
ভারদ্বাজস্ততঃ ক্রুদ্ধঃ শরমাশীবিষোপমম্।
চিক্ষেপ সমরে তূর্ণং শঙ্খং প্রতি জনেশ্বর! ॥২১॥
স তস্য হৃদয়ং ভিত্ত্বা পীত্বা শোণিতমাহবে।
জগাম ধরণীং বাণো লোহিতার্দ্রবরচ্ছদঃ ॥২২॥
স পপাত রণে তূর্ণং ভারদ্বাজশরাহতঃ।
ধনুস্ত্যক্ত্বা শরাংশ্চৈব পিতুরেব সমীপতঃ ॥২৩॥

ভারতকৌমুদী

তস্যেতি। সন্নতপর্ব্বভিঃ ঈষদ্বক্রোপাঙ্গৈঃ। সূতং সারথিম্, পত্রিণা বাণেন ॥১৮॥
স ইতি। স বিরাটঃ। স্যন্দনাৎ রথাৎ। পুত্রস্য শঙ্খস্য ॥১৯॥
তত ইতি। পিতাপুত্রৌ বিরাটশঙ্খৌ, ভারদ্বাজং দ্রোণম্ ॥২০॥
ভারেতি। শঙ্খং তদাখ্যং বিরাটপুত্রম্ ॥২১॥
স ইতি। লোহিতেন রক্তেন আর্দ্রা বরচ্ছদা উত্তমকঙ্কপক্ষা যস্য সঃ ॥২২॥

ভরতশ্রেষ্ঠ! তৎপরে দ্রোণ অবনতপর্ব আটটা বাণদ্বারা বিরাটের অশ্বগুলিকে এবং একটা বাণদ্বারা তাঁহার সারথিকে বধ করিলেন ॥১৮॥

তখন অশ্ব ও সারথি নিহত হওয়ায় রথিশ্রেষ্ঠ বিরাটরাজা রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর যাইয়া তাঁহার পুত্র শঙ্খের রথে আরোহণ করিলেন ॥১৯॥

তাহার পর পিতা ও পুত্র সেই বিরাট ও শঙ্খ একরথে থাকিয়া বিশাল বাণবর্ষণদ্বারা বলপূর্ব্বক দ্রোণকে বারণ করিতে লাগিলেন ॥২০॥

নরনাথ! তদনন্তর দ্রোণ ক্রুদ্ধ হইয়া যুদ্ধে শঙ্খের প্রতি একটা সর্পতুল্য বাণ সত্বর নিক্ষেপ করিলেন ॥২১॥

সেই বাণটা যাইয়া শঙ্খের হৃদয়ভেদ ও রক্তপান করিয়া তাঁহার রক্তে আর্দ্রপক্ষ হইয়া ভূতলে পতিত হইল ॥২২॥

(২১)...জনেশ্বরঃ—রা নি। (২২)...লোহিতার্দ্রকৃতচ্ছবিঃ—পি বা। (২৩)...রথাত্তূর্ণম্... ছিত্ত্বা ধনুঃ—পি বা।

হতং তমাত্মজং দৃষ্ট্বা বিরাটঃ প্রাদ্রবদ্ভয়াৎ।
উৎসৃজ্য সমরে দ্রোণং ব্যাত্তাননমিবান্তকম্ ॥২৪॥
ভারদ্বাজস্ততস্তূর্ণং পাণ্ডবানাং মহাচমূম্।
দারয়ামাস সমরে শতশোঽথ সহস্রশঃ ॥২৫॥
শিখণ্ডী তু মহারাজ! দ্রৌণিমাসাদ্য সংযুগে।
আজঘান ভ্রুবোর্মধ্যে নারাচৈস্ত্রিভিরাশুগৈঃ ॥২৬॥
স বভৌ রথশার্দ্দূলো ললাটে সংস্থিতৈস্ত্রিভিঃ।
শিখরৈঃ কাঞ্চনময়ৈর্মেরুস্ত্রিভিরিবোচ্ছ্রিতৈঃ ॥২৭॥
অশ্বত্থামা ততঃ ক্রুদ্ধো নিমেষার্দ্ধাচ্ছিখণ্ডিনঃ।
ধ্বজং সূতমথো রাজন্! তুরগানায়ুধানি চ ॥২৮॥
শরৈর্বহুভিরাচ্ছিদ্য পাতয়ামাস সংযুগে।
স হতাশ্বাদবপ্লুত্য রথাদ্বৈ রথিনাং বরঃ ॥২৯॥

ভারতকৌমুদী

স ইতি। স শঙ্খঃ। ভারদ্বাজস্য দ্রোণস্য শরেণ আহতঃ ॥২৩॥
হতমিতি। ব্যাত্তাননং প্রকটিতমুখম্, অন্তকং যমমিব ॥২৪॥
ভারেতি। মহাচমূং মহাচমূবর্ত্তিনং সৈনিকম্, শতশ ইত্যাদ্যপাদানাৎ ॥২৫॥
শিখণ্ডীতি। দ্রৌণিম্ অশ্বত্থামানম্। আশুগৈর্দ্রুতগামিভিঃ ॥২৬॥
স ইতি। স দ্রৌণিঃ, রথশার্দ্দূলো রথিশ্রেষ্ঠঃ। উচ্ছ্রিতৈরুদ্গতৈঃ ॥২৭॥

---

তখন শঙ্খ দ্রোণের বাণে আহত হইয়া ধনু ও বাণ ত্যাগ করিয়া পিতার নিকটেই সত্বর সমরাঙ্গনে পতিত হইলেন ॥২৩॥

তখন বিরাটরাজা সেই পুত্রকে নিহত দেখিয়া বিবৃতবদন যমের ন্যায় দ্রোণকে পরিত্যাগ করিয়া ভয়ে পলায়ন করিলেন ॥২৪॥

তাহার পর দ্রোণ পাণ্ডবগণের মহাসেনার অন্তর্গত শত শত ও সহস্র সহস্র সৈন্যকে সত্বর সত্বর বিদীর্ণ করিতে লাগিলেন ॥২৫॥

মহারাজ! ওদিকে শিখণ্ডী যুদ্ধে অশ্বত্থামাকে পাইয়া দ্রুতগামী তিনটা নারাচদ্বারা তাঁহার ভ্রূযুগলমধ্যে আঘাত করিলেন ॥২৬॥

তখন উদ্গত স্বর্ণময় তিনটা শৃঙ্গদ্বারা সুমেরুপর্ব্বতের ন্যায় ললাটস্থিত সেই তিনটা নারাচদ্বারা অশ্বত্থামা শোভা পাইতে লাগিলেন ॥২৭॥

---

(২৪) হতং স্বমাত্মজম্—পি বা। (২৫)…বারয়ামাস সমরে—পি বা। (২৬) শিখণ্ড্যপি—পি বা। (২৮)…আয়ুধাংস্তথা—পি বা।

খড়্গমাদায় নিশিতং বিমলঞ্চ শরাবরম্।
শ্যেনবদ্ব্যচরৎ ক্রুদ্ধঃ শিখণ্ডী শত্রুতাপনঃ ॥৩০॥ (বিশেষকম্)
সখড়্গস্য মহারাজ! চরতস্তস্য সংযুগে।
নান্তরং দদৃশে দ্রৌণিস্তদদ্ভুতমিবাভবৎ ॥৩১॥
ততঃ শরসহস্রাণি বহূনি ভরতর্ষভ!।
প্রেষয়ামাস সমরে দ্রৌণিঃ পরমকোপনঃ ॥৩২॥
তামাপতন্তীং সমরে শরবৃষ্টিং সুদারুণাম্।
অসিনা তীক্ষ্ণধারেণ চিচ্ছেদ বলিনাং বরঃ ॥৩৩॥
ততোঽস্য বিমলং দ্রৌণিঃ শতচন্দ্রং মনোরমম্।
চর্ম্মাচ্ছিনদসিঞ্চাস্য খাণ্ডয়ামাস সংযুগে ॥৩৪॥
শরৈঃ সুবহুশো রাজংস্তঞ্চ বিব্যাধ পত্রিভিঃ।
শিখণ্ডী তু ততঃ খড়্গং খণ্ডিতং তেন সায়কৈঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

অশ্বেতি। হতং সারথিম্, তুরগান্ রথাশ্বান্, আয়ুধানি ধনুরাদীনি। আচ্ছিদ্য সম্যক্ ছিত্বা। শরা আব্রিয়ন্তে নিবর্ত্ত্যন্তে অনেনেতি শরাবরং চর্ম্ম ॥২৮—৩০॥

সেতি। অন্তরং প্রহারাবসরম্। বিচরণনৈপুণ্যমেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৩১॥

তত ইতি। প্রেষয়ামাস শিখণ্ডিনং প্রতি। দ্রৌণিরশ্বত্থামা ॥৩২॥

তামিতি। বলিনাং বরঃ শিখণ্ডী ॥৩৩॥

---

রাজা! তদনন্তর অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া বহুতর বাণদ্বারা অর্দ্ধনিমেষমধ্যে শিখণ্ডীর ধ্বজ, সারথি, রথের অশ্বগুলি ও অস্ত্র সকল ছেদন করিয়া নিপাতিত করিলেন। তখন রথিশ্রেষ্ঠ ও শত্রুতাপক শিখণ্ডী ক্রুদ্ধ হইয়া শিলাশাণিত তরবারি ও নির্ম্মল চর্ম্ম (ঢাল) লইয়া সেই হতাশ্ব রথ হইতে লাফাইয়া পড়িয়া শ্যেনপক্ষীর ন্যায় সমরাঙ্গনে বিচরণ করিতে লাগিলেন ॥২৮—৩০॥

মহারাজ! শিখণ্ডী যখন তরবারি ধারণ করিয়া সমরাঙ্গনে বিচরণ করিতে লাগিলেন, তখন অশ্বত্থামা তাঁহাকে প্রহার করিবার অবসরই দেখিলেন না; সুতরাং সেটা যেন আশ্চর্য্যের ন্যায় হইল ॥৩১॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর অত্যন্ত ক্রুদ্ধ অশ্বত্থামা যুদ্ধে শিখণ্ডীর প্রতি বহুতর শর নিক্ষেপ করিতে লাগিলেন ॥৩২॥

অতিদারুণ সেই শরবৃষ্টি পড়িতে লাগিলে, বলিশ্রেষ্ঠ শিখণ্ডী তীক্ষ্ণধার সেই তরবারিদ্বারা তাহা ছেদন করিতে থাকিলেন ॥৩৩॥

---

(৩০)...স্থশিতম্—বা নি। (৩৫) শিতৈস্তু বহুশো রাজন্।—বা নি।

আবিধ্য ব্যসৃজত্তূর্ণং জ্বলন্তমিব পন্নগম্ ।
তমাপতন্তং সহসা কালানলসমপ্রভম্ ॥৩৬॥
চিচ্ছেদ সমরে দ্রৌণির্দর্শয়ন্ পাণিলাঘবম্ ।
শিখণ্ডিনঞ্চ বিব্যাধ শরৈর্বহুভিরায়সৈঃ ॥৩৭॥ (কলাপকম্)
শিখণ্ডী তু ভৃশং রাজন্ ! তাড্যমানঃ শিতৈঃ শরৈঃ ।
আরুরোহ রথং তূর্ণং মাধবস্য মহাত্মনঃ ॥৩৮॥
সাত্যকিশ্চাপি সংক্রুদ্ধো রাক্ষসং ক্রূরমাহবে ।
অলম্বুষং শরৈর্ঘোরৈর্বিব্যাধ বলিনং বলী ॥৩৯॥
রাক্ষসেন্দ্রস্ততস্তস্য ধনুশ্চিচ্ছেদ ভারত ! ।
অর্দ্ধচন্দ্রেণ সমরে তঞ্চ বিব্যাধ সায়কৈঃ ॥৪০॥

ভারতকৌমুদী

তত ইতি। শতং চন্দ্রাশ্চন্দ্রাকারাণি রৌপ্যপট্টানি যত্র তৎ। তেন দ্রৌণিনা। আবিধ্য বিভ্রাম্য। চিচ্ছেদ ব্যর্থীচকারেত্যর্থঃ। আয়সৈর্লৌহময়ৈঃ ॥৩৪—৩৭॥

শিখণ্ডীতি। শিতৈঃ শিলাশাণিতৈঃ। মাধবস্য মধুবংশীয়স্য সাত্যকেঃ ॥৩৮॥

সাত্যকিরিতি। আহবে যুদ্ধে। অলম্বুষং নাম ॥৩৯॥

রাক্ষসেন্দ্র ইতি। অর্দ্ধচন্দ্রেণ তদাখ্যেন বাণেন। সায়কৈরন্যবিধৈঃ শরৈঃ ॥৪০॥

রাজা! তৎপরে অশ্বত্থামা বহুতর বাণদ্বারা শিখণ্ডীর সেই নির্ম্মল, শতচন্দ্র ও মনোহর চর্ম্ম ছেদন করিলেন এবং তরবারিখানাও দ্বিখণ্ডিত করিয়া ফেলিলেন। তদনন্তর শিখণ্ডী অশ্বত্থামার বাণে দ্বিখণ্ডিত ও উজ্জ্বল সর্পতুল্য সেই তরবারিখানাকেই আঘূর্ণিত করিয়া বেগে নিক্ষেপ করিলেন। তখন প্রলয়কালের অগ্নিশিখার ন্যায় সেই তরবারি আসিতে লাগিলে, অশ্বত্থামা লঘুহস্ততা দেখাইয়া তাহা ব্যর্থ করিয়া দিলেন এবং বহুতর লৌহময় বাণদ্বারা শিখণ্ডীকে বিদ্ধ করিলেন ॥৩৪—৩৭॥

রাজা! শিখণ্ডী অশ্বত্থামার শিলাশাণিত বাণে অত্যন্ত তাড়িত হইতে থাকিয়া সত্বর যাইয়া মহাত্মা সাত্যকির রথে আরোহণ করিলেন ॥৩৮॥

এদিকে বলবান্ সাত্যকিও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ভয়ঙ্কর ভয়ঙ্কর বাণদ্বারা যুদ্ধে ক্রূরপ্রকৃতি ও বলবান্ অলম্বুষকে বিদ্ধ করিলেন ॥৩৯॥

ভরতনন্দন! তাহার পর রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষ অর্দ্ধচন্দ্রবাণদ্বারা সাত্যকির ধনু ছেদন করিল এবং অন্যান্য বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিল ॥৪০॥

(৩৬)···সহসা বজ্রাশনিসমপ্রভম্—পি বা। (৩৭)···বহুভিরাশুগৈঃ—পি ম্ব।

মায়াঞ্চ রাক্ষসীং কৃত্বা শরবর্ষৈরবাকিরৎ।
তত্রাদ্ভুতমপশ্যাম শৈনেয়স্য পরাক্রমম্ ॥৪১॥
অসংভ্রমস্তু সমরে বধ্যমানঃ শিতৈঃ শরৈঃ।
ঐন্দ্রমস্ত্রঞ্চ বার্ষ্ণেয়ো যোজয়ামাস ভারত! ॥৪২॥
বিজয়াদ্‌যদনুপ্রাপ্তং মাধবেন যশস্বিনা।
তদস্ত্রং ভস্মসাৎ কৃত্বা মায়াং তাং রাক্ষসীং তদা ॥৪৩॥
অলম্বুষং শরৈরন্যৈরভ্যাকিরত সর্ব্বতঃ।
পর্ব্বতং বারিধারাভিঃ প্রাবৃষীব বলাহকঃ ॥৪৪॥ (যুগ্মকম্)
তত্তথা পীড়িতং তেন মাধবেন যশস্বিনা।
প্রদুদ্রাব ভয়াদ্রক্ষস্ত্যক্ত্বা সাত্যকিমাহবে ॥৪৫॥
তমজেয়ং রাক্ষসেন্দ্রং সংখ্যে মঘবতা অপি।
শৈনেয়ঃ প্রাণদজ্জিত্বা যোধানাং তব পশ্যতাম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

মায়ামিতি। শৈনেয়স্য শিনিপৌত্রস্য সাত্যকেঃ ॥৪১॥

অসমিতি। অসংভ্রমঃ অবিচলিতঃ। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ সাত্যকিঃ ॥৪২॥

নম্বু সাত্যকিনা কুতো নামৈন্দ্রমস্ত্রং প্রাপ্তমিত্যাহ—বিজয়াদিতি। বিজয়াদর্জ্জুনাৎ। মাধবেন সাত্যকিনা। তদস্ত্রং কর্ত্তৃ। অভ্যাকিরত সর্ব্বত আবৃণোৎ। প্রাবৃষি বর্ষাসু, বলাহকো মেঘঃ ॥৪৩—৪৪॥

তদিতি। তৎ রক্ষো রাক্ষসঃ অলম্বুষঃ। মাধবেন সাত্যকিনা ॥৪৫॥

আর অলম্বুষ রাক্ষসী মায়া প্রকাশ করিয়া বাণবর্ষণদ্বারা সাত্যকিকে আবৃত করিয়া ফেলিল। তখন আমরা সাত্যকির অদ্ভুত পরাক্রম দেখিলাম ॥৪১॥

ভরতনন্দন! সাত্যকি যুদ্ধে অলম্বুষের নিশিত বাণে আহত হইতে থাকিয়াও অবিচলিত থাকিয়া ঐন্দ্র অস্ত্র প্রয়োগ করিলেন ॥৪২॥

যশস্বী সাত্যকি অর্জ্জুনের নিকট হইতে যাহা লাভ করিয়াছেন, সেই ঐন্দ্র অস্ত্র তখন সেই রাক্ষসী মায়া বিনষ্ট করিয়া—বর্ষাকালে মেঘ যেমন জলধারাদ্বারা পর্ব্বত আবৃত করে, সেইরূপ অন্য বাণসমূহদ্বারা সকল দিক্ হইতে অলম্বুষকে আবৃত করিল ॥৪৩—৪৪॥

যশস্বী সাত্যকি সেই ঐন্দ্র অস্ত্রদ্বারা সেইভাবে পীড়ন করিলে, সেই রাক্ষস অলম্বুষ ভয়ে সাত্যকিকে পরিত্যাগ করিয়া যুদ্ধস্থান হইতে পলায়ন করিল ॥৪৫॥

(৪২) নাসম্ভ্রমদ্যঃ সমরে…পি, নাসম্ভ্রমদ্যৎ সমরে—বা। (৪৬) তমজয্যং মঘবতা জিত্বা ভারত! সাত্যকিঃ—নি।

অবধীত্তাবকাংশ্চাপি সাত্যকিঃ সত্যবিক্রমঃ।
নিশিতৈর্বহুভির্বাণৈস্তেঽদ্রবন্ত ভয়ার্দ্দিতাঃ ॥৪৭॥
এতস্মিন্নেব কালে তু দ্রুপদস্যাত্মজো বলী।
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! পুত্রং তব জনেশ্বরম্ ॥৪৮॥
ছাদয়ামাস সমরে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
স চ্ছাদ্যমানো বিশিখৈর্ধৃষ্টদ্যুম্নেন ভারত! ॥৪৯॥
বিব্যথে ন চ রাজেন্দ্র! তব পুত্রো জনেশ্বরঃ।
ধৃষ্টদ্যুম্নঞ্চ সমরে তূর্ণং বিব্যাধ পত্রিভিঃ ॥৫০॥
ষষ্ট্যা চ ত্রিংশতা চৈব তদদ্ভুতমিবাভবৎ।
তস্য সেনাপতিঃ ক্রুদ্ধো ধনুশ্চিচ্ছেদ মারিষ! ॥৫১॥ (কলাপকম্)
হয়াংশ্চ চতুরঃ শীঘ্রং নিজঘান মহাবলঃ।
শরৈশ্চৈনং সুনিশিতৈঃ ক্ষিপ্রং বিব্যাধ পত্রিভিঃ ॥৫২॥

---

ভারতকৌমুদী

তমিতি। মঘবতা ইন্দ্রেণাপি। বিসন্ধিদোষ আর্ষত্বাৎ সোঢ়ব্যঃ। শৈনেয়ঃ সাত্যকিঃ ॥৪৬॥

অবধীদিতি। তাবকান্ তব সৈনিকান্। অদ্রবন্ত পলায়ন্ত ॥৪৭॥

এতস্মিন্নিতি। জনেশ্বরং রাজানং দুর্য্যোধনম্। স তব পুত্রঃ। পত্রিভির্বাণৈঃ। সেনাপতিঃ পাণ্ডবানাং সেনানায়কো ধৃষ্টদ্যুম্নঃ। হে মারিষ! আর্য্য! মাননীয়! ॥৪৮—৫১॥

---

যুদ্ধে ইন্দ্রেরও অজেয় সেই রাক্ষসশ্রেষ্ঠকে জয় করিয়া সাত্যকি আপনার যোদ্ধাদের সমক্ষেই সিংহনাদ করিলেন ॥৪৬॥

তৎপরে যথার্থবিক্রমশালী সাত্যকি বহুতর নিশিত বাণদ্বারা আপনার অপর সৈন্যদিগকেও বিনাশ করিতে লাগিলেন; তখন সেই সৈনিকেরা ভয়ার্ত্ত হইয়া পলায়ন করিতে লাগিল ॥৪৭॥

মহারাজ! এই সময়েই দ্রুপদরাজার পুত্র বলবান্ ধৃষ্টদ্যুম্ন অবনতপর্ব্ব বহুতর বাণদ্বারা যুদ্ধে আপনার পুত্র রাজা দুর্য্যোধনকে আবৃত করিয়া ফেলিলেন। ভরত-নন্দন রাজশ্রেষ্ঠ! ধৃষ্টদ্যুম্ন বাণদ্বারা আবৃত করিলেও নরনাথ দুর্য্যোধন ব্যথিত হইলেন না, বরং নব্বইটা বাণদ্বারা যুদ্ধে ধৃষ্টদ্যুম্নকে প্রতিবিদ্ধই করিলেন; সে ব্যাপারটা যেন আশ্চর্য্য বলিয়া মনে হইল। মাননীয় রাজা! তখন ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া দুর্য্যোধনের ধনু ছেদন করিয়া ফেলিলেন ॥৪৮—৫১॥

---

(৪৭) অহনত্তাবকাংশ্চাপি...বা নি। (৪৯)...ধৃষ্টদ্যুম্নেন মারিষ!—পি বা। (৫০)...তব পুত্রো জনেশ্বর!—বা নি।

স হতাশ্বান্মহাবাহুরবপ্লুত্য রথাদ্বলী।
পদাতিরসিমুদ্যম্য প্রাদ্রবৎ পার্ষতং প্রতি ॥৫৩॥
শকুনিস্তং সমভ্যেত্য রাজগৃদ্ধী মহাবলঃ।
রাজানং সর্ব্বলোকস্য রথমারোপয়ৎ স্বকম্ ॥৫৪॥
ততো নৃপং পরাজিত্য পার্ষতঃ পরবীরহা।
ন্যহনত্তাবকং সৈন্যং বজ্রপাণিরিবাসুরান্ ॥৫৫॥
কৃতবর্ম্মা রণে ভীমং শরৈরাচ্ছর্ম্মহারথঃ।
প্রচ্ছাদয়ামাস চ তং মহামেঘো রবিং যথা ॥৫৬॥
ততঃ প্রহস্য সমরে ভীমসেনঃ পরন্তপঃ।
প্রেষয়ামাস সংক্রুদ্ধঃ সায়কান্ কৃতবর্ম্মণে ॥৫৭॥

---

ভারতকৌমুদী

হয়ানিতি। হয়ান্ দুর্য্যোধনরথাশ্বান্, চতুরঃ চতুঃসংখ্যকান্। মহাবলো ধৃষ্টদ্যুম্নঃ। এনং দুর্য্যোধনম্। পত্রিভিঃ কঙ্কপত্রযুক্তৈঃ ॥৫২॥

স ইতি। স দুর্য্যোধনঃ। পদাতিঃ পাদচারী। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্ ॥৫৩॥

শকুনিরিতি। রাজগৃদ্ধী দুর্য্যোধনপ্রিয়ঃ। সর্ব্বলোকস্য সমক্ষ ইতি শেষঃ ॥৫৪॥

তত ইতি। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ ন্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ ॥৫৫॥

কৃতেতি। আচ্ছর্ৎ প্রথমমপীড়য়ৎ। পরঞ্চ প্রচ্ছাদয়ামাস ॥৫৬॥

তত ইতি। কৃতবর্ম্মণে তৎপ্রহারায় ॥৫৭॥

---

এবং মহাবল ধৃষ্টদ্যুম্ন সত্বর দুর্য্যোধনের রথের চারিটা অশ্বকে বধ করিলেন, আর কঙ্কপক্ষযুক্ত ও সুতীক্ষ্ণ বহুতর বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৫২॥

তখন মহাবাহু ও বলবান্ দুর্য্যোধন তরবারি উত্তোলন করিয়া হতাশ্ব রথ হইতে লাফাইয়া পড়িয়া পাদচারে ধৃষ্টদ্যুম্নের প্রতি ধাবিত হইলেন ॥৫৩॥

এই সময়ে দুর্য্যোধনের পরমহিতৈষী ও মহাবল শকুনি দ্রুত যাইয়া সকল লোকের সমক্ষে দুর্য্যোধনকে নিজের রথে তুলিয়া লইলেন ॥৫৪॥

তাহার পর বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন দুর্য্যোধনকে পরাজিত করিয়া—ইন্দ্র যেমন অসুরগণকে বিনাশ করিতেন, সেইরূপ আপনার সৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৫৫॥

সেই সময়ে মহারথ কৃতবর্ম্মা যুদ্ধে বাণদ্বারা প্রথমে ভীমসেনকে পীড়ন করিলেন, পরে মহামেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ ভীমসেনকে আবৃত করিয়াই ফেলিলেন ॥৫৬॥

---

(৫৫)···নিজয়ে তাবকং সৈন্যম্—পি বা।

তৈরর্দ্দ্যমানোঽতিরথঃ সাত্বতঃ শস্ত্রকোবিদঃ।
নাকম্পত মহারাজ! ভীমঞ্চাচ্ছ্ৰ্চ্ছিতৈঃ শরৈঃ ॥৫৮॥
তস্যাশ্বাংশ্চতুরো হত্বা ভীমসেনো মহাবলঃ।
সারথিং পাতয়ামাস ধ্বজঞ্চ সুপরিষ্কৃতম্ ॥৫৯॥
শরৈর্বহুবিধৈশ্চৈনমাচিনোৎ পরবীরহা।
শকলীকৃতসর্ব্বাঙ্গঃ শ্বাবিদ্বৎ সমদৃশ্যত ॥৬০॥
হতাশ্বশ্চ ততস্তূর্ণং সুবলস্য রথং যযৌ।
শ্যালস্য তে মহারাজ! তব পুত্রস্য পশ্যতঃ ॥৬১॥

---

ভারতকৌমুদী

তৈরিতি। সাত্বতঃ সাত্বতবংশীয়ঃ কৃতবর্ম্মা। আচ্ছ্ৰ্চ্ছৎ অপীড়য়ৎ ॥৫৮॥

তস্যেতি। চতুরঃ চতুঃসংখ্যকান্। সুপরিষ্কৃতং সুশোভিতম্ ॥৫৯॥

শরৈরিতি। এনং কৃতবর্ম্মাণম্, আচিনোৎ ব্যাপ্নোৎ, পরবীরহা ভীমসেনঃ। শকলীকৃতানি সংলগ্নশরৈঃ খণ্ডিতানি সর্ব্বাণি অঙ্গানি যস্য স কৃতবর্ম্মা, শ্বাবিদ্বৎ শল্যপশুবৎ ॥৬০॥

হতেতি। সুবলস্য সুবলপুত্রস্য শকুনেঃ, যযৌ কৃতবর্ম্মা ॥৬১॥

---

তাহার পর শত্রুসন্তাপক ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া হাস্য করিয়া কৃতবর্ম্মার প্রতি বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৫৭॥

মহারাজ! ভীমসেনের সেই সকল বাণে পীড়িত হইতে থাকিয়াও অতিরথ এবং অস্ত্রবিচক্ষণ কৃতবর্ম্মা বিচলিত হইলেন না, বরং নিশিত বাণদ্বারা ভীমসেনকে পীড়ন করিতেই লাগিলেন ॥৫৮॥

তখন মহাবল ভীমসেন কৃতবর্ম্মার রথের চারিটা অশ্বকে বধ করিয়া তাঁহার সারথিকে এবং সুশোভিত ধ্বজটাকে নিপাতিত করিলেন ॥৫৯॥

এবং বিপক্ষবীরহন্তা ভীমসেন নানাবিধ বাণদ্বারা কৃতবর্ম্মাকে ব্যাপ্ত করিলেন। তখন কৃতবর্ম্মার সমস্ত অঙ্গে বাণ সংলগ্ন হওয়ায় তাঁহাকে শেজারুর মত দেখা যাইতে লাগিল ॥৬০॥

মহারাজ! তাহার পর নিহতাশ্ব কৃতবর্ম্মা আপনার পুত্র দুর্য্যোধনের সমক্ষে আপনার শ্যালক শকুনির রথে যাইয়া সত্বর আরোহণ করিলেন ॥৬১॥

---

(৫৮) তৈর্হন্যমানঃ—শি বা। (৫৯)···ভীমসেনো মহারথঃ···সধ্বজং সুপরিষ্কৃতম্—বা নি। (৬০)···শ্বাবিদ্ভূ শল্যৈর্যথা—নি,···হতাশ্বঃ প্রত্যদৃশ্যত—নি। (৬১)···বৃষকস্য রথং যযৌ—শি বা বা।

ভীমসেনোঽপি সংক্রুদ্ধস্তব সৈন্যমুপাদ্রবৎ।
নিজঘান চ সংক্রুদ্ধো দণ্ডপাণিরিবান্তকঃ ॥৬২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে দ্বৈরথযুদ্ধে ঊনাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## অশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।

সুবহূনি বিচিত্রাণি দ্বৈরথানি স্ম সঞ্জয়!।
পাণ্ডূনাং মামকৈঃ সার্দ্ধমশ্রৌষং তব জল্পতঃ ॥১॥
ন চৈব মামকং কিঞ্চিদ্ধৃষ্টং শংসসি সঞ্জয়!।
নিত্যং পাণ্ডুসুতান্ হৃষ্টানভগ্নাংশ্চৈব শংসসি ॥২॥

ভারতকৌমুদী

ভীমেতি। উপাদ্রবৎ অভ্যধাবৎ। নিজঘান চ তব সৈন্যমিত্যনুবৃত্তিঃ ॥৬২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ঊনাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সুবহূনীতি। দ্বয়োর্দ্বয়ো রথয়োরিমানীতি দ্বৈরথানি যুদ্ধানি। পাণ্ডূনাং পাণ্ডবানাম্ ॥১॥
নেতি। হৃষ্টং হর্ষজনকং কর্ম্ম, শংসসি ব্রবীষি। অভগ্নান্ অপরাজিতান্ ॥২॥

---

তখন ভীমসেনও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া আপনার সৈন্যগণের প্রতি ধাবিত হইলেন এবং অত্যন্ত ক্রুদ্ধ দণ্ডপাণি যমের ন্যায় আপনার সৈন্য বিনাশ করিতে লাগিলেন" ॥৬২॥

—:*:—

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! আমার পক্ষীয় যোদ্ধাদের সহিত পাণ্ডবদের বহুতর বিচিত্র দ্বৈরথ যুদ্ধের বৃত্তান্ত তোমার নিকট শুনিলাম ॥১॥

কিন্তু সঞ্জয়! তুমি ত আমার পক্ষের কোন হর্ষজনক বৃত্তান্ত বলিলে না, অথচ সর্ব্বদাই পাণ্ডবগণকে হৃষ্ট ও অপরাজিত বলিতেছ ॥২॥

---

* '...ঘ্যশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব বা নি। (১) বহুনি হি বিচিত্রাণি...বা নি। (২)...অভগ্নান সম্প্রশংসসি—বা নি।

জীয়মানান্ বিমনসো মামকান্ বিগতৌজসঃ।
বদসে সংযুগে সূত! দিষ্টমেতন্ন সংশয়ঃ ॥৩॥

সঞ্জয় উবাচ।

যথাশক্তি যথোৎসাহং যুদ্ধে চেষ্টন্তি তাবকাঃ।
দর্শয়ানাঃ পরং শক্ত্যা পৌরুষং পুরুষর্ষভ! ॥৪॥
গঙ্গায়াঃ সুরনদ্যা বৈ স্বাদুভূতং যথোদকম্।
মহোদধিসমভ্যাসে লবণত্বং নিগচ্ছতি ॥৫॥
তথা তৎ পৌরুষং রাজন্! তাবকানাং মহাত্মনাম্।
প্রাপ্য পাণ্ডুসুতান্ বীরান্ ব্যর্থীভবতি সংযুগে ॥৬॥ (যুগ্মকম্)
ঘটমানান্ যথাশক্তি কুর্ব্বাণান্ কর্ম্ম দুষ্করম্।
ন দোষেণ কুরুশ্রেষ্ঠ! স্বান্ যোধান্ গন্তুমর্হসি ॥৭॥

ভারতকৌমুদী

জীয়েতি। বিমনসো বিষণ্ণচিত্তান্, বিগতৌজসো নিস্তেজস্কান্। দিষ্টং দৈবম্ ॥৩॥
যথেতি। চেষ্টন্তি চেষ্টন্তে। দর্শয়ানা দর্শয়মানাঃ। উভয়মপ্যার্ষম্ ॥৪॥
গঙ্গায়া ইতি। মহোদধের্লবণসমুদ্রস্য সমভ্যাসে সমীপে গতায়া এব তৎ সংযুক্তায়া এবেত্যর্থঃ, নির্গচ্ছতি নিশ্চয়েন প্রাপ্নোতি। প্রাপ্য স্থিতানামিতি শেষঃ ॥৫—৬॥
ঘটেতি। ঘটমানান্ জেতুং চেষ্টমানান্। দোষেণ দোষান্বিততয়া, গন্তুং জ্ঞাতুম্ ॥৭॥

সঞ্জয়! তুমি যে আমার পক্ষের যোদ্ধাদিগকে যুদ্ধে বিজিত, বিষণ্ণ ও তেজোবিহীন বলিতেছ, এটা দৈব; এ বিষয়ে কোন সন্দেহ নাই” ॥৩॥

সঞ্জয় বলিলেন—“পুরুষশ্রেষ্ঠ! আপনার পক্ষের যোদ্ধারা শক্তি অনুসারে বিশেষ পুরুষকার দেখাইতে থাকিয়া শক্তি ও উৎসাহ অনুসারে যুদ্ধে জয়লাভের চেষ্টা করিয়া থাকেন বটে ॥৪॥

তবে, দেবনদী গঙ্গার স্বাদু জল যেমন লবণসমুদ্রের সঙ্গে মিশিয়াই লবণরস হইয়া যায়, সেইরূপ আপনার পক্ষের মহাত্মা যোদ্ধাদের সে পুরুষকার যুদ্ধে পাণ্ডবগণকে পাওয়ার পরেই ব্যর্থ হইয়া যায় ॥৫—৬॥

অতএব কৌরবশ্রেষ্ঠ! আপনার পক্ষের যোদ্ধারা শক্তি অনুসারে জয়লাভের চেষ্টা করিতেছেন এবং দুষ্কর কার্য্যও করিতেছেন, এ অবস্থায় তাঁহাদিগকে আপনি দোষী মনে করিতে পারেন না ॥৭॥

(৩) হীয়মানান্ বিমনসঃ—পি। (৪) দর্শয়ন্তঃ…পুরুষর্ষভাঃ—পি বা। (৫)…স্বাদু ভূত্বা…ভ্যাসাৎ…নিয়চ্ছতি—পি বা। (৬)…তাবকানাং পরন্তপ!—ব্য নি। (৭)… কৌরবান্ গন্তুমর্হসি—বা নি।

তবাপরাধাৎ সুমহান্ সপুত্রস্য বিশাংপতে!।
পৃথিব্যাঃ প্রক্ষয়ো ঘোরো যমরাষ্ট্রবিবর্দ্ধনঃ ॥৮॥
আত্মদোষাৎ সমুৎপন্নং শোচিতুং নার্হসে নৃপ!।
ন হি রক্ষন্তি রাজানঃ সর্ব্বার্থান্ নাপি জীবিতম্ ॥৯॥
যুদ্ধে সুকৃতিনাং লোকানিচ্ছন্তো বসুধাধিপাঃ।
চমূং বিগাহ্য যুধ্যন্তে নিত্যং স্বর্গপরায়ণাঃ ॥১০॥
পূর্ব্বাহ্ণে সুমহান্ রাজন্! প্রাবর্ত্তত জনক্ষয়ঃ।
তন্মমৈকমনা ভূত্বা শৃণু দেবাসুরোপমম্ ॥১১॥
আবন্ত্যৌ তু মহেষ্বাসৌ মহাত্মানৌ মহাদ্যুতী।
ইরাবন্তমভিপ্রেক্ষ্য সমেয়াতাং রণোৎকটৌ ॥১২॥

---

ভারতকৌমুদী

তবেতি। সপুত্রস্য দুর্য্যোধনদুঃশাসনসহিতস্য। প্রক্ষয়ো বর্ত্তত ইতি শেষঃ ॥৮॥

আত্মেতি। সমুৎপন্নং ব্যসনম্। সর্ব্বার্থান্ তত্তৎসৈন্যাদীন্ ॥৯॥

যুদ্ধ ইতি। সুকৃতিনাং পুণ্যবতাম্। চমূং পরকীয়াম্, বিগাহ্য আলোড্য ॥১০॥

এতাবতা রাজানং প্রবোধ্যেদানীং প্রকৃতং যুদ্ধবৃত্তান্তমেবাহ—পূর্ব্বাহ্ণ ইতি। তৎ বৃত্তম্ ॥১১॥

আবন্ত্যাবিতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ বিন্দানুবিন্দৌ। সমেয়াতামগচ্ছতাম্ ॥১২॥

---

নরনাথ! পুত্রগণের সহিত আপনারই অপরাধে যমরাজ্যবিবর্দ্ধক পৃথিবীর এই ভয়ঙ্কর ক্ষয় উপস্থিত হইয়াছে ॥৮॥

অতএব রাজা! নিজের দোষে যে বিপদ্ উপস্থিত হইয়াছে, তাহার জন্য আপনি শোক করিতে পারেন না। আপনার পক্ষের রাজারা তাঁহাদের স্বার্থ বা জীবন রক্ষার চেষ্টা করিতেছেন না ॥৯॥

আপনার পক্ষের স্বর্গলাভার্থী রাজারা পুণ্যবান্‌দিগের প্রাপ্য স্থান পাইবার ইচ্ছা করিয়া সর্ব্বদাই বিপক্ষসৈন্যমধ্যে প্রবেশপূর্ব্বক যুদ্ধ করিতেছেন ॥১০॥

রাজা! সেই দিন পূর্ব্বাহ্ণে গুরুতর লোকক্ষয় উপস্থিত হইয়াছিল। আপনি একাগ্রচিত্ত হইয়া সেই দেবাসুরযুদ্ধতুল্য যুদ্ধের বৃত্তান্ত শ্রবণ করুন ॥১১॥

মহাধনুর্দ্ধর, মহাত্মা, মহাতেজা ও যুদ্ধোন্মত্ত অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ সমরাঙ্গনে ইরাবান্‌কে দেখিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১২॥

---

(৮)…সুক্ষয়ঃ—পি। (৯)…সর্ব্বথাত্রাপি জীবিতম্—বা নি। (১০) যুদ্ধেন সুকৃতাংল্লোকান্—পি বা। (১১) পূর্ব্বাহ্ণে তু মহারাজ!—বা নি। (১২)…মহাসেনৌ মহাবলৌ… যুধ্যমানমভিপ্রেক্ষ্য—বা নি।

তেষাং প্রববৃতে যুদ্ধং সুমহদ্রোমহর্ষণম্ ।
ইরাবাংস্তু সুসংক্রুদ্ধো ভ্রাতরৌ দেবরূপিণৌ ॥১৩॥
বিব্যাধ নিশিতৈস্তূর্ণং শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ।
তাবেনং প্রত্যবিধ্যেতাং সমরে চিত্রযোধিনৌ ॥১৪॥ (যুগ্মকম্)
যুধ্যতাং হি তদা রাজন্ ! বিশেষো ন ব্যদৃশ্যত ।
যততাং শত্রুনাশায় কৃতপ্রতিকৃতৈষিণাম্ ॥১৫॥
ইরাবাংস্তু রণে রাজন্ ! অনুবিন্দস্য সায়কৈঃ ।
চতুর্ভিশ্চতুরো বাহাননয়দ্‌যমসাদনম্ ॥১৬॥
ভল্লাভ্যাঞ্চ সুতীক্ষ্ণাভ্যাং ধনুঃ কেতুঞ্চ মারিষ ! ।
চিচ্ছেদ সমরে রাজন্ ! তদদ্ভুতমিবাভবৎ ॥১৭॥
ত্যক্ত্বাহনুবিন্দোহথ রথং বিন্দস্য রথমাস্থিতঃ ।
ধনুর্গৃহীত্বা সুদৃঢ়ং ভারসাহমনুত্তমম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

তেষামিতি। ভ্রাতরৌ বিন্দানুবিন্দৌ। এনম্ ইরাবন্তম্ ॥১৩—১৪॥
যুধ্যতামিতি। কৃতপ্রতিকৃতৈষিণাং কৃতপ্রহারপ্রতিপ্রহারকরণেচ্ছুনাম্ ॥১৫॥
ইরাবানিতি। সায়কৈর্বাণৈঃ। বাহান্ রথস্থাশ্বান্, যমস্য সাদনং ভবনম্ ॥১৬॥
ভল্লাভ্যামিতি। কেতুং ধ্বজম্। অদ্ভুতত্বন্ত তত্তৎকর্ম্মণো যৌগপদ্যাৎ ॥১৭॥
ত্যক্তেতি। আস্থিত আরূঢ়ঃ। ভারং গুরুতরাকর্ষণং সহত ইতি তৎ ॥১৮॥

---

তখন তাঁহাদের অতিগুরুতর ও রোমহর্ষণ যুদ্ধ উপস্থিত হইল। কারণ, ইরাবান্ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া শিলাশাণিত ও অবনতপর্ব্ব বহুতর বাণদ্বারা সত্বর দেবরূপী সেই ভ্রাতৃদ্বয়কে বিদ্ধ করিলেন। ক্রমে বিচিত্রযোধী বিন্দ এবং অনুবিন্দও যুদ্ধে সেইরূপ ইরাবান্‌কে প্রতিবিদ্ধ করিলেন ॥১৩—১৪॥

রাজা! তখন শত্রুনাশের জন্য যত্নবান্ এবং কৃতপ্রহারের প্রতিপ্রহারার্থী সেই তিন জনের যুদ্ধে কোন বিশেষ দেখা গেল না ॥১৫॥

রাজা! ইরাবান্ যুদ্ধে চারিটা বাণদ্বারা অনুবিন্দের রথের চারিটা অশ্বকে যমালয়ে প্রেরণ করিলেন ॥১৬॥

এবং মাননীয় রাজা! দুইটা সুতীক্ষ্ণ ভল্লদ্বারা তাঁহার ধনু ও ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন; তাহা যেন আশ্চর্য্যের ন্যায় হইল ॥১৭॥

---

(১৩)…যুধ্যমানাঃ সুসংক্রুদ্ধঃ—রা নি। (১৫) যুধ্যতাং হি তথা রাজন্।—রা নি। (১৬) যুধ্যমানস্ততো রাজন্।—রা নি। (১৮)…পরমং ভারসাধনমুত্তমম্—রা নি।

তাবেকস্থৌ মহাবীরাবাবন্ত্যৌ বলিনাং বরৌ।
শরান্ মুমুচতুস্তূর্ণমিরাবতি মহাত্মনি ॥১৯॥
তাভ্যাং মুক্তা মহাবেগাঃ শরাঃ কাঞ্চনভূষণাঃ।
দিবাকরপথং প্রাপ্য চ্ছাদয়ামাসুরম্বরম্ ॥২০॥
ইরাবাংস্তু রণে ক্রুদ্ধো ভ্রাতরৌ তৌ মহারথৌ।
ববর্ষ শরবর্ষেণ সারথিঞ্চাপ্যপাতয়ৎ ॥২১॥
তস্মিংস্তু পতিতে ভূমৌ গতসত্ত্বে তু সারথৌ।
রথঃ প্রদুদ্রাব দিশঃ সমুদ্ভ্রান্তহয়স্ততঃ ॥২২॥
তৌ স জিত্বা মহারাজ! নাগরাজসুতাসুতঃ।
পৌরুষং খ্যাপয়ংস্তূর্ণং ব্যধমত্তব বাহিনীম্ ॥২৩॥

ভারতকৌমুদী

তাবিতি। একস্থৌ একরথস্থৌ, আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ ॥১৯॥

তাভ্যামিতি। মুক্তা নিক্ষিপ্তাঃ। অম্বরমাকাশম্ ॥২০॥

ইরাবানিতি। তৌ বিন্দানুবিন্দৌ ॥২১॥

তস্মিন্নিতি। গতসত্ত্বে নির্গতপ্রাণে। সমুদ্ভ্রান্তহয়ো ঘূর্ণিতাশ্বঃ ॥২২॥

তাবিতি। নাগরাজ ঐরাবতস্তস্য সুতা বিধবা কাপি তস্যাঃ সুত ইরাবান্। এতচ্চ বক্ষ্যতে। "নাগরাজঃ কৌরব্যস্তস্য সুতা উলূপী তস্যাঃ সুত ইরাবান্" ইতি কতিপয়পুস্তক-

তাহার পর অনুবিন্দ নিজের রথ পরিত্যাগ করিয়া অন্য একখানা সুদৃঢ় ও অধিকাকর্ষণসহ উত্তম ধনু লইয়া সত্বর যাইয়া বিন্দের রথে আরোহণ করিলেন ॥১৮॥

তখন অবন্তিদেশীয় মহাবীর ও বলিশ্রেষ্ঠ বিন্দ এবং অনুবিন্দ এক রথে থাকিয়া মহাত্মা ইরাবানের প্রতি সত্বর বাণক্ষেপ করিতে লাগিলেন ॥১৯॥

তাঁহাদের নিক্ষিপ্ত মহাবেগ ও স্বর্ণভূষিত বাণ সকল সূর্য্যের পথে যাইয়া আকাশ আবৃত করিল ॥২০॥

এই সময়ে ইরাবান্ ক্রুদ্ধ হইয়া যুদ্ধে সেই মহারথ ভ্রাতাদের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন এবং তাঁহাদের সারথিকে নিপাতিত করিলেন ॥২১॥

সেই সারথি প্রাণহীন হইয়া ভূতলে পতিত হইলে অশ্বগুলি ঘুরিতে থাকিয়া রথখানাকে সকল দিকে ঘুরাইতে লাগিল ॥২২॥

(১৯)…তাবেকস্থৌ রণে বীরৌ…যুধামন্যৌ মহাত্মনি—রা নি। (২১) যুধামন্যু রণে—রা নি,…সারথিঞ্চাভ্যপাতয়ৎ—পি। (২২) তস্মিন্ নিপতিতে রাজন্!—পি বা। (২৩)…মহারাজ! যজ্ঞসেনসুতঃ প্রভুঃ—নি।

সা বধ্যমানা সমরে ধার্ত্তরাষ্ট্রী মহাচমূঃ।
বেগান্ বহুবিধাংশ্চক্রে বিষং পীত্বেব মানবঃ ॥২৪॥
হৈড়িম্বো রাক্ষসেন্দ্রস্তু ভগদত্তং সমাদ্রবৎ।
রথেনাদিত্যবর্ণেন সধ্বজেন মহাবলঃ ॥২৫॥
ততঃ প্রাগ্‌জ্যোতিষো রাজা নাগরাজং সমাস্থিতঃ।
যথা বজ্রধরঃ পূর্ব্বং সংগ্রামে তারকাময়ে ॥২৬॥
তত্র দেবাঃ সগন্ধর্ব্বা ঋষয়শ্চ সমাগতাঃ।
বিশেষং ন স্ম বিবিদুর্হৈড়িম্বভগদত্তয়োঃ ॥২৭॥
যথা সুরপতিঃ পূর্ব্বং ত্রাসয়ামাস দানবান্।
তথৈব সমরে রাজা দ্রাবয়ামাস পাণ্ডবান্ ॥২৮॥

ভারতকৌমুদী

ধৃতনীলকণ্ঠব্যাখ্যানস্ত হেয়ম্, পরত্র তেনৈব "নাগরাজস্য ঐরাবতস্য" ইতি ব্যাখ্যাস্যমানত্বাৎ তাদৃশব্যাখ্যানস্যৈব চ সামঞ্জস্যাৎ। খ্যাপয়ন্ উভয়সেনাসু প্রচারয়ন্, ব্যধমৎ অমর্দ্দয়ৎ ॥২৩॥

সেতি। বেগান্ জয়াত্মরক্ষয়োরুত্থমান্ হস্তপদাত্যাক্ষেপাংশ্চ ॥২৪॥

হৈড়িম্ব ইতি। হৈড়িম্বো ঘটোৎকচঃ। আদিত্যবর্ণেন সূর্য্যবদুজ্জ্বলরূপেণ ॥২৫॥

তত ইতি। নাগরাজং গজেন্দ্রম্। তারকস্যাসুরস্য আময়ঃ পীড়নং যত্র তস্মিন্ ॥২৬॥

তত্রেতি। বিশেষং বীরত্বতারতম্যম্, স্মশব্দঃ পাদপূরণে ॥২৭॥

মহারাজ! ইরাবান্ এইভাবে বিন্দ এবং অনুবিন্দকে জয় করিয়া উভয়-সৈন্যমধ্যে নিজের বীরত্ব প্রচার করতঃ আপনার সৈন্য মর্দ্দন করিতে লাগিলেন ॥২৩॥

মানুষ বিষ পান করিয়া যেমন নানাবিধ বেগ প্রকাশ করে, সেইরূপ সেই ধার্ত্তরাষ্ট্রী বিশাল সেনা যুদ্ধে বধ্যমানা হইতে থাকিয়া নানাবিধ বেগ প্রকাশ করিতে থাকিল ॥২৪॥

ওদিকে রাক্ষসশ্রেষ্ঠ মহাবল ঘটোৎকচ সূর্য্যের ন্যায় উজ্জ্বলবর্ণ ও ধ্বজযুক্ত রথে আরোহণ করিয়া ভগদত্তের দিকে ধাবিত হইল ॥২৫॥

তাহার পর—পূর্ব্বকালে তারকাসুরের যুদ্ধে ইন্দ্র যেমন ঐরাবতহস্তীতে আরোহণ করিয়াছিলেন, সেইরূপ রাজা ভগদত্ত তাঁহার বিশাল হস্তীতে আরোহণ করিলেন ॥২৬॥

তখন সমাগত দেবগণ, গন্ধর্ব্বগণ ও ঋষিগণ যুদ্ধে ঘটোৎকচ ও ভগদত্তের তারতম্য বুঝিতে পারিলেন না ॥২৭॥

(২৮) যথা সুরপতিঃ শক্রঃ—বা নি।

তেন বিদ্রাব্যমাণাস্তে পাণ্ডবাঃ সর্ব্বতো দিশম্।
ত্রাতারং নাভ্যবিন্দন্ত স্বেষনীকেষু ভারত! ॥২৯॥
ভৈমসেনিং রথস্থস্তু তত্রাপশ্যাম ভারত!।
শেষা বিমনসো ভূত্বা প্রাদ্রবন্ত মহারথাঃ ॥৩০॥
নিবৃত্তেষু চ পাণ্ডূনাং পুনঃ সৈন্যেষু ভারত!।
আসীন্নিষ্টানকো ঘোরস্তব সৈন্যেষু সংযুগে ॥৩১॥
ঘটোৎকচস্ততো রাজন্! ভগদত্তং মহারণে।
শরৈঃ প্রচ্ছাদয়ামাস মেরুং গিরিমিবাম্বুদঃ ॥৩২॥

ভারতকৌমুদী

যথেতি। রাজা ভগদত্তঃ, দ্রাবয়ামাস মর্দ্দয়ামাস, পাণ্ডবান্ পাণ্ডবসৈন্যান্ ॥২৮॥
তেনেতি। তেন ভগদত্তেন, পাণ্ডবাঃ পাণ্ডবসৈন্যাঃ। নাভ্যবিন্দন্ত নালভন্ত ॥২৯॥
ভৈমেতি। ভৈমসেনিং ভীমসেনপুত্রং ঘটোৎকচম্। শেষা পাণ্ডবপক্ষীয়াঃ ॥৩০॥
নিবৃত্তেষ্বিতি। নিষ্টানক আনন্দোৎসাহাভ্যাং মহান্ কোলাহলঃ ॥৩১॥
ঘটোৎকচ ইতি। অম্বুদো মেঘো বারিভিরিব ॥৩২॥

ভারতভাবদীপঃ

বহ্বনীতি ॥১—২২॥ নাগরাজঃ কৌরব্যস্তস্য সুতা উলূপী তস্যাঃ সুত ইরাবান্ ॥২৩—৩০॥ নিষ্টানকঃ সব্যথঃ শব্দঃ ॥৩১—৫৯॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥

---

তৎপরে—পূর্ব্বকালে ইন্দ্র যেমন যুদ্ধে দানবগণকে ত্রস্ত করিয়া তুলিতেন, সেইরূপই ভগদত্ত যুদ্ধে পাণ্ডবসৈন্যকে বিদ্রুত করিয়া তুলিলেন ॥২৮॥

ভরতনন্দন! ভগদত্ত বিদ্রুত করিয়া তুলিলে, সেই পাণ্ডবসৈন্যেরা সকল দিকে ছুটাছুটি করিতে থাকিয়াও আপন সৈন্যমধ্যে কাহাকেও রক্ষক পাইল না ॥২৯॥

ভরতনন্দন! তখন একমাত্র ঘটোৎকচকেই রথারোহণে অবস্থান করিতে দেখিলাম; কিন্তু অবশিষ্ট পাণ্ডবপক্ষীয় মহারথেরা বিষণ্ণ হইয়া পলায়ন করিলেন ॥৩০॥

ভরতনন্দন! পাণ্ডবসৈন্যেরা পলায়ন করিলে, আনন্দে ও উৎসাহে আপনার সৈন্যমধ্যে ভয়ঙ্কর কোলাহল হইল ॥৩১॥

রাজা! তাহার পর—মেঘ যেমন জলদ্বারা সুমেরুপর্ব্বতকে আবৃত করে, সেইরূপ ঘটোৎকচকে বাণসমূহদ্বারা মহাযুদ্ধে ভগদত্তকে আবৃত করিল ॥৩২॥

---

(২৯)...ভ্রাতারং নাভ্যগচ্ছন্তঃ—বা নি।

নিহত্য তান্ শরান্ রাজা রাক্ষসস্থ ধনুশ্চ্যুতান্ ।
ভৈমসেনিং রণে তূর্ণং সর্ব্বমর্ম্মস্বতাড়য়ৎ ॥৩৩॥
স তাড্যমানো বহুভিঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ।
ন বিব্যথে রাক্ষসেন্দ্রো ভিদ্যমান ইবাচলঃ ॥৩৪॥
তস্য প্রাগ্‌জ্যোতিষঃ ক্রুদ্ধস্তোমরান্ বৈ চতুর্দ্দশ ।
প্রেষয়ামাস সমরে তাংশ্চিচ্ছেদ স রাক্ষসঃ ॥৩৫॥
স তাংশ্ছিত্ত্বা মহাবাহুস্তোমরান্ নিশিতৈঃ শরৈঃ ।
ভগদত্তঞ্চ বিব্যাধ সপ্তত্যা কঙ্কপত্রিভিঃ ॥৩৬॥
ততঃ প্রাগ্‌জ্যোতিষো রাজা প্রহসন্নিব ভারত ! ।
তস্যাশ্বাংশ্চতুরঃ সংখ্যে পাতয়ামাস সায়কৈঃ ॥৩৭॥
স হতাশ্বে রথে তিষ্ঠন্ রাক্ষসেন্দ্রঃ প্রতাপবান্ ।
শক্তিং চিক্ষেপ বেগেন প্রাগ্‌জ্যোতিষগজং প্রতি ॥৩৮॥

ভারতকৌমুদী

নিহত্যেতি। রাজা ভগদত্তঃ। সর্ব্বমর্ম্মসু বক্ষসঃ সর্ব্বদেশেষু ॥৩৩॥
স ইতি। সন্নতপর্ব্বভিঃ বক্রোপাঙ্গৈঃ। ভিদ্যমানঃ টঙ্কাদিনা বিদার্য্যমাণঃ ॥৩৪॥
তস্যেতি। তস্য ঘটোৎকচস্যোপরি, প্রাগ্‌জ্যোতিষস্তদধিপতির্ভগদত্তঃ ॥৩৫॥
স ইতি। কঙ্কপত্রিভিঃ কঙ্কপক্ষিপক্ষযুতৈঃ শরৈঃ ॥৩৬॥
তত ইতি। তস্য ঘটোৎকচস্য, চতুরঃ চতুঃসংখ্যকান্, সংখ্যে যুদ্ধে ॥৩৭॥
স ইতি। হতা অশ্বা যস্য তস্মিন্। শক্তিম্ অস্ত্রবিশেষম্ ॥৩৮॥

---

তখন ভগদত্ত ঘটোৎকচকার্ম্মুকনির্গত সেই সকল বাণ বিনষ্ট করিয়া সত্বর তাহার বক্ষস্থলের সমস্ত অংশে তাড়ন করিলেন ॥৩৩॥

ঘটোৎকচ অবনতপর্ব্ব বহুতর বাণদ্বারা তাড়িত হইয়াও টঙ্ক-(সাবল) দ্বারা বিদার্য্যমাণ পর্ব্বতের ন্যায় ব্যথিত হইল না ॥৩৪॥

তখন ভগদত্ত ক্রুদ্ধ হইয়া যুদ্ধে ঘটোৎকচের উপরে চৌদ্দটা তোমর নিক্ষেপ করিলেন ; কিন্তু ঘটোৎকচ সেগুলিকে কাটিয়া ফেলিল ॥৩৫॥

এবং মহাবাহু ঘটোৎকচ নিশিত শরসমূহদ্বারা সেই তোমরগুলিকে ছেদন করিয়া সত্তরটা বাণদ্বারা ভগদত্তকে বিদ্ধ করিল ॥৩৬॥

ভরতনন্দন! তাহার পর রাজা ভগদত্ত হাসিতে হাসিতেই যেন যুদ্ধে বাণদ্বারা ঘটোৎকচের চারিটা অশ্বকে বধ করিলেন ॥৩৭॥

---

(৩৫)···তোমরাংস্তু চতুর্দ্দশ—রা নি। (৩৭)···চতুরো রাজন্ !—পি বা।

তামাপতন্তীং সহসা হেমদণ্ডাং সুবেগিনীম্।
ত্রিধা চিচ্ছেদ নৃপতিঃ সা ব্যকীর্য্যত মেদিনীম্ ॥৩৯॥
শক্তিং বিনিহতাং দৃষ্ট্বা হৈড়িম্বঃ প্রাদ্রবদ্ভয়াৎ।
যথেন্দ্রস্য রণাৎ পূর্ব্বং নমুচির্দৈত্যসত্তমঃ ॥৪০॥
তং বিজিত্য রণে শত্রুং বিক্রান্তং খ্যাতপৌরুষম্।
অজেয়ং সমরে রাজন্! যমেন বরুণেন চ ॥৪১॥
পাণ্ডবীং সমরে সেনাং সংমমর্দ্দ সকুঞ্জরঃ।
যথা বনগজো রাজন্! মৃদ্নংশ্চরতি পদ্মিনীম্ ॥৪২॥ (যুগ্মকম্)
মদ্রেশ্বরশ্চ সমরে যমাভ্যাং সহ সঙ্গতঃ।
স্বস্রীয়ৌ চ্ছাদয়াঞ্চক্রে শরৌঘৈঃ পাণ্ডুনন্দনৌ ॥৪৩॥

---

ভারতকৌমুদী

তামিতি। সা ত্রিধা ছিন্না শক্তিঃ, মেদিনীং ব্যকীর্য্যত ব্যাপ্নোৎ ॥৩৯॥

শক্তিমিতি। প্রাদ্রবৎ রণাদপাসরৎ ॥৪০॥

তমিতি। তং ঘটোৎকচম্। কুঞ্জরেণ গজেন সহেতি সকুঞ্জরো ভগদত্তঃ ॥৪১—৪২॥

মদ্রেশ্বর ইতি। মদ্রেশ্বরঃ শল্যঃ, যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্ ॥৪৩॥

---

তখন প্রতাপশালী ঘটোৎকচ সেই হতাশ্ব রথেই থাকিয়া ভগদত্তের হস্তীর প্রতি বেগে একটা শক্তি নিক্ষেপ করিল ॥৩৮॥

স্বর্ণদণ্ডা ও বেগবতী সেই শক্তিটা আসিতে লাগিলে, রাজা ভগদত্ত সেটাকে তিন খণ্ডে ছেদন করিলেন; তখন সেটা ভূতলে পতিত হইল ॥৩৯॥

ঘটোৎকচ সেই শক্তিটাকে প্রতিহত দেখিয়া—পূর্ব্বকালে দৈত্যশ্রেষ্ঠ নমুচি যেমন ইন্দ্রের যুদ্ধ হইতে পলায়ন করিয়াছিল, সেইরূপ ভয়ে যুদ্ধস্থল হইতে পলায়ন করিল ॥৪০॥

রাজা! বিক্রমশালী, বিখ্যাতপৌরুষ এবং যম ও বরুণেরও অজেয় সেই শত্রু ঘটোৎকচকে যুদ্ধে জয় করিয়া মহাগজারোহী ভগদত্ত—বন্য হস্তী যেমন পদ্মময় সরোবর মর্দ্দন করিতে থাকিয়া বিচরণ করে, সেইরূপ যুদ্ধে পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতে থাকিয়া বিচরণ করিতে লাগিলেন ॥৪১—৪২॥

এদিকে মদ্ররাজ শল্য যুদ্ধে নকুল ও সহদেবের সহিত মিলিত হইয়া বাণসমূহদ্বারা পাণ্ডুনন্দন সেই দুই ভাগিনেয়কে আবৃত করিলেন ॥৪৩॥

---

(৩৯)…হেমদণ্ডাং প্রবেগিতাম্—পি বা, সাব্যকীর্য্যত—পি, সা ব্যকীর্য্যত—বা। (৪১)…রণে শূরম্…অজেয়ং সমরে বীরম্—নি। (৪৩)…যমাভ্যাং সমন্বিত—রা নি।

সহদেবস্তু সমরে মাতুলং দৃশ্য সঙ্গতম্ ।
অবারয়চ্ছরৌঘেণ মেঘো যদ্বদ্দিবাকরম্ ॥৪৪॥
ছাদ্যমানঃ শরৌঘেণ হৃষ্টরূপতরোঽভবৎ ।
তয়োশ্চাপ্যভবৎ প্রীতিরতুলা মাতৃকারণাৎ ॥৪৫॥
ততঃ প্রহস্য সমরে নকুলস্য মহারথঃ ।
ধ্বজং চিচ্ছেদ বাণেন ধনুশ্চৈকেন মারিষ ! ॥৪৬॥
অথৈনং ছিন্নধন্বানং ছাদয়ামাস ভারত ! ।
নিজঘান রণে তস্য সূতঞ্চাস্য ন্যপাতয়ৎ ॥৪৭॥
ততঃ প্রহস্য সমরে নকুলস্য মহারথঃ ।
অশ্বাংশ্চ চতুরো রাজন্ ! চতুর্ভিঃ সায়কোত্তমৈঃ ॥৪৮॥
প্রেষয়ামাস সমরে যমস্য সদনং প্রতি ।
হতাশ্বাত্তু রথাত্তূর্ণমবপ্লুত্য মহারথঃ ॥৪৯॥
আরুরোহ ততো যানং ভ্রাতুরেব যশস্বিনঃ ।
একস্থৌ তু রণে শূরৌ দৃঢ়ে বিক্ষিপ্য কার্ম্মুকে ॥৫০॥

## ভারতকৌমুদী

সহেতি। দৃশ্য দৃষ্ট্বা, সঙ্গতম্ আত্মনা সহ মিলিতম্ ॥৪৪॥

ছাদ্যেতি। হৃষ্টরূপতরঃ অতীবানন্দিতঃ, ভাগিনেয়বিক্রমদর্শনাৎ, অপত্যবচ্ছল্য ইতি শেষঃ। তয়োর্নকুলসহদেবয়োরপি। মাতৃকারণাৎ মাতৃত্বসম্বন্ধাৎ মাতুলত্বাদিত্যর্থঃ ॥৪৫॥

তত ইতি। মহারথঃ শল্যঃ। হে মারিষ! আর্য্য! মাননীয়! রাজন্! ॥৪৬॥

অথেতি। এনং নকুলম্। নিজঘান আজঘান, সূতং সারথিম্ ॥৪৭॥

---

সহদেব মাতুল শল্যকে যুদ্ধে মিলিত দেখিয়া—মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ বাণসমূহদ্বারা তাঁহাকে আবৃত করিলেন ॥৪৪॥

শল্য বাণসমূহে আবৃত হইতে থাকিয়াও ভাগিনেয় বলিয়া অত্যন্ত আনন্দিত হইলেন এবং মাতুল বলিয়া নকুল-সহদেবেরও বিশেষ প্রীতি জন্মিল ॥৪৫॥

মাননীয় রাজা!. তাহার পর মহারথ শল্য হাস্য করিয়া যুদ্ধে একটা বাণদ্বারা নকুলের ধ্বজ এবং অন্য বাণদ্বারা তাঁহার ধনু ছেদন করিলেন ॥৪৬॥

ভরতনন্দন! পরে শল্য বাণদ্বারা ছিন্নকার্ম্মুক নকুলকে আবৃত ও আহত করিলেন এবং উহার সারথিকে রথ হইতে নিপাতিত করিলেন ॥৪৭॥

---

(৪৬) এতদ্দ্বিতীয়ার্দ্ধাবধিকঃ 'ততঃ প্রহস্য সমরে' ইত্যাদ্যর্দ্ধপর্য্যন্তো গ্রন্থঃ পি বা ব রা নাস্তি।

মদ্ররাজরথং তূর্ণং ছাদয়ামাসতুঃ ক্ষণাৎ।
স চ্ছাদ্যমানো বহুভিঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৫১॥
স্বস্রীয়াভ্যাং নরব্যাঘ্রো নাকম্পত যথাঽচলঃ।
প্রহসন্নিব তাঞ্চাপি শরবৃষ্টিং জঘান হ ॥৫২॥ (কুলকম্)
সহদেবস্ততঃ ক্রুদ্ধঃ শরমুদ্ধৃত্য বীর্য্যবান্।
মদ্ররাজমভিপ্রেক্ষ্য প্রেষয়ামাস ভারত! ॥৫৩॥
স শরঃ প্রেষিতস্তেন গরুত্মানিব বেগবান্।
মদ্ররাজং বিনির্ভিদ্য নিপপাত মহীতলে ॥৫৪॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতো রথোপস্থে মহারথঃ।
নিষসাদ মহারাজ! কশ্মলঞ্চ জগাম হ ॥৫৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। মহারথঃ শল্য এব। দ্বিতীয়ো মহারথো নকুলঃ। যানং রথম্, ভ্রাতুঃ সহদেবস্য। বিক্ষিপ্য আকৃষ্য। স মদ্ররাজঃ। স্বস্রীয়াভ্যাং ভাগিনেয়াভ্যাম্ ॥৪৮—৫২॥

সহেতি। শরং ভীষণমিত্যাশয়ঃ ॥৫৩॥

স ইতি। গরুত্মান্ গরুড়ঃ। মদ্ররাজং তদীয়দেহৈকদেশম্ ॥৫৪॥

---

রাজা! তদনন্তর শল্য হাস্য করিয়া যুদ্ধে চারিটা উত্তম বাণদ্বারা নকুলের চারিটা অশ্বকে যমালয়ে প্রেরণ করিলেন। তখন নকুল সেই হতাশ্ব রথ হইতে সত্বর লাফাইয়া পড়িয়া যাইয়া যশস্বী সহদেবের রথেই আরোহণ করিলেন। পরে একরথারূঢ় বীর নকুল ও সহদেব দৃঢ় দুইখানা ধনু আকর্ষণ করিয়া ক্ষণকালমধ্যে শল্যের রথখানাকে আবৃত করিয়া ফেলিলেন। তখন নরশ্রেষ্ঠ শল্য ভাগিনেয়দ্বয়কর্ত্তৃক বহু অবনতপর্ব্ব বাণদ্বারা আবৃত হইয়াও পর্ব্বতের ন্যায় বিচলিত হইলেন না; বরং হাসিতে হাসিতেই যেন সেই শরবৃষ্টি বিনষ্ট করিলেন ॥৪৮—৫২॥

ভরতনন্দন! তাহার পর বলবান্ সহদেব ক্রুদ্ধ হইয়া তূণ হইতে একটা ভয়ঙ্কর বাণ তুলিয়া লইয়া শল্যের দিকে দৃষ্টিপাত করিয়া নিক্ষেপ করিলেন ॥৫৩॥

সহদেবের নিক্ষিপ্ত গরুড়ের ন্যায় বেগবান্ সেই বাণটা যাইয়া শল্যের দেহ ভেদ করিয়া ভূতলে পতিত হইল ॥৫৪॥

মহারাজ! তখন মহারথ শল্য গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া রথের উপরে উপবেশন করিলেন এবং মূর্চ্ছিত হইলেন ॥৫৫॥

---

(৫৪)—গরুত্মানিলবেগবান্—বা নি।

তং বিসংজ্ঞং নিপতিতং সূতঃ সংপ্রেক্ষ্য সংযুগে।
অপোবাহ রথেনাজৌ যমাভ্যামভিপীড়িতম্ ॥৫৬॥
দৃষ্ট্বা মদ্রেশ্বররথং ধার্ত্তরাষ্ট্রাঃ পরাঙ্মুখম্।
সর্ব্বে বিমনসো ভূত্বা নেদমস্তীত্যচিন্তয়ন্ ॥৫৭॥
নির্জ্জিত্য মাতুলং সংখ্যে মাদ্রীপুত্রৌ মহারথৌ।
দধ্মতুর্মুদিতৌ শঙ্খৌ সিংহনাদঞ্চ নেদতুঃ ॥৫৮॥
হৃষ্টৌ চাদ্রবতাং ক্ষিপ্রং তব সৈন্যং বিশাংপতে।।
যথা দৈত্যচমূং রাজন্নিন্দ্রোপেন্দ্রাবিবামরৌ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে দ্বন্দ্বযুদ্ধে অশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

স ইতি। রথস্য উপস্থে উপরিভাগে। নিষসাদ উপবিবেশ, কশ্মলং মোহম্ ॥৫৫॥
তমিতি। অপোবাহ অপসারয়ামাস। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্ ॥৫৬॥
দৃষ্ট্বেতি। বিমনসো বিষণ্ণচিত্তাঃ। ইদং মদ্রেশ্বরজীবনম্ ॥৫৭॥
নির্জিত্যেতি। সিংহস্যেব নাদো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা নেদতুঃ ॥৫৮॥
হৃষ্টাবিতি। হৃষ্টৌ তৌ মাদ্রীপুত্রৌ, অদ্রবতাম্ অভ্যধাবতাম্ ॥৫৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

এই সময়ে শল্যের সারথি শল্যকে নকুল-সহদেবকর্তৃক নিতান্ত পীড়িত, চৈতন্যহীন ও নিপতিত দেখিয়া রথে করিয়াই তাঁহাকে সরাইয়া লইয়া গেল ॥৫৬॥

তখন ধার্ত্তরাষ্ট্রেরা সকলে শল্যের রথখানাকে পরাঙ্মুখ দেখিয়া বিষণ্ণচিত্ত হইয়া 'তাঁহার জীবন নাই' এইরূপই চিন্তা করিলেন ॥৫৭॥

এদিকে মহারথ নকুল ও সহদেব যুদ্ধে মাতুলকে জয় করিয়া আনন্দিত হইয়া শঙ্খধ্বনি ও সিংহনাদ করিলেন ॥৫৮॥

নরনাথ রাজা! পরে—ইন্দ্রদেব ও উপেন্দ্রদেব যেমন দৈত্যসৈন্যের দিকে ধাবিত হইতেন, সেইরূপ নকুল ও সহদেব আনন্দিত হইয়া আপনার সৈন্যের দিকে সত্বর ধাবিত হইলেন" ॥৫৯॥

---

(৫৯) অভিদ্রবতুর্হৃষ্টৌ তব—বা মি। * '...অশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব জা মি।

## একাশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

ততো যুধিষ্ঠিরো রাজা মধ্যং প্রাপ্তে দিবাকরে।
শ্রুতায়ুষমভিপ্রেক্ষ্য চোদয়ামাস বাজিনঃ ॥১॥
ততস্তু ত্বরিতো রাজন্! শ্রুতায়ুষমরিন্দমম্।
নিজঘ্নে সায়কৈস্তীক্ষ্ণৈর্নবভির্নতপর্ব্বভিঃ ॥২॥
স সংবার্য্য রণে রাজা প্রেষিতান্ ধর্ম্মসূনুনা।
শরান্ সপ্ত মহেষ্বাসঃ কৌন্তেয়ায় সমার্পয়ৎ ॥৩॥
তে তস্য কবচং ভিত্ত্বা পপুঃ শোণিতমাহবে।
অসূনিব বিচিন্বন্তো দেহে তস্য মহাত্মনঃ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। মধ্যং গগনস্য। চোদয়ামাস প্রেরয়ামাস, বাজিনো রথাশ্বান্ ॥১॥
তত ইতি। ত্বরিতো যুধিষ্ঠির এব। নিজঘ্নে আজঘান ॥২॥
স ইতি। স শ্রুতায়ুঃ। প্রেষিতান্ শরান্। সমার্পয়ৎ স্থক্ষিপৎ ॥৩॥
ত ইতি। তে শরাঃ। অসূন্ প্রাণান্, বিচিন্বন্তো দেহে প্রবেশেনান্বিষ্যন্ত ইব ॥৪॥

সঞ্জয় বলিলেন—"তাহার পর সূর্য্য আকাশের মধ্যস্থানে উপস্থিত হইলে, রাজা যুধিষ্ঠির শ্রুতায়ুকে দেখিয়া সেই দিকে রথের ঘোড়াগুলিকে চালাইয়া দিলেন ॥১॥

রাজা! তদনন্তর যুধিষ্ঠির সত্বর সন্নিহিত হইয়া নয়টা নতপর্ব্ব তীক্ষ্ণ বাণদ্বারা শ্রুতায়ুকে আঘাত করিলেন ॥২॥

মহাধনুর্দ্ধর শ্রুতায়ু যুধিষ্ঠির নিক্ষিপ্ত সেই বাণগুলিকে বারণ করিয়া তাঁহার প্রতি সাতটা বাণ নিক্ষেপ করিলেন ॥৩॥

সেই বাণগুলি যাইয়া যুধিষ্ঠিরের বর্ম্ম ভেদ করিয়া তাঁহার দেহের প্রাণ অন্বেষণ করিতে থাকিয়াই যেন রক্ত পান করিল ॥৪॥

(১)…প্রেষয়ামাস বাজিনঃ—ব্র নি। (২) অভ্যধাবত্ততো রাজা শ্রুতায়ুষম্…বিনিঘ্নন্ সায়কৈঃ—পি ব। (৩)…রোষিতো ধর্ম্মসূনুনা—পি ব।

পাণ্ডবস্তু ভৃশং ক্রুদ্ধো বিদ্ধস্তেন মহাত্মনা।
রণে বরাহকর্ণেন রাজানং হৃদ্যবিধ্যত ॥৫॥
অথাপরেণ ভল্লেন কেতুং তস্য মহাত্মনঃ।
রথশ্রেষ্ঠো রথাত্তূর্ণং ভূমৌ পার্থো ন্যপাতয়ৎ ॥৬॥
কেতুং নিপতিতং দৃষ্ট্বা শ্রুতায়ুঃ স তু পার্থিবঃ।
পাণ্ডবং বিশিখৈস্তীক্ষ্ণৈ রাজন্! বিব্যাধ সপ্তভিঃ ॥৭॥
ততঃ ক্রোধাৎ প্রজজ্বাল ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
যথা যুগান্তে ভূতানি দিধক্ষুরিব পাবকঃ ॥৮॥
ক্রুদ্ধস্তু পাণ্ডবং দৃষ্ট্বা দেবগন্ধর্ব্বরাক্ষসাঃ।
প্রবিব্যথুর্ম্মহারাজ! ব্যাকুলঞ্চাপ্যভূজ্জগৎ ॥৯॥
সর্ব্বেষাঞ্চৈব ভূতানামিদমাসীন্মনোগতম্।
ত্রীঁল্লোঁকানদ্য সংক্রুদ্ধো নৃপোঽয়ং ধক্ষ্যতীতি বৈ ॥১০॥

---

ভারতকৌমুদী

পাণ্ডব ইতি। বরাহকর্ণেন তদাখ্যে বাণেন, রাজানং শ্রুতায়ুষম্ ॥৫॥
অথেতি। কেতুং ধ্বজম্। পার্থো যুধিষ্ঠিরঃ ॥৬॥
কেতুমিতি। পাণ্ডবং যুধিষ্ঠিরম্, বিশিখৈর্বাণৈঃ ॥৭॥
তত ইতি। দিধক্ষুর্দগ্ধুমিচ্ছুঃ। যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥৮॥
ক্রুদ্ধমিতি। প্রবিব্যথুরুদ্বেগেনাতীব বিব্যথিরে ॥৯॥
সর্ব্বেষামিতি। ভূতানাং তত্রত্যপ্রাণিনাম্। যুধিষ্ঠিরস্য মহাতপস্বিত্বাদিত্থং সম্ভাবনা ॥১০॥

যুধিষ্ঠির মহাত্মা শ্রুতায়ুর বাণে বিদ্ধ ও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া একটা বরাহকর্ণ-(বাণ) দ্বারা শ্রুতায়ুর হৃদয় বিদ্ধ করিলেন ॥৫॥

তাহার পর রথিশ্রেষ্ঠ যুধিষ্ঠির অন্য একটা ভল্লদ্বারা মহাত্মা শ্রুতায়ুর ধ্বজটাকে ছেদন করিয়া ভূতলে নিপাতিত করিলেন ॥৬॥

রাজা! ধ্বজটাকে নিপতিত দেখিয়া শ্রুতায়ু সাতটা তীক্ষ্ণ বাণদ্বারা যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন ॥৭॥

তাহার পর প্রলয়কালে জগৎ দগ্ধ করিতে প্রবৃত্ত অগ্নির ন্যায় ধর্ম্মপুত্র যুধিষ্ঠির ক্রোধে জ্বলিয়া উঠিলেন ॥৮॥

মহারাজ! তখন যুধিষ্ঠিরকে ক্রুদ্ধ দেখিয়া দেবগণ, গন্ধর্ব্বগণ ও রাক্ষসগণ বিশেষ উদ্বিগ্ন হইলেন এবং সমগ্র জগৎও আকুল হইয়া পড়িল ॥৯॥

---

(৫)...রাজানং হৃদি বিব্যাধে—পি বা। (৮) ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ...ধক্ষ্যন্নিব হুতাশনঃ—পি বা।

ঋষয়শ্চৈব দেবাশ্চ চক্রুঃ স্বস্ত্যয়নং মহৎ।
লোকানাং নৃপ! শান্ত্যর্থং ক্রোধিতে পাণ্ডবে তদা ॥১১॥
স চ ক্রোধসমাবিষ্টঃ সৃক্কণী পরিসংলিহন্।
দধারাত্মবপুর্ঘোরং যুগান্তাদিত্যসন্নিভম্ ॥১২॥
ততঃ সর্ব্বাণি সৈন্যানি তাবকানি বিশাংপতে!।
নিরাশান্যভবংস্তত্র জীবিতং প্রতি ভারত! ॥১৩॥
স তু ধৈর্য্যেণ তং কোপং সন্নিবার্য্য মহাযশাঃ।
শ্রুতায়ুষঃ প্রচিচ্ছেদ মুষ্টিদেশে মহাধনুঃ ॥১৪॥
অথৈনং ছিন্নধন্বানং নারাচেন স্তনান্তরে।
নির্বিভেদ রণে রাজা সর্ব্বসৈন্যস্য পশ্যতঃ ॥১৫॥

---

ভারতকৌমুদী

ঋষয় ইতি। স্বস্তি মঙ্গলময়তে আগচ্ছত্যনেনেতি স্বস্ত্যয়নমীশ্বরধ্যানাদি ॥১১॥
স ইতি। স যুধিষ্ঠিরঃ। সৃক্কণী ওষ্ঠপ্রান্তৌ, পরিসংলিহন্ জিহ্বয়া স্পৃশন্ ॥১২॥
তত ইতি। নিরাশান্যভবন্ যুধিষ্ঠিরেণ দাহসম্ভাবনাৎ ॥১৩॥
স ইতি। "গলে বদ্ধা গৌর্নীয়তে" ইত্যাদিবন্মুষ্টিদেশ ইতি কর্ম্মণ্যধিকরণবিবক্ষা ॥১৪॥
অথেতি। এনং শ্রুতায়ুষম্। স্তনয়োরন্তরে মধ্যে। রাজা যুধিষ্ঠিরঃ ॥১৫॥

---

আর তত্রত্য সকল লোকের এইরূপ মনের ধারণা হইল যে, 'অত্যন্ত ক্রুদ্ধ এই রাজা আজ ত্রিভুবনই দগ্ধ করিবেন' ॥১০॥

রাজা! তখন যুধিষ্ঠির ক্রুদ্ধ হইলে, ঋষিরা ও দেবতারা জগতের শান্তির নিমিত্ত স্বস্ত্যয়ন করিতে লাগিলেন ॥১১॥

ওদিকে ক্রোধাবিষ্ট যুধিষ্ঠির ওষ্ঠপ্রান্তযুগল লেহন করিতে থাকিয়া প্রলয়কালীন সূর্য্যের ন্যায় ভয়ঙ্কর শরীর ধারণ করিলেন ॥১২॥

ভরতনন্দন নরনাথ! তাহার পর তখন আপনার সমস্ত সৈন্যই আপনাদের জীবনের প্রতি নিরাশ হইয়া পড়িল ॥১৩॥

কিন্তু মহাযশা যুধিষ্ঠির ধৈর্য্যগুণে সেই ক্রোধের নিবারণ করিয়া শ্রুতায়ুর বিশাল ধনুর মুষ্টিদেশ ছেদন করিলেন ॥১৪॥

তাহার পর যুধিষ্ঠির একটা নারাচদ্বারা সমস্ত সৈন্যের সমক্ষে ছিন্নকার্ম্মুক শ্রুতায়ুর বক্ষঃস্থল বিদারণ করিলেন ॥১৫॥

(১২)...সৃক্কিণী—বা নি। (১৪)...সন্নিবার্য্য বিশাম্পতে।...মহাধনুঃ—নী আ।

সত্বরঞ্চ রণে রাজন্ ! তস্য বাহান্ মহাত্মনঃ।
নিজঘান শরৈঃ ক্ষিপ্রং সূতঞ্চ সুমহাবলঃ ॥১৬॥
হতাশ্বস্তু রথং ত্যক্ত্বা দৃষ্ট্বা রাজ্ঞোহস্য পৌরুষম্।
বিপ্রদুদ্রাব বেগেন শ্রুতায়ুঃ সমরাঙ্গনা ॥১৭॥
তস্মিন্ জিতে মহেষ্বাসে ধর্ম্মপুত্রেণ সংযুগে।
দুর্য্যোধনবলং রাজন্ ! সর্ব্বমাসীৎ পরাঙ্মুখম্ ॥১৮॥
এতৎ কৃত্বা মহৎ কর্ম্ম ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
ব্যাত্তাননো যথা কালস্তব সৈন্যং জঘান হ ॥১৯॥
চেকিতানশ্চ বার্ষ্ণেয়ো গৌতমং রথিনাং বরম্।
প্রেক্ষতাং সর্ব্বসৈন্যানাং ছাদয়ামাস সায়কৈঃ ॥২০॥
সন্নিবার্য্য শরাংস্তাংস্তু কৃপঃ শারদ্বতে যুধি।
চেকিতানং রণে যত্তং রাজন্ ! বিব্যাধ পত্রিভিঃ ॥২১॥

ভারতকৌমুদী

সত্বরমিতি। বাহান্ রথস্যাশ্বান্। সূতং সারথিম্, সুমহাবলো যুধিষ্ঠিরঃ ॥১৬॥
হতেতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য, পৌরুষং বিক্রমম্। বিপ্রদুদ্রাব অপসসার ॥১৭॥
তস্মিন্নিতি। মহেষ্বাসে মহাধনুর্দ্ধরে ॥১৮॥
এতদিতি। ব্যাত্তাননো বিবৃতমুখঃ, কালো যমঃ ॥১৯॥
চেকিতান ইতি। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ, গৌতমং কৃপম্ ॥২০॥

---

এবং রাজা ! অতিমহাবল যুধিষ্ঠির বহুতর বাণদ্বারা মহাত্মা শ্রুতায়ুর রথের ঘোড়াগুলিকে ও সারথিকে সত্বর বিনাশ করিলেন ॥১৬॥

তখন শ্রুতায়ু যুধিষ্ঠিরের বিক্রম দেখিয়া, হতাশ্ব রথ ত্যাগ করিয়া সমরাঙ্গন হইতে বেগে পলায়ন করিলেন ॥১৭॥

রাজা ! যুধিষ্ঠির যুদ্ধে মহাধনুর্দ্ধর শ্রুতায়ুকে জয় করিলে, দুর্য্যোধনের সমস্ত সৈন্যই যুদ্ধে পরাঙ্মুখ হইয়া পড়িল ॥১৮॥

ধর্ম্মরাজ যুধিষ্ঠির এই গুরুতর কার্য্য করিয়া প্রকটিতবদন যমের ন্যায় আপনার সৈন্য সংহার করিতে লাগিলেন ॥১৯॥

ওদিকে বৃষ্ণিবংশীয় চেকিতান সকল সৈন্যের সমক্ষে বাণদ্বারা কৃপাচার্য্যকে আচ্ছাদন করিলেন ॥২০॥

(১৭) হতাশ্বস্ত রথং দৃষ্ট্বা—শি বা,··· সমরে তদা—রা নি। (১৯) এবং জিত্বা মহারাজ ! ধর্ম্মপুত্রঃ—রা নি।

অথাপরেণ ভল্লেন ধনুশ্চিচ্ছেদ মারিষ ।
সারথিঞ্চাস্য সমরে ক্ষিপ্রহস্তো ন্যপাতয়ৎ ॥২২॥
অশ্বাংশ্চাস্যাবধীদ্রাজন্নুভৌ তৌ পার্ষ্ণিসারথী ।
অবপ্লুত্য রথাত্তূর্ণং গদাং জগ্রাহ সাত্বতঃ ॥২৩॥
স তয়া বীরঘাতিন্যা গদয়া গদিনাং বরঃ ।
গৌতমস্য হয়ান্ হত্বা সারথিঞ্চ ন্যপাতয়ৎ ॥২৪॥
ভূমিষ্ঠো গৌতমস্তস্য শরাংশ্চিক্ষেপ ষোড়শ ।
তে শরাঃ সাত্বতং ভিত্ত্বা প্রাবিশন্ ধরণীতলম্ ॥২৫॥
চেকিতানস্ততঃ ক্রুদ্ধঃ পুনশ্চিক্ষেপ তাং গদাম্ ।
গৌতমস্য বধাকাঙ্ক্ষী বৃত্রস্যেব পুরন্দরঃ ॥২৬॥

ভারতকৌমুদী

সন্নিবার্য্যেতি । শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ । যত্তং যত্নসন্তম । পত্রিভির্বাণৈঃ ॥২১॥
অথেতি । ক্ষিপ্রো দ্রুতাস্ত্রনিক্ষেপদক্ষো হস্তো যস্য স কৃপঃ ॥২২॥
অশ্বানিতি । পার্ষ্ণিসারথী রথপৃষ্ঠরক্ষকৌ । সাত্বতস্তদ্বংশীয়শ্চেকিতানঃ ॥২৩॥
স ইতি । গদিনামিতি ব্রীহ্যাদিত্বাদিন্ । গৌতমস্য কৃপস্য, হয়ানশ্বান্ ॥২৪॥
ভূমিষ্ঠ ইতি । তস্য চেকিতানস্যোপরি । সাত্বতং চেকিতানদেহম্ ॥২৫॥
চেকিতান ইতি । গৌতমস্য কৃপস্য । বৃত্রস্য অসুরস্য বধাকাঙ্ক্ষী পুরন্দর ইব ॥২৬॥

---

রাজা! তখন শরদ্বানের পুত্র কৃপাচার্য্য যুদ্ধে সেই বাণগুলিকে নিবারণ করিয়া আপন বাণদ্বারা যুদ্ধে যত্নবান্ চেকিতানকে বিদ্ধ করিলেন ॥২১॥

মাননীয় রাজা! তাহার পর তিনি অন্য একটা ভল্লদ্বারা চেকিতানের ধনু ছেদন করিলেন এবং দ্রুতহস্তে উঁহার সারথিকেও নিপাতিত করিলেন ॥২২॥

রাজা! পরে কৃপাচার্য্য চেকিতানের চারিটা অশ্বকে এবং পৃষ্ঠরক্ষক সারথি দুই জনকে বধ করিলেন। তখন চেকিতান রথ হইতে লাফাইয়া পড়িয়া গদা ধারণ করিলেন ॥২৩॥

গদাধারিশ্রেষ্ঠ চেকিতান সেই বীরঘাতিনী গদাদ্বারা কৃপাচার্য্যের ঘোড়াগুলিকে বধ করিয়া সারথিকেও নিপাতিত করিলেন ॥২৪॥

তখন কৃপাচার্য্য ভূতলে অবতরণ করিয়া চেকিতানের উপরে ষোলটা বাণ নিক্ষেপ করিলেন ; সেই বাণগুলি যাইয়া চেকিতানের দেহ ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিল ॥২৫॥

---

(২৩) হতাংশ্চাশ্ব...সোঽবপ্লুত্য—পি ব। (২৫)...শরাস্তে—পি ব।

তামাপতন্তীং বিপুলামশ্মগর্ভাং মহাগদাম্‌।
শরৈরনেকসাহস্রৈর্বারয়ামাস গৌতমঃ ॥২৭॥
চেকিতানস্ততঃ খড়্গং কোষাদুদ্ধৃত্য ভারত ! ।
লাঘবং পরমাস্থায় গৌতমং সমুপাদ্রবৎ ॥২৮॥
গৌতমোঽপি ধনুস্ত্যক্ত্বা প্রগৃহ্যাসিং সুসংযতঃ।
বেগেন মহতা রাজন্‌ ! চেকিতানমুপাদ্রবৎ ॥২৯॥
তাবুভৌ বলসম্পন্নৌ নিস্ত্রিংশবরধারিণৌ।
নিস্ত্রিংশাভ্যাং সুতীক্ষ্ণাভ্যামন্যোন্যং সন্ততক্ষতুঃ ॥৩০॥
নিস্ত্রিংশবেগাভিহতৌ ততস্তৌ পুরুষর্ষভৌ।
ধরণীমভিসম্প্রাপ্তৌ সর্ব্বভূতনিষেবিতাম্‌ ॥৩১॥

ভারতকৌমুদী

তামিতি। বিপুলাং স্থূলাম্‌, অশ্মা পাষাণো গর্ভে যস্যাস্তাং লৌহপট্টাবৃতাম্‌ ॥২৭॥
চেকিতান ইতি। পরমত্যন্তম্‌, লাঘবং শীঘ্রতাম্‌, আস্থায় আশ্রিত্য ॥২৮॥
গৌতম ইতি। সুসংযতো ধৈর্য্যসমন্বিতঃ। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥২৯॥
তাবিতি। নির্গতস্ত্রিংশতোঽঙ্গুলাভ্য ইতি নিস্ত্রিংশঃ। সন্ততক্ষতুশ্চিচ্ছিদতুঃ ॥৩০॥

তাহার পর ইন্দ্র যেমন বৃত্রাসুরের বধাকাঙ্ক্ষী হইয়া পুনরায় গদা নিক্ষেপ করিয়াছিলেন, সেইরূপ চেকিতান ক্রুদ্ধ ও কৃপের বধাকাঙ্ক্ষী হইয়া পুনরায় সেই গদা নিক্ষেপ করিলেন ॥২৬॥

স্থূল ও পাষাণগর্ভা মহাগদা আসিতে লাগিলে, কৃপাচার্য্য বহুসংখ্যক বাণদ্বারা সেটাকে নিবারণ করিলেন ॥২৭॥

ভরতনন্দন ! তদনন্তর চেকিতান অতিসত্বর কোষ হইতে তরবারি বাহির করিয়া কৃপাচার্য্যের দিকে ধাবিত হইলেন ॥২৮॥

রাজা ! কৃপাচার্য্যও ধনু ত্যাগ করিয়া ধৈর্য্য সহকারে তরবারি ধারণপূর্ব্বক মহাবেগে চেকিতানের দিকে ধাবিত হইলেন ॥২৯॥

তাহার পর বলবান্‌ ও মহাতরবারিধারী তাঁহারা দুই জনই সুতীক্ষ্ণ তরবারি দ্বারা পরস্পর আঘাত করিতে লাগিলেন ॥৩০॥

(২৭)···বিমলামশ্মগর্ভাম্‌—রা নি। (২৮)···ততঃ খড়্গং ক্রোধাদুদ্ধৃত্য—রা নি। (২৯)···প্রগৃহ্যাসিং সুসংস্থিতঃ। বেগেন স মহারাজ !—পি বা। (৩১)···ধরণীং সমনুপ্রাপ্তৌ—রা নি।

মূর্চ্ছয়াভিপরীতাঙ্গৌ ব্যায়ামেন চ মোহিতৌ ।
ততোঽভ্যধাবদ্বেগেন করকর্ষঃ সুহৃত্তয়া ॥৩২॥ (যুগ্মকম্)
চেকিতানং তথাভূতং দৃষ্ট্বা সমরদুর্ম্মদঃ ।
রথমারোপয়চ্চৈনং সর্ব্বসৈন্যস্য পশ্যতঃ ॥৩৩॥
তথৈব শকুনিঃ শূরঃ শ্যালস্তব বিশাংপতে ! ।
আরোপয়দ্রথং তূর্ণং গৌতমং রথিনাং বরম্ ॥৩৪॥
সৌমদত্তিং ততঃ ক্রুদ্ধো ধৃষ্টকেতুর্মহাবলঃ ।
নবত্যা সায়কৈঃ ক্ষিপ্রং রাজন্ ! বিব্যাধ বক্ষসি ॥৩৫॥
সৌমদত্তিরুরস্থৈস্তৈর্ভৃশং বাণৈরশোভত ।
মধ্যন্দিনে মহারাজ ! রশ্মিভিস্তপনো যথা ॥৩৬॥

ভারতকৌমুদী

নিস্ত্রিংশেতি। অভিসম্প্রাপ্তৌ পতিতৌ। অভিপরীতাঙ্গৌ আক্রান্তগাত্রৌ, ব্যায়ামেন পরিশ্রমেণ মোহিতৌ অবশীকৃতদেহৌ। করকর্ষঃ শিশুপালস্যান্যতমঃ পুত্রঃ ॥৩১—৩২॥

চেকিতানমিতি। সমরদুর্ম্মদঃ করকর্ষ এব। এনং চেকিতানম্ ॥৩৩॥

তথেতি। শ্যালপদং শকুন্যন্তরব্যাবৃত্ত্যর্থম্। গৌতমং কৃপম্ ॥৩৪॥

সৌমেতি। সৌমদত্তিং ভূরিশ্রবসম্। নবত্যেতি বহুত্বমাত্রবোধনার্থমুক্তম্ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩১॥ করকর্ষঃ শিশুপালপুত্রঃ ॥৩২—৫৫॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮১॥

---

তদনন্তর বেগে তরবারির আঘাতে সেই পুরুষশ্রেষ্ঠ দুই জনেরই মূর্চ্ছা উপস্থিত হইল এবং পরিশ্রমে অঙ্গ সকল শিথিল হইয়া পড়িল ; তাই তাঁহারা সর্ব্বভূতের আশ্রয় ভূতলে পতিত হইলেন। তৎপরে সুহৃদ্ বলিয়া করকর্ষ বেগে চেকিতানের দিকে আসিলেন ॥৩১—৩২॥

এবং যুদ্ধদুর্দ্ধর্ষ করকর্ষ চেকিতানকে সেইরূপ দেখিয়া সমস্ত সৈন্যের সমক্ষেই উঁহাকে রথে তুলিয়া লইলেন ॥৩৩॥

নরনাথ! এদিকেও সেইরূপই আপনার শ্যালক বীর শকুনি রথিশ্রেষ্ঠ কৃপাচার্য্যকে সত্বর আপন রথে উঠাইয়া লইলেন ॥৩৪॥

রাজা! তাহার পর মহাবল ধৃষ্টকেতু ক্রুদ্ধ হইয়া নব্বইটা বাণদ্বারা সত্বর ভূরিশ্রবার বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥৩৫॥

---

(৩২)...ব্যায়ামেন ভু—বা নি,...ভীমসেনঃ সুহৃত্তয়া—নি। (৩৩)...দৃষ্ট্বা যুদ্ধে হুদুর্মদম্—শি বা।

ভূরিশ্রবাস্তু সমরে ধৃষ্টকেতুং মহারথঃ।
হতসূতহয়ং চক্রে বিরথং সায়কোত্তমৈঃ ॥৩৭॥
বিরথঞ্চৈনমালোক্য হতাশ্বং হতসারথিম্।
মহতা শরবর্ষেণ চ্ছাদয়ামাস সংযুগে ॥৩৮॥
স তু তং রথমুৎসৃজ্য ধৃষ্টকেতুর্মহামনাঃ।
আরুরোহ ততো যানং শতানীকস্য মারিষ ! ॥৩৯॥
চিত্রসেনো বিকর্ণশ্চ রাজন্ ! দুর্ম্মর্ষণস্তথা।
রথিনো হেমসন্নাহাঃ সৌভদ্রমভিদুদ্রুবুঃ ॥৪০॥
অভিমন্যোস্ততস্তৈস্তু ঘোরং যুদ্ধমবর্ত্তত।
শরীরস্য যথা রাজন্ ! বাতপিত্তকফৈস্ত্রিভিঃ ॥৪১॥

ভারতকৌমুদী

সৌমেতি। উরস্থৈর্বক্ষস্থৈঃ, "শিট্যঘোষে বিসর্জ্জনীয়স্য" ইতি বিসর্গলোপঃ ॥৩৬॥
ভূরীতি। হতাঃ সূতঃ সারথিঃ হয়া অশ্বাশ্চ যস্য তম্ ॥৩৭॥
বিরথমিতি। এনং ধৃষ্টকেতুম্। ছাদয়ামাস ভূরিশ্রবা ইত্যনুবৃত্তিঃ ॥৩৮॥
স ইতি। যানং রথম্, শতানীকস্য বিরাটভ্রাতুর্নকুলপুত্রস্য বা ॥৩৯॥
চিত্রেতি। হেমসন্নাহাঃ স্বর্ণখচিতপরিচ্ছদাঃ, সৌভদ্রমভিমন্যুম্ ॥৪০॥
অভীতি। তৈশ্চিত্রসেনাদিভিঃ সহ। মনোহরমিদমুপমানম্ ॥৪১॥

মহারাজ! মধ্যাহ্নকালে সূর্য্য যেমন আপন কিরণদ্বারা অত্যন্ত শোভা পান, সেইরূপ ভূরিশ্রবা বক্ষস্থিত সেই বাণগুলিদ্বারা অত্যন্ত শোভা পাইতে লাগিলেন ॥৩৬॥

তদনন্তর মহারথ ভূরিশ্রবা উত্তম উত্তম বাণদ্বারা যুদ্ধে ধৃষ্টকেতুর সারথি ও অশ্বগুলিকে বধ করিয়া তাঁহাকে রথবিহীন করিলেন ॥৩৭॥

এবং ভূরিশ্রবা যুদ্ধে ধৃষ্টকেতুকে হতাশ্ব, হতসারথি ও রথবিহীন দেখিয়া বিশাল বাণবর্ষণদ্বারা তাঁহাকে আবৃত করিয়া ফেলিলেন ॥৩৮॥

মাননীয় মহারাজ! তাহার পর মহামনা ধৃষ্টকেতু নিজের রথ পরিত্যাগ করিয়া যাইয়া শতানীকের রথে আরোহণ করিলেন ॥৩৯॥

রাজা! ওদিকে রথারোহী এবং স্বর্ণখচিতপরিচ্ছদধারী চিত্রসেন, বিকর্ণ ও দুর্ম্মর্ষণ অভিমন্যুর দিকে ধাবিত হইলেন ॥৪০॥

(৩৭)...ধৃষ্টকেতুং মহারথম্—বা নি। (৩৮) বিরথং তং সমালোক্য—বা নি।

বিরথাংস্তব পুত্রাংস্তু কৃত্বা রাজন্! মহাহবে।
ন জঘান নরব্যাঘ্রঃ স্মরন্ ভীমবচস্তদা ॥৪২॥
ততো রাজ্ঞাং বহুশতৈর্গজাশ্বরথযায়িভিঃ।
সংবৃতং সমরে ভীষ্মং দেবৈরপি দুরাসদম্ ॥৪৩॥
প্রয়ান্তং শীঘ্রমুদ্বীক্ষ্য পরিত্রাতুং সুতাংস্তব।
অভিমন্যুং সমুদ্দিশ্য বালমেকং মহাবলম্ ॥৪৪॥
বাসুদেবমুবাচেদং কৌন্তেয়ঃ শ্বেতবাহনঃ।
চোদয়াশ্বান্ হৃষীকেশ! যত্রৈতে বহুলা রথাঃ ॥৪৫॥ (বিশেষকম্)
এতে হি বহবঃ শূরাঃ কৃতাস্ত্রা যুদ্ধদুর্ম্মদাঃ।
যথা হন্যুর্ন নঃ সেনাং তথা মাধব! চোদয় ॥৪৬॥

ভারতকৌমুদী

বিরথানিতি। ভীমবচঃ অহমেব সর্ব্বান্ ধার্ত্তরাষ্ট্রান্ হনিষ্যামীতি ভীমসেনবাক্যম্ ॥৪২॥

তত ইতি। দুরাসদং দুর্দ্ধর্ষম্। তব সুতান্ পরিত্রাতুম্, মহাবলমপি একং বলকাভিমন্যুং সমুদ্দিশ্য শীঘ্রং প্রয়ান্তমিত্যন্বয়ঃ। শ্বেতবাহনোঽর্জ্জুনঃ। চোদয় প্রেরয় ॥৪৩—৪৫॥

এত ইতি। কৃতাস্ত্রাঃ কৃতসর্ব্বাস্ত্রশিক্ষাঃ। নঃ অস্মাকম্ ॥৪৬॥

---

রাজা! তদনন্তর বায়ু, পিত্ত ও কফ—এই তিনের সহিত শরীরের যেমন যুদ্ধ হয়, সেইরূপ চিত্রসেনপ্রভৃতি তিনজনের সহিত অভিমন্যুর ভয়ঙ্কর যুদ্ধ হইতে লাগিল ॥৪১॥

রাজা! তখন নরশ্রেষ্ঠ অভিমন্যু মহাযুদ্ধে আপনার সেই পুত্রগণকে রথবিহীন করিয়া ভীমসেনের বাক্য স্মরণ করতঃ আর তাঁহাদিগকে বধ করিলেন না ॥৪২॥

রাজা! তাহার পর গজারোহী, অশ্বারোহী ও রথারোহী শত শত রাজগণে পরিবেষ্টিত হইয়া দেবগণেরও দুর্দ্ধর্ষ ভীষ্ম আপনার পুত্রগণকে রক্ষা করিবার জন্য, মহাবল হইলেও বালক অথচ একক অভিমন্যুকে লক্ষ্য করিয়া দ্রুত গমন করিতেছেন, ইহা দেখিয়া কুন্তীনন্দন অর্জ্জুন কৃষ্ণকে এই কথা বলিলেন—'হৃষীকেশ! যেখানে ঐ বহুসংখ্যক রথ রহিয়াছে, ঐখানে অশ্বগুলিকে প্রেরণ কর ॥৪৩—৪৫॥

মাধব! যাহাতে অস্ত্রে সুশিক্ষিত ও যুদ্ধদুর্দ্ধর্ষ এই বহুসংখ্যক বীরেরা আমাদের সৈন্য সংহার করিতে না পারেন, সেইভাবে রথখানা চালাইয়া দাও" ॥৪৬॥

---

(৪৪)...বালমেকং মহাবলম্—বা নি।

এবমুক্তঃ স বার্ষ্ণেয়ঃ কৌন্তেয়েনামিতৌজসা।
রথং শ্বেতহয়ৈর্যুক্তং প্রেরয়ামাস সংযুগে ॥৪৭॥
নিষ্টানকো মহানাসীত্তব সৈন্যস্য মারিষ!।
যদর্জ্জুনো রণে ক্রুদ্ধঃ সংযাতস্তাবকান্ প্রতি ॥৪৮॥
সমাসাদ্য তু কৌন্তেয়ো রাজ্ঞস্তান্ ভীষ্মরক্ষিণঃ।
সুশর্ম্মাণং মহাবাহুরিদং বচনমব্রবীৎ ॥৪৯॥
জানামি ত্বাং যুধাং শ্রেষ্ঠমত্যন্তং পূর্ব্ববৈরিণম্।
অনয়স্যাদ্য সংপ্রাপ্তং ফলং পশ্য সুদারুণম্ ॥৫০॥
অদ্য ত্বাং দর্শয়িষ্যামি পূর্ব্বপ্রেতান্ পিতামহান্।
এবং প্রজল্পতস্তস্য বীভৎসোঃ শত্রুঘাতিনঃ ॥৫১॥
শ্রুত্বাপি পরুষং বাক্যং সুশর্ম্মা রথযূথপঃ।
ন চৈনমব্রবীৎ কিঞ্চিচ্ছুভং বা যদি বাঽশুভম্ ॥৫২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এবমিতি। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ কৃষ্ণঃ ॥৪৭॥

নিষ্টানক ইতি। নিষ্টানক উদ্বেগকোলাহলঃ "ষ্টন শব্দে" ইতি ধাত্বর্থানুসারাৎ ॥৪৮॥

সমাসাদ্যেতি। কৌন্তেয়োঽর্জ্জুনঃ প্রকরণাৎ। সুশর্ম্মাণং কৌরবপক্ষীয়ং ত্রিগর্ত্তরাজম্ ॥৪৯॥

জানামীতি। যুধাং যোদ্ধৃণাম্। পূর্ব্ববৈরিণং দক্ষিণগোগ্রহে পাণ্ডবৈঃ পরাজিতত্বাৎ। অনয়স্য সহসা বিরাটদক্ষিণগোগ্রহাক্রমণরূপায়া দুর্নীতেঃ, সংপ্রাপ্তমুপস্থিতম্ ॥৫০॥

অদ্যেতি। পূর্ব্বং প্রেতান্ মৃতান্, পিতামহান্ তব পূর্ব্বপুরুষান্। বীভৎসোরর্জ্জুনস্য। পরুষং নিষ্ঠুরম্। রথযূথপো রথসমূহপতিঃ। এনং বীভৎসুম্ ॥৫১—৫২॥

অমিততেজা অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ শ্বেতাশ্বযুক্ত রথখানাকে সেই দিকে চালাইয়া দিলেন ॥৪৭॥

মাননীয় রাজা। যেহেতু অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া আপনার সৈন্যগণের প্রতি ধাবিত হইলেন, সেইহেতু আপনার সৈন্যগণের মধ্যে বিশাল কোলাহল হইতে লাগিল ॥৪৮॥

ক্রমে মহাবাহু অর্জ্জুন ভীষ্মের রক্ষক সেই রাজগণের নিকট উপস্থিত হইয়া সুশর্ম্মাকে এই কথা বলিলেন—॥৪৯॥

'ত্রিগর্ত্তরাজ! আমি আপনাকে যোদ্ধশ্রেষ্ঠ এবং আমাদের পূর্ব্ব মহাবৈরী বলিয়া জানি; অতএব আজ সেই দুর্নীতির অতিদারুণ ফল উপস্থিত হইয়াছে, দেখুন ॥৫০॥

(৪৯)···সুশর্ম্মাণমথো রাজন্!—বা নি। (৫১) অদ্য তে—বা নি।

অভিগম্যার্জ্জুনং বীরং রাজভির্বহুভির্বৃতঃ।
পুরস্তাৎ পৃষ্ঠতশ্চৈব পার্শ্বতশ্চৈব সর্ব্বতঃ ॥৫৩॥
পরিবার্য্যার্জ্জুনং সংখ্যে তব পুত্রৈঃ সহানঘ!।
শরৈঃ সংছাদয়ামাস মেঘৈরিব দিবাকরম্ ॥৫৪॥ (যুগ্মকম্)
ততঃ প্রববৃতে ঘোরঃ সংগ্রামঃ শোণিতোদকঃ।
তাবকানাঞ্চ সমরে পাণ্ডবানাঞ্চ ভারত! ॥৫৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে সুশর্ম্মার্জ্জুনসমাগমে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অভীতি। সর্ব্বতস্তদন্তরালেভ্যোঽপি। পরিবার্য্য বেষ্টয়িত্বা, সংখ্যে যুদ্ধে ॥৫৩—৫৪॥

তত ইতি। শোণিতমেবোদকং যত্র সঃ। এতেন সংগ্রামস্য সাগররূপত্বং ব্যজ্যতে ॥৫৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মবধে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

আমি আজ আপনাকে আপনার পূর্ব্বমৃত পিতৃপুরুষগণের সহিত সাক্ষাৎ করাইব।' শত্রুহন্তা অর্জ্জুন এইরূপ বলিতে লাগিলে, রথসমূহপতি সুশর্ম্মা সেই নিষ্ঠুর বাক্য শুনিয়াও ভাল বা মন্দ, কোন কথাই অর্জ্জুনকে বলিলেন না ॥৫১—৫২॥

কিন্তু নিষ্পাপ রাজা! সুশর্ম্মা বহুসংখ্যক রাজগণে পরিবেষ্টিত অবস্থায় অর্জ্জুনের নিকট উপস্থিত হইয়া সম্মুখ, পৃষ্ঠ, পার্শ্ব ও অন্য সকল দিক্ হইতে তাঁহাকে বেষ্টন করিয়া আপনার পুত্রদের সহিত মিলিত হইয়া—ইন্দ্র মেঘগণদ্বারা যেমন সূর্য্যকে আবৃত করেন, সেইরূপ বাণদ্বারা অর্জ্জুনকে আবৃত করিলেন ॥৫৩—৫৪॥

ভরতনন্দন! তাহার পর সমরাঙ্গনে আপনার পক্ষীয় ও পাণ্ডবপক্ষীয় বীরগণের ভয়ঙ্কর যুদ্ধ প্রবৃত্ত হইল এবং তখন জলের ন্যায় রক্তের প্রবাহ চলিতে লাগিল" ॥৫৫॥

---

(৫৩)…পৃষ্ঠতশ্চৈনম্—নি। (৫৪)…তব পুত্রা মহারথাঃ। শরৈঃ সংচ্ছাদয়ামাসুর্মেঘা ইব—বা,…তব পুত্রৈর্মহারথঃ—বা নি। (৫৫) ততঃ প্রবৃত্তঃ সুমহান্—নি। * '…চতুরশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি।

# দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

স তাড্যমানস্তু শরৈর্ধনঞ্জয়ঃ পদাহতো নাগ ইব শ্বাসন্ বলী।
বাণাংশ্চ বাণেন মহারথানাং চিচ্ছেদ চাপানি রণে প্রসহ্য ॥১॥
সংছিদ্য চাপানি চ তানি রাজ্ঞাং তেষাং রণে বীর্য্যবতাং ক্ষণেন।
বিব্যাধ বাণৈর্যুগপন্মহাত্মা নিঃশেষতাং তেষ্বথ মন্যমানঃ ॥২॥
নিপেতুরাজৌ রুধিরপ্রদিগ্ধাস্তে তাড়িতাঃ শক্রসুতেন রাজন্!।
বিভিন্নগাত্রাঃ পতিতোত্তমাঙ্গা গতাসবশ্ছিন্নতনুত্রকায়াঃ ॥৩॥
মহীং গতাঃ পার্থবলাভিভূতা বিচিত্ররূপা যুগপদ্বিনেশুঃ।
দৃষ্ট্বা হতাংস্তান্ যুধি রাজপুত্রাংস্ত্রিগর্ত্তরাজঃ প্রযযৌ রথেন ॥৪॥

ভারতকৌমুদী

স ইতি। নাগঃ সর্পঃ। প্রসহ্য বলেন বাণেন চাপানি বাণাংশ্চ চিচ্ছেদেতি সম্বন্ধঃ ॥১॥

সংছিদ্যেতি। বিব্যাধ তানিতি শেষঃ। তেষু নিঃশেষতাং মন্যমানঃ কর্ত্তুমিচ্ছন্ ॥২॥

নিপেতুরিতি। হে রাজন্! শক্রসুতেন ইন্দ্রপুত্রেণার্জ্জুনেন, তাড়িতাঃ, তে বীরাঃ, রুধিরপ্রদিগ্ধা রক্তলিপ্তাঃ, বিভিন্নগাত্রা বিদীর্ণাঙ্গাঃ, পতিতানি উত্তমাঙ্গানি মস্তকানি যেষাং তে, গতাসবো নির্গতপ্রাণাঃ, ছিন্নাস্তনুত্রাণি বর্ম্মাণি কায়াশ্চ যেষাং তে চ, আজৌ যুদ্ধভূমৌ নিপেতুঃ ॥৩॥

---

সঞ্জয় বলিলেন—"বিপক্ষেরা বাণদ্বারা তাড়ন করিলে, বলবান্ অর্জ্জুন চরণতাড়িত সর্পের ন্যায় শ্বাস ত্যাগ করিতে থাকিয়া বাণদ্বারা বলপূর্ব্বক সেই মহারথগণের ধনু ও বাণসকল ছেদন করিলেন ॥১॥

মহাবীর অর্জ্জুন যুদ্ধে ক্ষণকালমধ্যে সেই বলবান্ রাজগণের ধনুগুলি ছেদন করিয়া তাঁহাদিগকে নিঃশেষ করিবার ইচ্ছায় বাণদ্বারা একদাই তাঁহাদিগকে বিদ্ধ করিলেন ॥২॥

রাজা। অর্জ্জুন সেইভাবে তাড়ন করিলে, তাঁহাদের মধ্যে কেহ কেহ রক্তলিপ্তদেহ, কেহ কেহ বিদীর্ণশরীর, কেহ কেহ পতিতমস্তক, কেহ কেহ ছিন্নকবচ এবং কেহ কেহ ছিন্নদেহ হইয়া ভূতলে পতিত হইলেন ॥৩॥

---

(১) স তুদ্যমানস্তু...বাণেন বাণেন মহারথানাম্—পি বা। (৪) মহারথাঃ পার্থবলাভিভূতাঃ—পি বা।

তেষাং রথানামথ পৃষ্ঠগোপা দ্বাত্রিংশদন্যেঽভ্যপতন্ত পার্থম্।
তথৈব তে তং পরিবার্য্য পার্থং বিকৃষ্য চাপানি মহারবাণি।
অবীবৃষন্ বাণমহৌঘবৃষ্ট্যা যথা গিরিং তোয়ধরা জলৌঘৈঃ ॥৫॥
সংপীড্যমানস্তু শরৌঘবৃষ্ট্যা ধনঞ্জয়স্তান্ যুধি জাতরোষঃ।
ষষ্ট্যা শরৈঃ সংযতি তৈলধৌতৈর্জঘান তানপ্যথ পৃষ্ঠগোপান্ ॥৬॥
রথাংশ্চ তাংস্তানবজিত্য সংখ্যে ধনঞ্জয়ঃ প্রীতমনা যশস্বী।
অথাত্বরদ্ভীষ্মবধায় জিষ্ণুর্বলানি রাজন্! সমরে নিহত্য ॥৭॥
ত্রিগর্ত্তরাজো নিহতান্ সমীক্ষ্য মহাত্মনা তানথ বন্ধুবর্গান্।
রণে পুরস্কৃত্য নরাধিপাংস্তান্ জগাম পার্থং ত্বরিতো বধায় ॥৮॥

ভারতকৌমুদী

মহীমিতি। বিচিত্ররূপাঃ পরিচ্ছদবৈচিত্র্যাৎ। ত্রিগর্ত্তরাজঃ সুশর্ম্মা ॥৪॥

তেষামিতি। পৃষ্ঠগোপাঃ পৃষ্ঠরক্ষকাঃ, অভ্যপতন্ত উপাগচ্ছন্। পরিবার্য্য পরিবেষ্ট্য। অবীবৃষন্ বৃষ্টবন্ত ইত্যর্থঃ। তোয়ধরা মেঘাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

সংপীড্যেতি। তান্ প্রতি জাতরোষঃ। সংযতি যুদ্ধে, পৃষ্ঠগোপান্ পৃষ্ঠরক্ষকান্ ॥৬॥

রথানিতি। সংখ্যে যুদ্ধে। অত্বরৎ ত্বরামকরোৎ, জিষ্ণুর্জয়শীলঃ ॥৭॥

ত্রিগর্ত্তেতি। মহাত্মনা অর্জ্জুনেন। পার্থমর্জ্জুনং প্রতি ॥৮॥

বিচিত্রাকৃতি সেই রাজপুত্রেরা অর্জ্জুনের বলে অভিভূত ও ভূতলপতিত হইয়া একদাই প্রাণত্যাগ করিলেন। তখন সুশর্ম্মা সেই রাজপুত্রগণকে যুদ্ধে নিহত দেখিয়া রথারোহণে অর্জ্জুনের দিকে গমন করিলেন ॥৪॥

তদনন্তর সেই রথিগণের পৃষ্ঠরক্ষক আরও বত্রিশজন যোদ্ধা অর্জ্জুনের নিকটে উপস্থিত হইলেন এবং সেইরূপই অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া মহাশব্দকারী ধনু সকল আকর্ষণপূর্ব্বক—মেঘ যেমন পর্ব্বতের উপরে জল বর্ষণ করে, সেইরূপ অর্জ্জুনের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৫॥

অর্জ্জুন তাঁহাদের বাণবর্ষণে পীড়িত হইয়া তাঁহাদের প্রতি ক্রুদ্ধ হইলেন এবং তৈলমার্জ্জিত ষাটটা বাণদ্বারা যুদ্ধে সেই পৃষ্ঠরক্ষকদিগকেও বধ করিলেন ॥৬॥

রাজা! বিজয়ী ও যশস্বী অর্জ্জুন যুদ্ধে সেই সকল রথীকে জয় করিয়া এবং যুদ্ধে অন্যান্য সৈন্যকেও সংহার করিয়া সন্তুষ্টচিত্ত হইয়া ভীষ্মকে বধ করিবার জন্য ত্বরান্বিত হইলেন ॥৭॥

(৫)···তথৈব তে সংপরিবার্য্য—পি বা। (৭) রথাংস্তথান্—পি বা, অভিজিত্য···প্রীতমনা জনী···সমরেঽভিহত্য—পি।

অভিদ্রুতঞ্চাস্ত্রবিদাং বরিষ্ঠং ধনঞ্জয়ং পাণ্ডবসৃঞ্জয়াস্তে।
অভ্যুদ্যযুস্তে শিতশস্ত্রহস্তা রিরক্ষিষন্তো রথমর্জ্জুনস্য ॥৯॥
পার্থোঽপি তানাপততঃ সমীক্ষ্য ত্রিগর্ত্তরাজ্ঞা সহিতান্ নৃবীরান্।
বিধ্বংসয়িত্বা সমরে ধনুষ্মান্ গাণ্ডীবমুক্তৈর্নিশিতৈঃ পৃষৎকৈঃ ॥১০॥
ভীষ্মং যিয়াসুর্যুধি সংদদর্শ দুর্য্যোধনং সৈন্ধবাদীংশ্চ রাজ্ঞঃ।
সংবারয়িষ্ণূনভিবারয়িত্বা মুহূর্ত্তমাযোধ্য বলেন বীরঃ ॥১১॥ (যুগ্মকম্)
উৎসৃজ্য রাজানমনন্তবীর্য্যো জয়দ্রথাদীংশ্চ নৃপান্ মহৌজাঃ।
যযৌ ততো ভীমবেলা মনস্বী গাঙ্গেয়মাজৌ শরচাপপাণিঃ ॥১২॥

ভারতকৌমুদী

অভীতি। শিতানি সুধারীকৃতানি শস্ত্রাণি হস্তেষু যেষাং তে, রিরক্ষিষন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ ॥৯॥

পার্থ ইতি। বিধ্বংসয়িত্বা সুশর্ম্মেতরান্ বিনাশ্য। পৃষৎকৈর্বাণৈঃ। সৈন্ধবাদীন্ জয়দ্রথপ্রভৃতীন্। আযোধ্য সম্যগ্ যোধয়িত্বা। অত্রানেক এবার্থাঃ প্রয়োগাঃ ॥১০—১১॥

উৎসৃজ্যেতি। রাজানং দুর্য্যোধনম্, অনন্তবীর্য্যঃ পার্থ এব। গাঙ্গেয়ং ভীষ্মম্ ॥১২॥

---

অর্জ্জুন সেই বন্ধুবর্গকে বধ করিয়াছেন দেখিয়া ত্রিগর্ত্তাধিপতি সুশর্ম্মা যুদ্ধে প্রসিদ্ধ কতকগুলি রাজাকে অগ্রবর্ত্তী করিয়া অর্জ্জুনকে বধ করিবার জন্য তাঁহার নিকট গমন করিলেন ॥৮॥

অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ অর্জ্জুন বিপক্ষকর্ত্তৃক আক্রান্ত হইলে, সুতীক্ষ্ণ-শস্ত্রধারী অপর পাণ্ডবগণ ও সৃঞ্জয়গণ তাঁহার রথ রক্ষা করিবার জন্য তাঁহার অভিমুখে গমন করিলেন ॥৯॥

সেই বিপক্ষ বীরেরা ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মার সহিত আসিতেছেন দেখিয়া মহাবীর ও প্রশস্ত ধনুর্দ্ধর অর্জ্জুন গাণ্ডীবনিক্ষিপ্ত সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা সুশর্ম্মভিন্ন বিপক্ষদিগকে বিনাশ করিয়া ভীষ্মের দিকে যাইবার ইচ্ছা করিলেন। এই সময়ে দুর্য্যোধন ও জয়দ্রথপ্রভৃতি রাজারা অর্জ্জুনকে নিবারণ করিতে প্রবৃত্ত হইলেন; তখন অর্জ্জুন বলপূর্ব্বক মুহূর্ত্তকাল যুদ্ধ করিয়া দুর্য্যোধনপ্রভৃতিকে নিবারণপূর্ব্বক যাইয়া সমরাঙ্গনে ভীষ্মকে দর্শন করিলেন ॥১০—১১॥

তাহার পর অনন্তশক্তিশালী, মহাতেজা, ভয়ঙ্করবলসম্পন্ন প্রশস্তমনা ও ধনুর্ব্বাণধারী অর্জ্জুন দুর্য্যোধনকে ও জয়দ্রথপ্রভৃতি রাজগণকে পরিত্যাগ করিয়া সমরাঙ্গনে ভীষ্মের দিকেই গমন করিলেন ॥১২॥

(৯) অভিক্রতকাস্ত্রভৃতাং বরিষ্ঠং ধনঞ্জয়ং বীক্ষ্য শিখণ্ডিমুখ্যাঃ—বা নি। (১১)…বিবারয়িষূনথ সংপ্রথায় মুহূর্ত্তম্—পি বা।

ভীষ্মোঽপি দৃষ্ট্বা সমরে কৃতাস্ত্রান্ স পাণ্ডবানাং রথিনোঽত্যুদারান্।
বিহায় সংগ্রামমুখে ধনঞ্জয়ং জবেন পার্থং পুনরাজগাম ॥১৩॥
যুধিষ্ঠিরশ্চোগ্রবলো মহাত্মা সমাযযৌ ত্বরিতো জাতকোপঃ।
মদ্রাধিপং সমভিত্যজ্য সংখ্যে স্বভাগমাপ্তং তমনন্তকীর্ত্তিঃ।
সার্দ্ধং স মাদ্রীসুতভীমসেনৈর্ভীষ্মং যযৌ শান্তনবং রণায় ॥১৪॥
তৈঃ সম্প্রযুক্তৈঃ স মহারথাগ্র্যৈর্গঙ্গাসুতঃ সমরে চিত্রযোধী।
ন বিব্যথে শান্তনবো মহাত্মা সমাগতৈঃ পাণ্ডুসুতৈঃ সমস্তৈঃ ॥১৫॥
অথেত্য রাজা যুধি সত্যসন্ধো জয়দ্রথোঽত্যুগ্রবলো মনস্বী।
চিচ্ছেদ চাপানি মহারথানাং প্রসহ্য তেষাং ধনুষা বরেণ ॥১৬॥

ভারতকৌমুদী

ভীষ্ম ইতি। অত্যুদারান্ সর্ব্বেষ্বেব বিষয়েষু মহতঃ। জবেন বেগেন ॥১৩॥

যুধীতি। উগ্রং বলং সৈন্যং যস্য সঃ। স্বভাগং পূর্ব্বনির্দ্দেশেনাত্মনো বধ্যাংশম্, আপ্তমুপস্থিতম্, সমভিত্যজ্য, ভীষ্মবধে সর্ব্বৈস্তৈব বধসম্ভবাদিতি ভাবঃ। বহুপাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

তৈরিতি। সম্প্রযুক্তৈঃ সম্মিলিতৈরপি। ন বিব্যথে আত্মনোঽতিরথত্বাৎ ॥১৫॥

অথেতি। মহারথানাং পাণ্ডবীয়ানাম্, বরেণ ধনুষা শরান্ নিক্ষিপ্যেতি শেষঃ ॥১৬॥

---

ভীষ্মও অস্ত্রে সুশিক্ষিত এবং সর্ব্ববিষয়ে মহাযোদ্ধা পাণ্ডবপক্ষীয় রথীদিগকে সম্মুখে দেখিয়াও তাঁহাদিগকে পরিত্যাগ করিয়া বেগে পৃথানন্দন অর্জ্জুনের দিকেই আসিলেন ॥১৩॥

এই সময়ে ভয়ঙ্কর সৈন্যে পরিবেষ্টিত ও ক্রুদ্ধ মহাত্মা যুধিষ্ঠিরও সত্বর সেখানে আগমন করিলেন এবং অনন্তকীর্ত্তি যুধিষ্ঠির আপন ভাগে নির্দ্দিষ্ট যুদ্ধে উপস্থিত মদ্ররাজ শল্যকে পরিত্যাগ করিয়া ভীমসেন, নকুল ও সহদেবের সহিত মিলিত হইয়া যুদ্ধ করিবার জন্য শান্তনুনন্দন ভীষ্মের দিকেই গমন করিলেন ॥১৪॥

কিন্তু সম্মিলিত ও মহারথশ্রেষ্ঠ সমস্ত পাণ্ডব সেখানে আগমন করিলেও, বিচিত্রযোদ্ধা ও মহাত্মা শান্তনুনন্দন ভীষ্ম তাহাতে উদ্বিগ্ন হইলেন না ॥১৫॥

তাহার পর সত্যপ্রতিজ্ঞ, ভয়ঙ্করশক্তিশালী ও মনস্বী রাজা জয়দ্রথ উপস্থিত হইয়া বলপূর্ব্বক উত্তম ধনুদ্বারা বাণ নিক্ষেপ করিয়া পাণ্ডবপক্ষীয় মহারথগণের ধনুগুলি ছেদন করিলেন ॥১৬॥

---

(১৪) যুধিষ্ঠিরশ্চ প্রবলো মহাত্মা—ব্রা নি। (১৬) অথৈত্য রাজা—বা ব্রা নি।

যুধিষ্ঠিরং ভীমসেনং যমৌ চ পার্থং কৃষ্ণং যুধি সঞ্জাতকোপঃ।
দুর্য্যোধনঃ ক্রোধবিষো মহাত্মা জঘান বাণৈরনলপ্রকাশৈঃ ॥১৭॥
কৃপেণ শল্যেন শলেন চৈব তথা বিভো ! চিত্রসেনেন চাজৌ।
বিদ্ধাঃ শরৈস্তেঽতিবিবৃদ্ধকোপৈর্দেবা যথা দৈত্যগণৈঃ সমেতৈঃ ॥১৮॥
ছিন্নায়ুধং শান্তনবেন রাজা শিখণ্ডিনং প্রেক্ষ্য চ জাতকোপঃ।
অজাতশত্রুঃ সমরে মহাত্মা শিখণ্ডিনং ক্রুদ্ধ উবাচ বাক্যম্ ॥১৯॥
উক্ত্বা তথা ত্বং পিতুরগ্রতো মামহং হনিষ্যামি মহাব্রতং তম্।
ভীষ্মং শরৌঘৈর্বিমলার্কবর্ণৈঃ সত্যং বদামীতি কৃতা প্রতিজ্ঞা ॥২০॥
ত্বয়া চ নৈনাং সফলাং করোষি দেবব্রতং যন্ন নিহংসি যুদ্ধে।
মিথ্যাপ্রতিজ্ঞো ভব মাত্র বীর ! রক্ষ স্বধর্ম্মং স্বকুলং যশশ্চ ॥২১॥

ভারতকৌমুদী

যুধীতি। যমৌ নকুলসহদেবৌ, পার্থমর্জ্জুনং প্রসিদ্ধত্বাৎ। জঘান আজঘান ॥১৭॥

কৃপেণেতি। আজৌ যুদ্ধে। বিদ্ধাস্তাড়িতাঃ। সমেতৈঃ সম্মিলিতৈঃ ॥১৮॥

ছিন্নেতি। শান্তনবেন শিখণ্ডিনো ধনুশ্ছেদনং সঙ্কুলযুদ্ধে ব্যক্তিভ্রমাৎ। অন্যথা তেন সহ তস্য যুদ্ধাকরণপ্রতিজ্ঞাভঙ্গঃ স্যাৎ। ভীষ্মং প্রতি জাতকোপঃ, শিখণ্ডিনঞ্চ প্রতি ক্রুদ্ধস্তৎ-প্রতিজ্ঞাভঙ্গদর্শনাদিতি পুনরুক্ত্যভাবঃ। অজাতশত্রুর্যুধিষ্ঠিরঃ ॥১৯॥

উক্ত্বেতি। পিতুরগ্রে পদস্য। মহাব্রতং চিরব্রহ্মচর্য্যব্রতম্ ॥২০॥

ক্রোধবিষে দ্গারী ও মহাশক্তিশালী দুর্য্যোধন অগ্নির ন্যায় উজ্জ্বল বাণসমূহ দ্বারা যুদ্ধে যুধিষ্ঠির, ভীমসেন, অর্জ্জুন, নকুল, সহদেব ও কৃষ্ণকে আঘাত করিলেন ॥১৭॥

এবং রাজা ! পূর্ব্বকালে অত্যন্ত ক্রুদ্ধ দৈত্যগণ সম্মিলিত হইয়া যেমন দেবগণকে বিদ্ধ করিত, সেইরূপ অত্যন্ত ক্রুদ্ধ কৃপ, শল্য, শল ও চিত্রসেন বাণদ্বারা যুদ্ধে পাণ্ডবগণকে বিদ্ধ করিলেন ॥১৮॥

এই সময়ে ভীষ্ম শিখণ্ডীর ধনু ছেদন করিয়া ফেলিলেন; তাহাতে ভীষ্মের প্রতি এবং শিখণ্ডীর প্রতিও যুধিষ্ঠিরের ক্রোধ জন্মিল; তাই তিনি শিখণ্ডীর দিকে দৃষ্টিপাত করিয়া তাঁহাকে এই কথা বলিলেন— ॥১৯॥

"শিখণ্ডী ! আপনি আপনার পিতার সম্মুখে আমাকে এইরূপ বলিয়া প্রতিজ্ঞা করিয়াছিলেন যে, আমি সূর্য্যের ন্যায় উজ্জ্বল বাণসমূহদ্বারা সেই মহাব্রত ভীষ্মকে বধ করিব, ইহা আমি সত্য বলিতেছি ॥২০॥

(১৭)…পার্থানথো যুধি সঞ্জাতকোপঃ—পি,…কৃষ্ণঞ্চ পার্থং যুধি জাতকোপঃ—বা।
(২১) ত্বয়া ন চৈনাম্…রক্ষস্ব ধর্ম্মঞ্চ যশঃ কুলঞ্চ—পি বা।

প্রেক্ষস্ব ভীষ্মং যুধি ভীমবেগং সর্ব্বাংস্তপন্তং মম সৈন্যসংঘান্।
শরৌঘজালৈরতিতিগ্মবেগৈঃ কালং যথা কালকৃতং ক্ষণেন ॥২২॥
নিকৃত্তচাপঃ সমরেঽনপেক্ষঃ পরাজিতঃ শান্তনবেন চাজৌ।
বিহায় বন্ধূনথ সোদরাংশ্চ ক্ব যাস্যসে নানুরূপং তবেদম্ ॥২৩॥
দৃষ্ট্বা হি ভীষ্মং তমনন্তবীর্য্যং ভগ্নঞ্চ সৈন্যং দ্রবমাণমেবম্।
ভীতোঽসি নূনং দ্রুপদস্য পুত্র! তথাহি তে মুখবর্ণোঽপ্রহৃষ্টঃ ॥২৪॥
অজ্ঞায়মানে চ ধনঞ্জয়ে তু মহাহবে সম্প্রসক্তে নৃবীরে।
কথং হি ভীষ্মাৎ প্রথিতঃ পৃথিব্যাং ভয়ং ত্বমদ্য প্রকরোষি বীর! ॥২৫॥

ভারতকৌমুদী

ত্বয়েতি। দেবব্রতং ভীষ্মম্। স্বধর্ম্মং স্ববীরনিয়মম্, স্বকুলং তদ্গৌরবম্ ॥২১॥
প্রেক্ষস্বেতি। কালং যমম্, কালকৃতং সময়েনোপস্থাপিতম্ ॥২২॥
পলায়নপ্রবৃত্তিং সম্ভাব্যাহ—নিকৃত্তেতি। নিকৃত্তচাপশ্ছিন্নধন্বা, অনপেক্ষ উদাসীনঃ ॥২৩॥
দৃষ্ট্বেতি। ভগ্নং সংঘচ্যুতম্, দ্রবমাণং পলায়মানম্। অপ্রহৃষ্টো মলিনঃ ॥২৪॥
অজ্ঞায়েতি। অজ্ঞায়মানে দূরবর্ত্তিতয়া ত্বয়া অলক্ষ্যমাণে। সম্প্রসক্তে প্রবৃত্তে ॥২৫॥

অতএব আপনি যে হেতু যুদ্ধে ভীষ্মকে বধ করিতেছেন না, সেই হেতু সে প্রতিজ্ঞাও রক্ষা করিতেছেন না; সুতরাং বীর! আপনি মিথ্যাপ্রতিজ্ঞ হইবেন না; বীরের ধর্ম্ম, বংশের গৌরব ও যশ রক্ষা করুন ॥২১॥

আপনি দেখুন—যথাকালে উপস্থিত যমের ন্যায় ভয়ঙ্করবেগশালী ভীষ্ম ক্ষণকালমধ্যে যুদ্ধে মহাবেগমুক্ত বাণসমূহদ্বারা আমার সমস্ত সৈন্যকে সন্তপ্ত করিতেছেন ॥২২॥

ভীষ্ম যুদ্ধে আপনাকে পরাজয় করিয়াছেন এবং আপনার ধনু ছেদন করিয়াছেন; তাহাতে আপনি যুদ্ধে উদাসীন হইয়া পড়িয়াছেন। এখন বন্ধুগণ ও সহোদরগণকে পরিত্যাগ করিয়া কোথায় যাইবেন? তাহা আপনার অনুরূপ হইবে না ॥২৩॥

দ্রুপদনন্দন! এদিকে অসীমশক্তিশালী ভীষ্ম রহিয়াছেন, ওদিকে আমার সৈন্যেরা সংঘচ্যুত হইয়া এইভাবে পলায়ন করিতেছে; ইহা দেখিয়া নিশ্চয়ই আপনি ভীত হইয়া পড়িয়াছেন; যে হেতু আপনার মুখের বর্ণ মলিন হইয়া গিয়াছে ॥২৪॥

---

(২২)…অতিতিগ্মতেজাঃ কালো যথা কালকৃতম্—পি,…অতিতিগ্মবেগৈঃ কালো যথা কালকৃতঃ—বা। (২৩)…শান্তনবেন রাজা—পি বা। (২৪)…দ্রবমাণমেতৎ—পি বা। (২৫)…অজ্ঞায়মানেন ধনঞ্জয়েন মহাহবে পশ্য যুতং নৃবীরম্—পি বা।

স ধর্ম্মরাজস্য বচো নিশম্য রুক্ষাক্ষরং বিপ্রলাপানুবন্ধম্ ।
প্রত্যাদেশং মন্যমানো মহাত্মা প্রতত্বরে ভীষ্মবধায় রাজন্ ! ॥২৬॥
তমাপতন্তং মহতা জবেন শিখণ্ডিনং ভীষ্মমভিদ্রবন্তম্ ।
নিবারয়ামাস হি শল্য এনমস্ত্রেণ ঘোরেণ সুদুর্জ্জয়েন ॥২৭॥
স চাপি দৃষ্ট্বা সমুদীর্য্যমাণমস্ত্রং যুগান্তাগ্নিসমপ্রকাশম্ ।
ন সংমুমোহ দ্রুপদস্য পুত্রো রাজন্ ! মহেন্দ্রপ্রতিমপ্রভাবঃ ।
তস্থৌ চ তত্রৈব মহাধনুষ্মান্ শরৈস্তদস্ত্রং প্রতিবাধমানঃ ॥২৮॥
অথাদদে বারুণমন্যদস্ত্রং শিখণ্ড্যথোগ্রং প্রতিঘাতমস্য ।
তদস্ত্রমস্ত্রেণ বিদার্য্যমাণং খস্থাঃ সুরা দদৃশুঃ পার্থিবাশ্চ ॥২৯॥

ভারতকৌমুদী

ইত্থং যুধিষ্ঠিরবাক্যমনূদ্য সঞ্জয় এব পুনরাহ—স ইতি। স শিখণ্ডী। রুক্ষাক্ষরং নিষ্ঠুরবর্ণম্, বিপ্রলাপানুবন্ধম্ উল্লুণ্ঠনযুক্তম্। প্রত্যাদেশং কাপুরুষতয়া প্রত্যাখ্যানম্ ॥২৬॥

তমিতি। জবেন বেগেন। অভিদ্রবন্তম্ অভিধাবন্তম্। অস্ত্রেণাগ্নেয়েন ॥২৭॥

স ইতি। স শিখণ্ডী। প্রতিবাধমানো নিবারয়ন্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

স ইতি ॥১—২৪॥ অজায়মানে পশ্চাৎস্থিতে ॥২৫॥ প্রত্যাদেশং ভৎর্সনম্ ॥২৬—৩১॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮২॥

মনুষ্যবীর অর্জ্জুন মহাযুদ্ধে প্রবৃত্ত হইয়াছেন, ইহা আপনি জানিতে পারেন নাই (বোধ হয়। সে যাহা হউক,) বীর! আপনি পৃথিবীতে বীর বলিয়া প্রসিদ্ধ হইয়াও আজ ভীষ্ম হইতে ভয় করিতেছেন কেন?" ॥২৫॥

রাজা! মহাত্মা শিখণ্ডী রুক্ষবর্ণ ও উল্লুণ্ঠন-(বিদ্রূপ-) যুক্ত যুধিষ্ঠিরের বাক্য শুনিয়া তাহাকেই প্রত্যাখ্যান (স্বপক্ষ হইতে দূরীকরণ) মনে করিয়া ভীষ্মবধের জন্য অত্যন্ত ত্বরান্বিত হইলেন ॥২৬॥

শিখণ্ডী মহাবেগে আসিতে লাগিলে এবং ভীষ্মের প্রতিই ধাবিত হইলে, মদ্ররাজ শল্য ভয়ঙ্কর ও অতিদুর্জ্জয় আগ্নেয় অস্ত্রদ্বারা তাঁহাকে নিবারণ করিলেন ॥২৭॥

রাজা! প্রলয়কালের অগ্নির ন্যায় জাজ্বল্যমান সেই আগ্নেয় অস্ত্র উঠিয়াছে দেখিয়া মহাধনুর্দ্ধর ও ইন্দ্রের তুল্য প্রভাবশালী দ্রুপদনন্দন শিখণ্ডী মুগ্ধ ত হইলেনই না, বরং বাণদ্বারা সেই অস্ত্রের বাধা জন্মাইতে থাকিয়া সেই স্থানেই অবস্থান করিতে লাগিলেন ॥২৮॥

(২৭)...আবারয়ামাস...শস্ত্রেণ ঘোরেণ—পি বা। (২৮)...ন সংপ্রমুহ্—পি বা। (২৯)... খস্থাঃ সুরাঃ—বা রা নি।

ভীষ্মস্তু রাজন্! সমরে মহাত্মা ধনুশ্চ চিত্রং ধ্বজমেব চাপি।
ছিত্ত্বানদৎ পাণ্ডুসুতস্য বীরো যুধিষ্ঠিরস্যাজমীঢ়স্য রাজ্ঞঃ ॥৩০॥
ততঃ সমুৎসৃজ্য ধনুঃ সবাণাং যুধিষ্ঠিরং বীক্ষ্য ভয়াভিভূতম্।
গদাং প্রগৃহ্যাভিপপাত সংখ্যে জয়দ্রথং ভীমসেনঃ পদাতিঃ ॥৩১॥
তমাপতন্তং মহতা জবেন জয়দ্রথঃ সগদং ভীমসেনম্।
বিব্যাধ ঘোরৈর্যমদণ্ডকল্পৈঃ শিতৈঃ শরৈর্বৈ নবভিঃ সমন্তাৎ ॥৩২॥
অচিন্তয়িত্বা স শরাংস্তরস্বী বৃকোদরঃ ক্রোধপরীতচেতাঃ।
জঘান বাহান্ সমরে সমস্তান্ বানায়ুজান্ সিন্ধুরাজস্য সংখ্যে ॥৩৩॥
ততোঽভিবীক্ষ্যাপ্রতিমপ্রভাবস্তবাত্মজস্ত্বরমাণো রথেন।
অভ্যাযযৌ ভীমসেনং নিহন্তুং সমুদ্যতাস্ত্রঃ সুররাজকল্পঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

অথেতি। অস্য আগ্নেয়াস্ত্রস্য। বিদার্য্যমাণং বিনাশ্যমানম্, খস্থা আকাশস্থাঃ ॥২৯॥
ভীষ্ম ইতি। অনদৎ সিংহনাদমকরোৎ। আজমীঢ়স্য অজমীঢ়বংশীয়স্য ॥৩০॥
তত ইতি। অভিপপাত অভিদধাব, সংখ্যে সমরাঙ্গনে। পদাতিঃ পাদচারী সন্ ॥৩১॥
তমিতি। জবেন বেগেন, গদয়া সহেতি সগদস্তম্। সমন্তাৎ সর্ব্বেষঙ্গেষু ॥৩২॥
অচিন্তেতি। তরস্বী বলবান্। বাহান্ অশ্বান্, বানায়ুজান্ বনায়ুদেশজাতান্ ॥৩৩॥
তত ইতি। তবাত্মজশ্চিত্রসেনঃ পরস্তোক্তেঃ। সমুদ্যতমুত্তোলিতমস্ত্রং যেন সঃ ॥৩৪॥

---

তাহার পর শিখণ্ডী সেই আগ্নেয় অস্ত্রের উপযুক্ত প্রতিঘাতক ভয়ঙ্কর অস্ত্র বারুণাস্ত্র গ্রহণ করিয়া নিক্ষেপ করিলেন। তখন সেই বারুণাস্ত্র সেই আগ্নেয়াস্ত্রকে প্রতিহত করিতে থাকিল; ইহা আকাশস্থিত দেবতারা এবং ভূতলস্থিত রাজারা দেখিতে লাগিলেন ॥২৯॥

এদিকে মহাত্মা ও মহাবীর ভীষ্ম যুদ্ধে অজমীঢ়বংশীয় পাণ্ডুনন্দন রাজা যুধিষ্ঠিরের ধনু ও বিচিত্র ধ্বজ ছেদন করিয়া সিংহনাদ করিলেন ॥৩০॥

তাহার পর ভীমসেন যুধিষ্ঠিরকে ভয়াভিভূত দেখিয়া ধনু ও বাণ পরিত্যাগ করিয়া গদা ধারণপূর্ব্বক সমরাঙ্গনে জয়দ্রথের দিকে ধাবিত হইলেন ॥৩১॥

ভীমসেন গদা ধারণ করিয়া মহাবেগে আসিতে লাগিলে, জয়দ্রথ যমদণ্ডের তুল্য ভয়ঙ্কর ও সুতীক্ষ্ণ নয়টা বাণদ্বারা তাঁহার সমস্ত অঙ্গ বিদ্ধ করিলেন ॥৩২॥

তখন বলবান্ ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সেই বাণগুলিকে চিন্তা না করিয়া সমরাঙ্গনে যুদ্ধে জয়দ্রথের বনায়ুদেশীয় সমস্ত অশ্বগুলিকে বধ করিলেন ॥৩৩॥

(৩২)...সহসা জবেন...শিতৈঃ শরৈঃ পঞ্চভিঃ সমন্তাৎ—পা নি।

ভীমোঽপ্যথৈনং সহসা বিনদ্য প্রত্যুদ্‌যযৌ গদয়া তর্জ্জমানঃ।
সমুদ্যতাং তাং যমদণ্ডকল্পাং দৃষ্ট্বা গদাং তে কুরবঃ সমস্তাৎ ॥৩৫॥
বিহায় সর্ব্বে তব পুত্রমুগ্রং পাতং গদায়াঃ পরিহর্ত্তুকামাঃ।
অপক্রান্তাস্তুমুলে সম্প্রমর্দ্দে সুদারুণে ভারত! মোহনীয়ে ॥৩৬॥
(যুগ্মকম্)

অমূঢ়চেতাস্ত্বথ চিত্রসেনো মহাগদামাপতন্তীং নিরীক্ষ্য।
রথং সমুৎসৃজ্য পদাতিরাজৌ প্রগৃহ্য খড়্গং বিপুলঞ্চ চর্ম্ম।
অবপ্লুতঃ সিংহ ইবাচলাগ্রাজ্জগামান্যং ভূমিপ! ভূমিদেশম্ ॥৩৭॥
গদাপি সা প্রাপ্য রথং সুচিত্রং সাশ্বং সসূতং বিনিহত্য সংখ্যে।
জগাম ভূমিং জ্বলিতা মহোল্কা ভ্রষ্টাম্বরাদ্‌গামিব সংপতন্তী ॥৩৮॥

ভারতকৌমুদী

ভীম ইতি। বিনদ্য সিংহনাদং কৃত্বা। সংপ্রমর্দ্দে যুদ্ধসংঘর্ষে ॥৩৫—৩৬॥

অমূঢ়েতি। অমূঢ়চেতাঃ কর্ত্তব্যস্থিরচিত্তঃ। অচলস্য পর্ব্বতস্যাগ্রাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৭॥

গদেতি। সসূতং সসারথিম্। অম্বরাদাকাশাৎ, গাং ভূমিম্, সংপতন্তী স্পৃশন্তী ॥৩৮॥

তাহা দেখিয়া আপনার পুত্র অতুলনীয়প্রভাবশালী চিত্রসেন দেবরাজের ন্যায় রথারোহণ করিয়া ত্বরান্বিত হইয়া অস্ত্র উত্তোলনপূর্ব্বক ভীমসেনকে বধ করিবার জন্য উপস্থিত হইলেন ॥৩৪॥

ভরতনন্দন! তখন ভীমসেনও সিংহনাদ করিয়া গদাদ্বারা ভয়প্রদর্শন করিতে থাকিয়া তৎক্ষণাৎ চিত্রসেনের প্রত্যুদ্‌গমন করিলেন। এই সময়ে কৌরবেরা সকলে যমদণ্ডের তুল্য সেই উত্তোলিত গদা দেখিয়া তাহার ভয়ঙ্কর আঘাত এড়াইবার ইচ্ছা করিয়া চিত্রসেনকে পরিত্যাগপূর্ব্বক তুমুল, অতিদারুণ ও মোহজনক সেই যুদ্ধসংঘর্ষে পলায়ন করিলেন ॥৩৫—৩৬॥

রাজা! সেই বিশাল গদাটা আসিতেছে দেখিয়া, চিত্রসেন স্থিরচিত্ত থাকিয়া, রথ পরিত্যাগ করিয়া, বিশাল তরবারি ও চর্ম্ম লইয়া, পর্ব্বতাগ্র হইতে সিংহের ন্যায় লাফাইয়া পড়িয়া পাদচারে অন্য স্থানে গমন করিলেন ॥৩৭॥

সেই গদাটাও যাইয়া অশ্ব ও সারথির সহিত সেই বিচিত্র রথখানাকে বিধ্বস্ত করিয়া আকাশভ্রষ্ট উজ্জ্বল মহোল্কার ন্যায় ভূতলে পতিত হইল ॥৩৮॥

(৩৫)...গদয়া তর্জ্জয়ানঃ—বা নি। (৩৬)...উগ্রাং ভৈমীং গদাং তে—পি বা। (৩৭)...জগাম তং ভূমিপ!—পি বা। (৩৮)...গামিব সংপতন্তী—পি বা।

আশ্চর্য্যরূপং সুমহত্ত্বদীয়া দৃষ্টৈ্ব তত্রাবত ! সম্প্রহৃষ্টাঃ।
সর্ব্বে বিনেদুঃ সহিতাঃ সমন্তাৎ পুপূজিরে তব পুত্রস্য শৌর্য্যম্ ॥৩২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে সপ্তমদিবসযুদ্ধে চিত্রসেনরথভঙ্গে
দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।
বিরথং তং সমাসাদ্য চিত্রসেনং যশস্বিনম্।
রথমারোপয়ামাস বিকর্ণস্তনয়স্তব ॥১॥
তস্মিংস্তথা বর্ত্তমানে তুমুলে সঙ্কুলে ভৃশম্।
ভীষ্মঃ শান্তনবস্তূর্ণং যুধিষ্ঠিরমুপাদ্রবৎ ॥২॥

ভারতকৌমুদী

আশ্চর্য্যেতি। ত্বদীয়া যোদ্ধারঃ। তৎ কর্ম্ম। পুপূজিরে প্রশশংসুঃ ॥৩২॥
ইতি মহামহোপাধ্যায় ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

বিরথমিতি। সমাসাদ্য প্রাপ্য। যশস্বিনং ক্ষিপ্রকারিত্বেনাত্মরক্ষণাৎ ॥১॥
তস্মিন্নিতি। তস্মিন্ যুদ্ধে। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥২॥

ভরতনন্দন! তখন আপনার পক্ষের যোদ্ধারা সকলে চিত্রসেনের সেই গুরুতর আশ্চর্য্য কর্ম্ম দেখিয়া আনন্দিত হইয়া সকল দিক্ হইতে একদা কোলাহল করিয়া উঠিলেন এবং আপনার সেই পুত্রের বীরত্বের প্রশংসা করিতে লাগিলেন" ॥৩২॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"মহারাজ! তখন আপনার পুত্র বিকর্ণ যাইয়া রথবিহীন ও যশস্বী চিত্রসেনকে আপনার রথে তুলিয়া লইলেন ॥১॥

(৩২) আশ্চর্য্যভূতম্—বা নি। * '...পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব বা দি। (১)... চিত্রসেনং মনস্বিনম্—পি বা।

ততঃ সনরনাগাশ্বাঃ সমকম্পন্ত সৃঞ্জয়াঃ।
মৃত্যোরাস্যমনুপ্রাপ্তং মেনিরে চ যুধিষ্ঠিরম্ ॥৩॥
যুধিষ্ঠিরোঽপি কৌরব্যো যমাভ্যাং সহিতঃ প্রভুঃ।
মহেষ্বাসং নরব্যাঘ্রং ভীষ্মং শান্তনবং যযৌ ॥৪॥
ততঃ শরসহস্রাণি প্রমুঞ্চন্ পাণ্ডবো যুধি।
ভীষ্মং সংছাদয়ামাস যথা মেঘো দিবাকরম্ ॥৫॥
তেন সম্যক্ প্রণীতানি শরজালানি ভাগশঃ।
প্রতিজগ্রাহ গাঙ্গেয়ঃ শতশোঽথ সহস্রশঃ ॥৬॥
তথৈব শরজালানি ভীষ্মেণাস্তানি মারিষ!।
আকাশে সমদৃশ্যন্ত খগমানাং ব্রজা ইব ॥৭॥

ভারতকৌমুদী

তত ইতি। নরাঃ পদাতয়ঃ, নাগা হস্তিনঃ। আস্যং মুখম্ ॥৩॥
যুধীতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্ ॥৪॥
তত ইতি। সহস্রপদং বহুত্বপরম্। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ ॥৫॥
তেনেতি। তেন যুধিষ্ঠিরেণ, প্রণীতানি রচিতানি, ভাগশো ভাগে ভাগে ॥৬॥
তথেতি। অস্তানি ক্ষিপ্তানি। খগমানাং পক্ষিণাম্, ব্রজাঃ সমূহাঃ ॥৭॥

সেই তুমুল ও সঙ্কুল যুদ্ধ সেইরূপ গুরুতর ভাবে চলিতে লাগিলে, শান্তনুনন্দন ভীষ্ম সত্বর যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন ॥২॥

তখন গজারোহী, অশ্বারোহী ও পদাতিদিগের সহিত সৃঞ্জয়েরা যুধিষ্ঠিরকে যমের মুখপ্রবিষ্ট বলিয়া মনে করিতে লাগিল ॥৩॥

এই সময়ে কৌরবনন্দন রাজা যুধিষ্ঠিরও নকুল এবং সহদেবের সহিত মিলিত হইয়া মহাধনুর্দ্ধর ও নরশ্রেষ্ঠ শান্তনুনন্দন ভীষ্মের দিকে গমন করিলেন ॥৪॥

তাহার পর মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ যুধিষ্ঠির যুদ্ধে বহুতর বাণ নিক্ষেপ করিয়া ভীষ্মকে আবৃত করিলেন ॥৫॥

যুধিষ্ঠির ভাগে ভাগে সম্যক্‌রূপে বহুসংখ্যক শরজাল নির্ম্মাণ করিলে, ভীষ্ম সেই শত শত ও সহস্র সহস্র শরজাল গ্রহণ করিলেন ॥৬॥

মাননীয় রাজা! ভীষ্মও সেইরূপই শরজাল নিক্ষেপ করিলেন; তখন আকাশে পক্ষিগণের ন্যায় সেগুলিকে দেখা যাইতে লাগিল ॥৭॥

(৩)...ততঃ সরথনাগাশ্বাঃ—ব্য নি। (৪)...সহিতঃ প্রভো!—পি বা। (৬)...শরজালানি সর্ব্বশঃ—পি,...শরজালানি মারিষ!—ব্য নি।

নিমেষার্দ্ধেন কৌন্তেয়ং ভীষ্মঃ শান্তনবো যুধি।
অদৃশ্যং সমরে চক্রে শরজালেন ভারত! ॥৮॥
ততো যুধিষ্ঠিরো রাজা কৌরব্যস্য মহাত্মনঃ।
নারাচং প্রেষয়ামাস ক্রুদ্ধ আশীবিষোপমম্ ॥৯॥
অসংপ্রাপ্তস্তু তং তত্র ক্ষুরপ্রেণ মহারথঃ।
চিচ্ছেদ সমরে রাজন্! ভীষ্মস্তস্য ধনুশ্চ্যুতম্ ॥১০॥
তস্তু ছিত্ত্বা রণে ভীষ্মো নারাচং কালসন্নিভম্।
নিজঘ্নে কৌরবেন্দ্রস্য হয়ান্ কাঞ্চনভূষণান্ ॥১১॥
হতাশ্বস্তু রথং ত্যক্ত্বা ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
আরুরোহ রথং তূর্ণং নকুলস্য মহাত্মনঃ ॥১২॥
যমাবপি হি সংক্রুদ্ধঃ সমাসাদ্য রণে তদা।
শরৈঃ সংছাদয়ামাস ভীষ্মঃ পরপুরঞ্জয়ঃ ॥১৩॥

ভারতকৌমুদী

নিমেষেতি। কৌন্তেয়ং যুধিষ্ঠিরং প্রকরণাৎ যময়োস্তু মাদ্রেয়ত্বাৎ ॥৮॥
তত ইতি। কৌরব্যস্য ভীষ্মস্য। আশীবিষোপমং সর্পতুল্যং দীর্ঘম্ ॥৯॥
অসমিতি। অসংপ্রাপ্তং স্বসন্নিধাবনাগতম্, ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণেন ॥১০॥
তমিতি। কালসন্নিভং যমতুল্যম্। কৌরবেন্দ্রস্য যুধিষ্ঠিরস্য, হয়ান্ রথাশ্বান্ ॥১১॥
হতেতি। হতা অশ্বা যস্য তম্ ॥১২॥

---

এবং ভরতনন্দন! শান্তনুনন্দন ভীষ্ম যুদ্ধে নিমেষার্দ্ধমধ্যে শরজালদ্বারা যুধিষ্ঠিরকে সমরাঙ্গনে অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৮॥

তাহার পর রাজা যুধিষ্ঠির ক্রুদ্ধ হইয়া মহাত্মা ভীষ্মের দিকে একটা সর্পতুল্য দীর্ঘ নারাচ নিক্ষেপ করিলেন ॥৯॥

রাজা! সেই নারাচটা উপস্থিত না হইতেই মহারথ ভীষ্ম একটা ক্ষুরপ্র-দ্বারা যুধিষ্ঠিরের ধনু হইতে নির্গত সেই নারাচটাকে ছেদন করিয়া ফেলিলেন ॥১০॥

ভীষ্ম যমের তুল্য সেই নারাচটাকে ছেদন করিয়া যুধিষ্ঠিরের স্বর্ণভূষিত রথাশ্ব-গুলিকে বধ করিলেন ॥১১॥

তখন ধর্ম্মপুত্র যুধিষ্ঠির নিজের হতাশ্ব রথ ত্যাগ করিয়া সত্বর যাইয়া মহাত্মা নকুলের রথে আরোহণ করিলেন ॥১২॥

---

(৮) নিমেষার্দ্ধাচ্চ—পি বা। (১০) অসংপ্রাপ্তং ততস্তস্তু—বা নি। (১১)...কাল-সন্নিভম্—বা নি। (১৩) যমাবপি হি সংক্রুদ্ধৌ—বা নি।

তৌ তু দৃষ্ট্বা মহারাজ! ভীষ্মবাণপ্রপীড়িতৌ।
জগাম পরমাং চিন্তাং ভীষ্মস্য বধকাঙ্ক্ষয়া ॥১৪॥
ততো যুধিষ্ঠিরো বশ্যান্ রাজ্ঞস্তান্ সমচোদয়ৎ।
ভীষ্মং শান্তনবং সর্ব্বে নিহতেতি সুহৃদ্গণান্ ॥১৫॥
ততস্তে পার্থিবাঃ সর্ব্বে শ্রুত্বা পার্থস্য ভাষিতম্।
মহতা রথবংশেন পরিবব্রুঃ পিতামহম্ ॥১৬॥
স সমন্তাৎ পরিবৃতঃ পিতা দেবব্রতস্ততঃ।
চিক্রীড় ধনুষা রাজন্! পাতয়ানো মহারথান্ ॥১৭॥
তং চরন্তং রণে পার্থা দদৃশুঃ কৌরবং যুধি।
মৃগমধ্যে প্রবিশ্যেব যথা সিংহং মহাবনে ॥১৮॥

ভারতকৌমুদী

যমাবিতি। যমৌ নকুলসহদেবৌ। পরেষাং শত্রূণাং পুরাণি জিতবানিতি সঃ ॥১৩॥
তাবিতি। জগাম প্রাপ যুধিষ্ঠির ইতি শেষঃ ॥১৪॥
তত ইতি। সমচোদয়ৎ প্রৈরয়ৎ। নিহত বিনাশয়ত যূয়ম্ ॥১৫॥
তত ইতি। পার্থস্য যুধিষ্ঠিরস্য। রথানাং বংশেন সমূহেন, পিতামহং ভীষ্মম্ ॥১৬॥
স ইতি। সমন্তাৎ সর্ব্বতঃ। পাতয়ানঃ পাতয়মানঃ, মকারাগমভাব আর্ষঃ ॥১৭॥
তমিতি। প্রবিশ্য স্থিতমিতি শেষঃ। যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥১৮॥

সেই সময়ে শত্রুনগরবিজয়ী অতিক্রুদ্ধ ভীষ্ম যুদ্ধে নকুল এবং সহদেবকেও পাইয়া বাণদ্বারা তাঁহাদিগকেও আবৃত করিলেন ॥১৩॥

মহারাজ! তখন যুধিষ্ঠির নকুল ও সহদেবকে ভীষ্মের বাণে পীড়িত দেখিয়া তাঁহাকে বধ করিবার ইচ্ছায় গুরুতর চিন্তান্বিত হইলেন ॥১৪॥

তাহার পর যুধিষ্ঠির নিজের অধীন ও বন্ধু রাজগণকে এই কথা বলিয়া প্রেরণ করিলেন যে, 'আপনারা সকলে শান্তনুনন্দন ভীষ্মকে বধ করুন' ॥১৫॥

তৎপরে পাণ্ডবপক্ষীয় রাজারা সকলে যুধিষ্ঠিরের আদেশ শুনিয়া বিশাল রথসমূহে ভীষ্মকে পরিবেষ্টন করিলেন ॥১৬॥

রাজা! তদনন্তর আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম সকল দিকে বেষ্টিত হইয়া কার্ম্মুকনিক্ষিপ্ত বাণদ্বারা বিপক্ষীয় মহারথগণকে নিপাত করিতে থাকিয়া যেন খেলা করিতে লাগিলে ॥১৭॥

(১৪)...জগামাথ পরাং চিন্তাম্—রা নি। (১৫)...শান্তনবং সংখ্যে—পি বা। (১৮)...যথা সিংহশিশুং বনে—রা নি।

তর্জ্জয়ানং রণে শূরাংস্ত্রাসয়ানঞ্চ সায়কৈঃ।
দৃষ্ট্বা ত্রেসুর্মহারাজ! সিংহং মৃগগণা ইব ॥১৯॥
রণে ভরতসিংহস্য দদৃশুঃ ক্ষত্রিয়া গতিম্।
অগ্নের্বায়ুসহায়স্য যথা কক্ষং দিধক্ষতঃ ॥২০॥
শিরাংসি রথিনাং ভীষ্মঃ পাতয়ামাস সংযুগে।
তালেভ্য ইব পক্কানি ফলানি কুশলো নরঃ ॥২১॥
পতদ্ভিশ্চ মহারাজ! শিরোভির্ধরণীতলে।
বভূব তুমুলঃ শব্দঃ পততামশ্মনামিব ॥২২॥
তস্মিন্ সুতুমুলে যুদ্ধে বর্ত্তমানে ভয়ানকে।
সর্ব্বেষামেব সৈন্যানামাসীদ্ব্যতিকরো মহান্ ॥২৩॥

ভারতকৌমুদী

তর্জ্জেতি। তর্জ্জয়ানং ভর্ৎসয়ন্তম্। ত্রেসুর্ভীতা বভূবুঃ ॥১৯॥
রণ ইতি। ভরতসিংহস্য ভীষ্মস্য। কক্ষং তৃণরাশিম্, দিধক্ষতো দগ্ধুমিচ্ছতঃ ॥২০॥
শিরাংসীতি। তালেভ্যো বৃক্ষেভ্যঃ। কুশলঃ ফলপাতননিপুণঃ ॥২১॥
পতদ্ভিরিতি। তুমুলো মহান্। অশ্মনাং পাষাণানাম্ ॥২২॥
তস্মিন্নিতি। সর্ব্বেষামুভয়পক্ষীয়াণাম্। ব্যতিকরঃ সংঘর্ষঃ ॥২৩॥

---

তখন পাণ্ডবেরা দেখিলেন—মহাবনে মৃগমধ্যে প্রবিষ্ট সিংহের ন্যায় ভীষ্ম সমরাঙ্গনে বিপক্ষমধ্যে প্রবিষ্ট হইয়া বিচরণ করিতেছেন ॥১৮॥

মহারাজ! সিংহ দেখিয়া হরিণগণ যেমন ভীত হয়, সেইরূপ যুদ্ধে বিপক্ষগণের তর্জ্জনকারী ও বাণদ্বারা ভয়োৎপাদনকারী ভীষ্মকে দেখিয়া সকলে ভীত হইল ॥১৯॥

তৃণরাশিদহনপ্রবৃত্ত বায়ুসহায় অগ্নির ন্যায় যুদ্ধে ভরতসিংহ ভীষ্মের গতি ক্ষত্রিয়েরা দেখিতে লাগিলেন ॥২০॥

নিপুণ মানুষ যেমন তালবৃক্ষ হইতে তাহার পক্ক ফল নিপাতিত করে, সেইরূপ ভীষ্ম যুদ্ধে বিপক্ষ রথিগণের মস্তক নিপাতিত করিতে থাকিলেন ॥২১॥

মহারাজ! তখন প্রস্তর সকল পতিত হইতে থাকিলে যেমন তুমুল শব্দ হয়, সেইরূপ ভূতলে মস্তক সকল পতিত হইতে থাকায় তুমুল শব্দ হইতে লাগিল ॥২২॥

(১৯)...রণে বীরান্—ব। নি। (২০) রণে ভারতসিংহস্য—ব। নি। (২১)...তালেভ্যঃ পরিপক্কানি—ব। নি।

ভিন্নেষু তেষু ব্যূহেষু ক্ষত্রিয়া ইতরেতরম্।
একমেকং সমাহূয় যুদ্ধায়ৈবোপতস্থিরে ॥২৪॥
শিখণ্ডী তু সমাসাদ্য ভরতানাং পিতামহম্।
অভিদুদ্রাব বেগেন তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২৫॥
অনাদৃত্য ততো ভীষ্মস্তং শিখণ্ডিনমাহবে।
প্রযযৌ সৃঞ্জয়ান্ ক্রুদ্ধঃ স্ত্রীত্বং তস্য বিচিন্তয়ন্ ॥২৬॥
সৃঞ্জয়াস্তু ততো দৃষ্ট্বা রাজন্! ভীষ্মং মহারথম্।
সিংহনাদান্ বহুবিধাংশ্চক্রুঃ শঙ্খবিমিশ্রিতান্ ॥২৭॥
ততঃ প্রববৃতে যুদ্ধং ব্যতিষক্তরথদ্বিপম্।
পশ্চিমাং দিশমাস্থায় স্থিতে সবিতরি প্রভো! ॥২৮॥

ভারতকৌমুদী

ভিন্নেষিতি। ভিন্নেষু সংঘর্ষাদ্বিশ্লিষ্টেষু। ইতরেতরং পরস্পরম্ ॥২৪॥
শিখণ্ডীতি। ভরতানাং তদানীন্তনানাং যুধিষ্ঠিরাদীনাম্, পিতামহং ভীষ্মম্ ॥২৫॥
অনাদৃত্যেতি। আহবে যুদ্ধে। স্ত্রীত্বং ভূতপূর্ব্বম্ ॥২৬॥
সৃঞ্জয়া ইতি। শঙ্খবিমিশ্রিতান্ শঙ্খধ্বনিযুক্তান্ ॥২৭॥
তত ইতি। ব্যতিষক্তাঃ পরস্পরং মিলিতা রথা দ্বিপা হস্তিনশ্চ যত্র তৎ ॥২৮॥

---

অতিতুমুল ও ভয়ঙ্কর সেই যুদ্ধ চলিতে লাগিলে, উভয় পক্ষের সমস্ত সৈন্যেরই গুরুতর সংঘর্ষ হইতে থাকিল ॥২৩॥

সেই সমস্ত ব্যূহ বিশ্লিষ্ট হইয়া উঠিলে, ক্ষত্রিয়েরা পরস্পর এক এক জনকে আহ্বান করিয়া যুদ্ধের জন্যই অগ্রসর হইলেন ॥২৪॥

এই সময়ে শিখণ্ডী ভীষ্মকে দেখিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥২৫॥

কিন্তু ভীষ্ম শিখণ্ডীর ভূতপূর্ব্ব স্ত্রীত্ব স্মরণপূর্ব্বক তাঁহাকে অগ্রাহ্য করিয়া ক্রুদ্ধ অবস্থায় যুদ্ধে সৃঞ্জয়দিগের প্রতি গমন করিলেন ॥২৬॥

রাজা! তখন সৃঞ্জয়েরা মহারথ ভীষ্মকে দেখিয়া শঙ্খধ্বনির সহিত নানাবিধ সিংহনাদ করিতে লাগিল ॥২৭॥

নরনাথ! ক্রমে সূর্য্য পশ্চিম দিক্ অবলম্বন করিয়া অবস্থান করিলে, যুদ্ধ প্রবৃত্ত হইল; তখন উভয় পক্ষেরই রথ ও হস্তী সকল পরস্পর মিলিত হইতে থাকিল ॥২৮॥

---

(২৩)…অবতস্থিরে—বা নি। (২৭)…দৃষ্ট্বা রাজন্ ভীষ্মং মহারথে—বা নি। (২৮)…অপরাং দিশমাস্থায়—পি বা।

ধৃষ্টদ্যুম্নোঽথ পাঞ্চাল্যঃ সাত্যকিশ্চ মহারথঃ।
পীড়য়ন্তৌ ভৃশং সৈন্যং শক্তিতোমরবৃষ্টিভিঃ ॥২৯॥
শস্ত্রৈশ্চ বহুভী রাজন্! জয়তুস্তাবকান্ রণে।
তে হন্যমানাঃ সমরে তাবকা ভরতর্ষভ! ॥৩০॥
আর্য্যাং যুদ্ধে মতিং কৃত্বা ন ত্যজন্তি স্ম সংযুগম্।
যথোৎসাহঞ্চ সমরে জয়ুর্লোকমহারথাঃ ॥৩১॥ (বিশেষকম্)
তত্রাক্রন্দো মহানাসীত্তাবকানাং মহাত্মনাম্।
বধ্যতাং সমরে রাজন্! পার্ষতেন মহাত্মনা ॥৩২॥
তং শ্রুত্বা নিনদং ঘোরং তাবকানাং মহারথৌ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ পার্ষতং প্রত্যুপস্থিতৌ ॥৩৩॥

ভারতকৌমুদী

ধৃষ্টেতি। পাঞ্চাল্যঃ পাঞ্চালরাজপুত্রঃ। তাবকান্ ত্বৎপক্ষীয়ান্। আর্য্যাং সাধ্বীম্। পলায়নে নিকর্ষপ্রতীত্যা অনার্য্যতাপ্রতীতিরিতি ভাবঃ। নিজয়ুর্বিপক্ষানিতি শেষঃ ॥২৯—৩১॥

তত্রেতি। আক্রন্দ আরাবঃ কোলাহল ইতি যাবৎ, "আরাবে রুদিতে ত্রাতর্য্যাক্রন্দো দারুণে রণে" ইত্যমরঃ। বধ্যতাং বধ্যমানানাম্। পার্ষতেন ধৃষ্টদ্যুম্নেন ॥৩২॥

তমিতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ ॥৩৩॥

রাজা! তাহার পর পাঞ্চালরাজনন্দন ধৃষ্টদ্যুম্ন ও মহারথ সাত্যকি শক্তি ও তোমরবর্ষণ করিয়া এবং অন্য বহুবিধ অস্ত্রদ্বারা যুদ্ধে বিপক্ষসৈন্যগণকে অত্যন্ত পীড়ন করতঃ আপনার পক্ষীয় যোদ্ধাদিগকে বধ করিতে লাগিলেন। ভরতশ্রেষ্ঠ! আপনার পক্ষের সেই যোদ্ধারা যুদ্ধে নিহত হইতে থাকিয়াও যুদ্ধবিষয়ে সজ্জনোচিত বুদ্ধি করিয়াই যুদ্ধ ত্যাগ করিলেন না; কিন্তু তাঁহাদের মধ্যের মহারথেরা উৎসাহ অনুসারে যুদ্ধে বিপক্ষদিগকে সংহারই করিতে থাকিলেন ॥২৯—৩১॥

রাজা! তখন মহাবল ধৃষ্টদ্যুম্ন বধ করিতে লাগিলে, আপনার পক্ষীয় যোদ্ধাদের মধ্যে বিশাল কোলাহল হইতে লাগিল ॥৩২॥

এই সময়ে অবন্তিদেশীয় মহারথ বিন্দ ও অনুবিন্দ, আপনার সৈন্যগণের সেই ভয়ঙ্কর কোলাহল শুনিয়া ধৃষ্টদ্যুম্নের সম্মুখে উপস্থিত হইলেন ॥৩৩॥

(৩০) শস্ত্রৈর্বহুবিধৈ রাজন্নাজয়ুস্তাবকান্ রণে—পি বা। (৩১)...যথোৎসাহং তু সমরে ন জয়ুস্তাবকা রণে—রা নি।

তৌ তস্য তুরগান্ হত্বা ত্বরমাণৌ মহারথৌ।
ছাদয়ামাসতুরুভৌ শরবর্ষেণ পার্ষতম্ ॥৩৪॥
অবপ্লুত্যাথ পাঞ্চাল্যো রথাত্তূর্ণং মহাবলঃ।
আরুরোহ রথং তূর্ণং সাত্যকেস্তু মহাত্মনঃ ॥৩৫॥
ততো যুধিষ্ঠিরো রাজা মহত্যা সেনয়া বৃতঃ।
আবন্ত্যৌ সমরে ক্রুদ্ধাবভ্যধাবৎ পরন্তপঃ ॥৩৬॥
তথৈব তব পুত্ত্রোঽপি সর্ব্বোদ্যোগেন মারিষ !।
বিন্দানুবিন্দৌ সমরে পরিবার্য্যাবতস্থিবান্ ॥৩৭॥
অর্জ্জুনশ্চাপি সংক্রুদ্ধঃ ক্ষত্রিয়ান্ ক্ষত্রিয়র্ষভঃ।
অযোধয়ত সংগ্রামে বজ্রপাণিরিবাসুরান্ ॥ ৮॥
দ্রোণস্তু সমরে ক্রুদ্ধঃ পুত্ত্রস্য প্রিয়কৃত্তব।
বধ্যমৎ সর্ব্বপাঞ্চালাংস্তূলরাশিমিবানলঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

তাবিতি। তৌ বিন্দানুবিন্দৌ, তস্য পার্ষতস্য ॥৩৪॥
অবেতি। তূর্ণমবপ্লুত্য তূর্ণমারুরোহেতি পুনরুক্ত্যভাবঃ ॥৩৫॥
তত ইতি। আবন্ত্যৌ বিন্দানুবিন্দৌ। অভ্যধাবৎ ধৃষ্টদ্যুম্নসাহায্যার্থমিত্যাশয়ঃ ॥৩৬॥
তথেতি। তব পুত্ত্রো দুর্য্যোধনঃ, তথা পরত্রাভিধানাৎ। পরিবার্য্য হননায় পরিবেষ্ট্য ॥৩৭॥
অর্জ্জুন ইতি। বজ্রপাণিরিন্দ্রঃ। এতেন বিপক্ষবিধ্বংসঃ সূচিতঃ ॥৩৮॥
দ্রোণ ইতি। তব পুত্ত্রস্য দুর্য্যোধনস্য। বধ্যমৎ ব্যনাশয়ৎ ॥৩৯॥

---

এবং মহারথ বিন্দ ও অনুবিন্দ সত্বর ধৃষ্টদ্যুম্নের রথের অশ্বগুলিকে বধ করিয়া বাণবর্ষণদ্বারা তাঁহাকে আবৃত করিলেন ॥৩৪॥

তাহার পর মহাবল ধৃষ্টদ্যুম্ন আপন রথ হইতে সত্বর লাফাইয়া পড়িয়া সত্বর যাইয়া মহাত্মা সাত্যকির রথে আরোহণ করিলেন ॥৩৫॥

তদনন্তর পরন্তপ রাজা যুধিষ্ঠির বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ধৃষ্টদ্যুম্নের সাহায্য করিবার জন্য ক্রুদ্ধ বিন্দ ও অনুবিন্দের দিকে ধাবিত হইলেন ॥৩৬॥

মাননীয় রাজা! সেইরূপই আপনার পুত্ত্র দুর্য্যোধনও সর্ব্বপ্রযত্নে সমরাঙ্গনে বিন্দ ও অনুবিন্দকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥৩৭॥

ইন্দ্র যেমন অসুরগণের সহিত যুদ্ধ করিতেন, সেইরূপ ক্ষত্রিয়শ্রেষ্ঠ অর্জ্জুনও ক্রুদ্ধ হইয়া সমরাঙ্গনে ক্ষত্রিয়গণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৩৮॥

---

(৩৬)...পরন্তপো—বা নি। (৩৮)...ক্ষত্রিয়র্ষভ!—পি বা।

দুর্য্যোধনপুরোগাস্তু পুত্রাস্তব বিশাংপতে !।
পরিবার্য্য রণে ভীষ্মং যুযুধুঃ পাণ্ডবৈঃ সহ ॥৪০॥
ততো দুর্য্যোধনো রাজা লোহিতায়তি ভাস্করে।
অব্রবীত্তাবকান্ সর্ব্বাংস্ত্বরধ্বমিতি ভারত ! ॥৪১॥
যুধ্যতাস্তু তথা তেষাং কুর্ব্বতাং কর্ম্ম দুষ্করম্।
অস্তং গিরিমথারূঢ়ে ন প্রকাশতি ভাস্করে ॥৪২॥
প্রাবর্ত্তত নদী ঘোরা শোণিতৌঘতরঙ্গিণী।
গোমায়ুগণসঙ্কীর্ণা ক্ষণেন ক্ষণদামুখে ॥৪৩॥
শিবাভিরশিবাভিশ্চ রুবতীভিঃ সমন্ততঃ।
ঘোরমায়োধনং জজ্ঞে ভূতসংঘসমাকুলম্ ॥৪৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

দুর্য্যোধনেতি। পুরোগা অগ্রগামিনঃ। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৪০॥

তত ইতি। লোহিতায়তি অস্তোন্মুখতয়া রক্তবর্ণে সতি। ত্বরধ্বং শত্রুসংহারায় ॥৪১॥

যুধ্যতামিতি। যুধ্যতাং যুধ্যমানানাম্। ন প্রকাশতি অপ্রকাশমানে। গোমায়ূনাং শৃগালানাং গণেন সংকীর্ণা ব্যাপ্তা. ক্ষণদামুখে রজনীমুখে। অশিবাভিঃ অমঙ্গলসূচিকাভিঃ। এতেন পর্য্যায়ত্বেঽপি গোমায়ূনাং শিবত্বং ধ্বনিতম্। আয়োধনং যুদ্ধম্ ॥৪২—৪৪॥

রাজা ! অগ্নি যেমন তৃণরাশি দগ্ধ করে, সেইরূপ আপনার পুত্রের প্রিয়-কার্য্যকারী দ্রোণ যুদ্ধে সমস্ত পাঞ্চালসৈন্যকে দগ্ধ করিতে লাগিলেন ॥৩৯॥

নরনাথ ! দুর্য্যোধনের অগ্রগামী আপনার পুত্রেরা সমরাঙ্গনে ভীষ্মকে পরিবেষ্টন করিয়া পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৪০॥

ভরতনন্দন ! তাহার পর সূর্য্য রক্তবর্ণ হইয়া উঠিলে, রাজা দুর্য্যোধন আপনার সমস্ত যোদ্ধাকে বলিলেন—'আপনারা শত্রুসংহারে সত্বর হউন' ॥৪১॥

তাহার পর সৈন্যগণের ভয়ঙ্কর যুদ্ধ হইতে লাগিল ; সুতরাং সূর্য্য অস্তাচল-গত হইয়া অপ্রকাশিত হইলে, সেই প্রদোষসময়ে দুষ্কর-কার্য্যকারী সেই যুধ্যমান সৈন্যগণের মধ্যে ভয়ঙ্কর একটা নদী প্রবাহিত হইল ; তাহাতে রক্তের তরঙ্গ চলিতে লাগিল এবং সাধারণ শৃগালগণ, অমঙ্গলসূচক শব্দায়মান অন্য শৃগালগণ ও অন্যান্য প্রাণিগণ সকল দিকে ক্ষণকালমধ্যে সেই নদীটাকে ব্যাপ্ত করিল ॥৪২—৪৪॥

(৪২)…অপ্রকাশতি ভাস্করে—রা নি। (৪৪)…অশিবাভিশ্চ রুবদ্ভির্ভৈরবং ভৃশম্… ভূতসংঘৈঃ সমাকুলম্—রা নি।

